আসনানি বিচিত্রাণি রুচিরাণি মহীপতিঃ।
প্রযত্নোপহিতানি স্ম দৃষ্ট্বা বিস্ময়মাগমৎ ॥৪৯॥
দেবতায়তনানাঞ্চ প্রেক্ষ্য পূজাং কৃতাং দ্বিজৈঃ।
ব্রহ্মলোকস্থমাত্মানং মেনে স নৃপসত্তমঃ ॥৫০॥
স কাশ্যপতপোগুপ্তমাশ্রমপ্রবরং শুভম্।
নাতৃপ্যৎ প্রেক্ষমাণো বৈ তপোবনগুণৈর্যুতম্ ॥৫১॥
স কাশ্যপস্যায়তনং মহাব্রতৈর্বৃতং সমন্তাদৃষিভিস্তপোধনৈঃ।
বিবেশ সামাত্যপুরোহিতোঽরিহা বিবিক্তমত্যর্থমনোহরং শুভম্ ॥৫২॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি
সম্ভবে শাকুন্তলে চতুরশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

আসনানীতি। বিচিত্রাণি নানারূপাণি। প্রযত্নেন উপস্থিতানি স্থাপিতানি ॥৪৯॥
দেবতেতি। পূজাং সম্মার্জনাদিসংস্কারম্। মেনে তত্রাশ্রম এব স্থিতত্বাদিতি ভাবঃ ॥৫০॥
স ইতি। কাশ্যপস্য কণ্বস্য তপসা গুপ্তং রক্ষিতম্। তপোবনস্য গুণৈঃ শান্তত্বাদিভিঃ ॥৫১॥
স ইতি। অরিহা শত্রুহন্তা। কাশ্যপস্য কণ্বস্য আয়তনং বাসস্থানম্। বিবিক্তং পূতম্ ॥৫২॥
ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-
সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে চতুরশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

কল্পিতৈঃ প্রকারৈর্মন্ত্রান্ ব্যাচক্ষত ইত্যর্থঃ ॥৪৬॥ লোকে এব আয়তমস্থে তে লোকায়তিকাঃ, তেষু লোকরঞ্জনপরেষু মুখ্যোঃ ॥৪৭—৫২॥
ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুরশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৪॥

নানাপ্রকারের সুন্দর সুন্দর আসন যত্নপূর্ব্বক পাতিয়া রাখা হইয়াছে, ইহা দেখিয়া রাজা বিস্ময়াপন্ন হইলেন ॥৪৯॥

ব্রাহ্মণেরা দেবতার ঘরগুলিকে পরিষ্কার পরিচ্ছন্ন করিয়া রাখিয়াছেন, ইহা দেখিয়া রাজা আপনাকে ব্রহ্মলোকস্থিত বলিয়া মনে করিতে লাগিলেন ॥৫০॥

মহর্ষি কণ্বের তপস্যায় সুরক্ষিত, মঙ্গলজনক এবং তপোবনের সমস্ত গুণ-সম্পন্ন সেই আশ্রমটী দেখিয়া রাজার আশা মিটিল না ॥৫১॥

তখন রাজা মন্ত্রী ও পুরোহিতের সহিত মিলিয়া মহর্ষি কণ্বের বাসস্থানে যাইয়া প্রবেশ করিলেন; সে স্থানে মহাব্রতী ও মহাতপস্বী ঋষিরা অবস্থান করিতেছিলেন এবং সে স্থানটী বড়ই পবিত্র, বড়ই মনোহর এবং বড়ই মঙ্গলজনক ছিল ॥৫২॥

* 'অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ' 'সপ্ততিতমোঽধ্যায়ঃ' 'একনবতিতমোঽধ্যায়ঃ' ইতি পাঠভেদাঃ।

## পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ

বৈশম্পায়ন উবাচ।

ততো গচ্ছন্ মহাবাহুরেকোঽমাত্যান্ বিসৃজ্য তান্।
নাপশ্যচ্চাশ্রমে তস্মিংস্তমৃষিং সংশিতব্রতম্ ॥১॥
সোঽপশ্যমানস্তমৃষিং শূন্যং দৃষ্ট্বা তমাশ্রমম্।
উবাচ ক ইহেত্যুচ্চৈর্বনং সন্নাদয়ন্নিব ॥২॥
শ্রুত্বাঽথ তস্য তং শব্দং কন্যা শ্রীরিব রূপিণী।
নিশ্চক্রামাশ্রমাত্তস্মাত্তাপসীবেষধারিণী ॥৩॥
সা তং দৃষ্ট্বৈব রাজানং দুষ্মন্তমসিতেক্ষণা।
স্বাগতং ত ইতি ক্ষিপ্রমুবাচ প্রতিপূজ্য চ ॥৪॥
আসনেনার্চ্চয়িত্বা চ পাদ্যেনার্ঘ্যেণ চৈব হি।
পপ্রচ্ছানাময়ং রাজন্! কুশলঞ্চ নরাধিপম্ ॥৫॥

ভারতকৌমুদী

তত ইতি। অমাত্যপদং পুরোহিতস্যাপ্যুপলক্ষণম্ এক ইত্যভিধানাৎ। তং কণ্বম্ ॥১॥
স ইতি। ইহ আশ্রমে, ক আস্তে। সন্নাদয়ন্নিব স্বরগাম্ভীর্য্যাদিতি ভাবঃ ॥২॥
শ্রুত্বেতি। রূপিণী মূর্ত্তিমতী, শ্রীর্লক্ষ্মীরিব, সৌন্দর্য্যাতিশয়াদিত্যাশয়ঃ ॥৩॥
সেতি। অসিতেক্ষণা নীলোৎপলবৎ কৃষ্ণবর্ণনয়না। প্রতিপূজ্য আদৃত্য ॥৪॥
আসনেনেতি। হে রাজন্! জনমেজয়!। অনাময়মারোগ্যম্ ॥৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, রাজা সেই পুরোহিত ও মন্ত্রিগণ পরিত্যাগপূর্ব্বক একাকী আশ্রমে প্রবেশ করিয়া মহর্ষি কণ্বকে দেখিতে পাইলেন না ॥১॥

তিনি মহর্ষিকে দেখিতে না পাইয়া এবং আশ্রমটীকে শূন্যই দেখিয়া, উচ্চ স্বরে বলিলেন—'এখানে কে আছ হে?' রাজার সেই গম্ভীর স্বরে যেন তপোবনটাই যেন ঘোষিত হইল ॥২॥

তাহার পর, রাজার সেই কণ্ঠস্বর শুনিয়া, মূর্ত্তিমতী লক্ষ্মীর ন্যায় এক কন্যা তপস্বিনীবেশে সেই আশ্রম হইতে নির্গত হইল ॥৩॥

অসিতনয়না সেই কন্যাটী রাজা দুষ্মন্তকে দেখিয়াই সম্মান করিয়া শীঘ্র বলিল যে, 'আপনার সুখে আগমন হইয়াছে ত?' ॥৪॥

মহারাজ জনমেজয়! সেই কন্যাটী রাজা দুষ্মন্তকে আসন, পাদ্য ও অর্ঘ্য

যথাবদর্চ্চয়িত্বাথ পৃষ্ট্বা চানাময়ং তদা।
উবাচ স্ময়মানেব কিং কার্য্যং ক্রিয়তামিতি ॥৬॥
তামব্রবীত্ততো রাজা কন্যাং মধুরভাষিণীম্।
দৃষ্ট্বা চৈবানবদ্যাঙ্গীং যথাবৎ প্রতিপূজিতঃ ॥৭॥
আগতোঽহং মহাভাগমৃষিং কণ্বমুপাসিতুম্।
ক্ব গতো ভগবান্ ভদ্রে! তন্মমাচক্ষ্ব শোভনে! ॥৮॥

শকুন্তলোবাচ।

গতঃ পিতা মে ভগবান্ ফলান্যাহর্ত্তুমাশ্রমাৎ।
মুহূর্ত্তং সম্প্রতীক্ষস্ব দ্রষ্টাস্যেনমুপাগতম্ ॥৯॥

বৈশম্পায়ন উবাচ।

অপশ্যমানস্তমৃষিং তথা চোক্তস্তয়া চ সঃ।
তাং দৃষ্ট্বা চ বরারোহাং শ্রীমতীং চারুহাসিনীম্ ॥১০॥

---

ভারতকৌমুদী

যথাবদিতি। স্ময়মানেব ঈষদ্ধসন্তীব। ক্রিয়তাং ময়েতি শেষঃ ॥৬॥
তামিতি। প্রতিপূজিতঃ তয়ৈব কর্ত্ত্র্যা সংকৃতঃ। অনবদ্যাঙ্গীং সর্বাঙ্গসুন্দরীম্ ॥৭॥
আগত ইতি। ত্বয়া কিমপি কার্য্যং কর্ত্তব্যং নাস্তীত্যভিপ্রায়ঃ ॥৮॥
গত ইতি। এনং মৎপিতরং কণ্বম্, দ্রষ্টাসি দ্রক্ষ্যসি ॥৯॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৪॥ অনাময়মারোগ্যম্। কুশলং রাষ্ট্রাদিক্ষেমম্ ॥৫—৮॥ দ্রষ্টাসি

---

দান করিয়া জিজ্ঞাসা করিল যে, 'আপনি সুস্থ আছেন ত? রাজ্যের মঙ্গল ত'? ॥৫॥

যথাবিধানে সম্মান করিয়া এবং আরোগ্যের বিষয় জিজ্ঞাসা করিয়া কন্যাটী মন্দ হাস্য করিতে করিতেই যেন বলিল—'আমার কি কার্য্য করিতে হইবে?' ॥৬॥

তাহার পর যথাবিধানে সম্মানিত রাজা, মধুরভাষিণী ও সর্ব্বাঙ্গসুন্দরী সেই কন্যাটীকে দেখিয়া বলিলেন ॥৭॥

ভদ্রে! আমি, মহাত্মা কণ্বের সেবা করিবার জন্য আসিয়াছি; সুন্দরি! তিনি কোথায় গিয়াছেন, তাহা আপনি আমার নিকট বলুন ॥৮॥

শকুন্তলা বলিলেন—আমার পিতা ফল আহরণ করিবার জন্য আশ্রম হইতে গিয়াছেন; আপনি একটু কাল অপেক্ষা করুন; তিনি আসিলেই তাঁহাকে দেখিতে পাইবেন ॥৯॥

বিভ্রাজমানাং বপুষা তপসা চ দমেন চ।
রূপযৌবনসম্পন্নামিত্যুবাচ মহীপতিঃ ॥১১॥ (যুগ্মকম্)
কা ত্বং কন্যাসি সুশ্রোণি! কিমর্থঞ্চাগতা বনম্।
এবং রূপগুণোপেতা কুতস্ত্বমপি শোভনে! ॥১২॥
দর্শনাদেব হি শুভে! ত্বয়া মেঽপহৃতং মনঃ।
ইচ্ছামি ত্বামহং জ্ঞাতুং তন্মমাচক্ষ্ব শোভনে! ॥১৩॥
এবমুক্তা তু সা কন্যা তেন রাজ্ঞা তমাশ্রমে।
উবাচ হসতী বাক্যমিদং সুমধুরাক্ষরম্ ॥১৪॥

ভারতকৌমুদী

অপশ্যমান ইতি। তথা চোক্তঃ প্রতীক্ষাকরণায়োক্তঃ। তয়া শকুন্তলয়া। বরারোহাং সুন্দরনিতম্বাম্, শ্রীমতীং কান্তিমতীম্। তপসা চ, দমেন ইন্দ্রিয়নিগ্রহেণ চ বিশিষ্টাম্, ভাবাপ্রকাশাৎ ॥১০—১১॥

কেতি। হে সুশ্রোণি! সুন্দরনিতম্বে! ইদং সম্বোধনমেব রাজ্ঞো ভাবব্যঞ্জকম্। কুতঃ স্থানাদাগতা ॥১২॥

দর্শনাদিতি। জ্ঞাতুং পরিচেতুম্। তৎ কা ত্বমিত্যাদিনা পৃষ্টং সর্ব্বম ॥১৩॥

এবমিতি। অয়ং হাসঃ শকুন্তলায়া অপি ভাবসূচকঃ। তং রাজানমুবাচেতি সম্বন্ধঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

ত্রক্ষ্যসি ॥৯॥ অপশ্যমান ইতি। তথাচ স্বাগতাদিপ্রকারেণ বিজনে সংলাপরূপাভ্যাং স তয়া মোহিত ইত্যর্থঃ ॥১০—১২॥ দর্শনাদেবেতি। শুভে! কল্যাণাবহে! এতেন স্বস্য তৎপরিগ্রহাধিকারোঽস্তীতি দর্শিতম্। তত্র প্রমাণং স্বচেতসঃ প্রবৃত্তিরেব। যথোক্তমভিযুক্তৈঃ- "অসংশয়ং ক্ষত্রপরিগ্রহক্ষমা যদার্য্যমস্যামভিলাষি মে মনঃ। সতাং হি সন্দেহপদেষু বস্তুষু

বৈশম্পায়ন বলিলেন—রাজা তখন কণ্বমুনিকে দেখিতে পাইলেন না, শকুন্তলাও তাঁহাকে প্রতীক্ষা করিতে বলিলেন; এদিকে শকুন্তলার নিতম্ব দুইটী পরমসুন্দর, শরীরের কান্তিও মনোহর, হাস্যও সুমধুর, রূপও আছে, যৌবনও আসিয়াছে এবং শরীরের গুণে বিশেষ শোভা পাইতেছেন, অথচ তপস্যা থাকায় ইন্দ্রিয়সংযম আসিয়াছে ইত্যাদি দেখিয়া রাজা বলিলেন ॥১০-১১॥

সুনিতম্বে! আপনি কে? কাঁহার কন্যা? কেনই বা বনে আসিয়াছেন? সুন্দরি! আপনি এইরূপ রূপবতী ও গুণবতী হইয়া কোথা হইতে এখানে আসিলেন? ॥১২॥

কল্যাণি! আপনি দর্শন দান করিয়াই আমার মন অপহরণ করিয়াছেন। সুতরাং আমি আপনার পরিচয় পাইতে ইচ্ছা করি; আপনি তাহা বলুন ॥১৩॥

(১৩) ইতঃ পরং কতিপয়শ্লোকা দাক্ষিণাত্যপুস্তকে অধিকা দৃশ্যন্তে। এবমগ্রত্র।

কণ্বস্যাহং ভগবতো দুষ্মন্ত ! দুহিতা মতা ।
তপস্বিনো ধৃতিমতো ধর্ম্মজ্ঞস্য মহাত্মনঃ ॥১৫॥

দুষ্মন্ত উবাচ ।

ঊর্দ্ধরেতা মহাভাগে ! ভগবাল্লোঁকপূজিতঃ ।
চলেদ্ধি বৃত্তাদ্ধর্ম্মোঽপি ন চলেৎ সংশিতব্রতঃ ॥১৬॥
কথং ত্বং তস্য দুহিতা সম্ভূতা বরবর্ণিনী ।
সংশয়ো মে মহানত্র তন্মে চ্ছেত্তুমিহার্হসি ॥১৭॥

শকুন্তলোবাচ ।

যথায়মাগমো মহ্যং যথা চেদমভূৎ পুরা ।
শৃণু রাজন্ ! যথাতত্ত্বং যথাস্মি দুহিতা মুনেঃ ॥১৮॥
ঋষিঃ কশ্চিদিহাগম্য মম জন্মাভ্যচোদয়ৎ ।
তস্মৈ প্রোবাচ ভগবান্ যথা তচ্ছৃণু পার্থিব ! ॥১৯॥

ভারতকৌমুদী

কণ্বস্যেতি। ধৃতিমতো ধৈর্য্যশালিনঃ। মতা আশ্রমবাসিভিরঙ্গীকৃতা ॥১৫॥
ঊর্দ্ধেতি। ভগবান্ কণ্বঃ। বৃত্তাৎ কর্ত্তব্যাৎ, চলেৎ ভ্রশ্যেৎ। সংশিতব্রতো ব্রহ্মচারী ॥১৬॥
কথমিতি। ঊর্দ্ধরেতস ঔরসী দুহিতা কথং ভবিতুমর্হতীতি সংশয় ইত্যর্থঃ ॥১৭॥
যথেতি। অয়ং মজ্জন্মবিষয়কঃ, আগমো বৃত্তান্তোপস্থিতিঃ ॥১৮॥
ঋষিরিতি। অভ্যচোদয়ৎ অপৃচ্ছৎ। ভগবান্ মম পিতা কণ্বঃ ॥১৯॥

ভারতভাবদীপঃ

প্রমাণমন্তঃকরণপ্রবৃত্তয়ঃ” ইতি ॥১৩॥ হসতী হসন্তী ॥১৪—১৭॥ আগমো গুরূপদেশঃ। ইদং

রাজা এইরূপ বলিলে, কন্যাটী হাস্য করিয়া তাঁহাকে এইরূপ মধুর বাক্য বলিতে লাগিল ॥১৪॥

মহারাজ ! তপস্বী, ধৈর্য্যশীল, ধার্ম্মিক, উদারচেতা এবং মাহাত্ম্যশালী কণ্বের কন্যা আমি, ইহা লোকে বলিয়া থাকে ॥১৫॥

দুষ্মন্ত বলিলেন—ভদ্রে ! জগতের সম্মানিত ভগবান্ কণ্বমুনি ঊর্দ্ধরেতা। সুতরাং স্বয়ং ধর্ম্মও আপন কর্ত্তব্য হইতে ভ্রষ্ট হইতে পারেন, কিন্তু চিরব্রহ্মচারী কখনও কর্ত্তব্য হইতে ভ্রষ্ট হইতে পারেন না ॥১৬॥

সুতরাং আপনি কি প্রকারে তাঁহার কন্যা হইলেন ? এই বিষয়ে আমার গুরুতর সন্দেহ জন্মিয়াছে ; আপনি আমার সেই সন্দেহ দূর করুন ॥১৭॥

শকুন্তলা বলিলেন—মহারাজ ! এই বৃত্তান্ত যে ভাবে আমার কর্ণগোচর হইয়াছিল, যে ভাবে আমার জন্ম হইয়াছিল এবং যে ভাবে আমি কণ্বমুনির কন্যা হইয়াছি, সে সমস্তই আপনি আমার নিকট যথার্থরূপে শ্রবণ করুন ॥১৮॥

কণ্ব উবাচ।

তপ্যমানঃ কিল পুরা বিশ্বামিত্রো মহত্তপঃ।
সুভৃশং তাপয়ামাস শক্রং সুরগণেশ্বরম্ ॥২০॥
তপসা দীপ্তবীর্য্যোঽয়ং স্থানান্মাং চ্যাবয়েদিতি।
ভীতঃ পুরন্দরস্তস্মান্মেনকামিদমব্রবীৎ ॥২১॥
গুণৈরপ্সরসাং দিব্যৈর্মেনকে! ত্বং বিশিষ্যসে।
শ্রেয়ো মে কুরু কল্যাণি! যত্ত্বাং বক্ষ্যামি তচ্ছৃণু ॥২২॥
অসাবাদিত্যসঙ্কাশো বিশ্বামিত্রো মহাতপাঃ।
তপ্যমানস্তপো ঘোরং মম কম্পয়তে মনঃ ॥২৩॥
মেনকে! তব ভারোঽয়ং বিশ্বামিত্রঃ সুমধ্যমে!।
শংসিতাত্মা সুদুর্দ্ধর্ষ উগ্রে তপসি বর্ত্ততে ॥২৪॥

---

ভারতকৌমুদী

তপ্যমান ইতি। মহত্তপস্তপ্যমান ইত্যন্বয়ঃ। তাপয়ামাস উদ্বেজয়ামাস ॥২০॥
তপসেতি। দীপ্তমাবিভূ্তং বীর্য্যং বলং যস্য সঃ। স্থানাদিন্দ্রত্বপদাৎ ॥২১॥
গুণৈরিতি। গুণৈঃ সৌন্দর্য্যচাতুর্য্যাদিভিঃ। বিশিষ্যসে প্রধানত্বেন গণ্যসে ॥২২॥
অসাবিতি। আদিত্যসঙ্কাশস্তেজসা সূর্য্যতুল্যঃ। তপ্যমানঃ কুর্বন্ ॥২৩॥

ভারতভাবদীপঃ

মজ্জন্মাদি পুরা যথাভূৎ তথা শৃণু ইত্যুত্তরেণান্বয়ঃ ॥১৮॥ অভ্যাচোদয়ৎ পৃষ্টবান্ ॥১৯—২৪॥

---

কোন সময়ে কোন ঋষি এই আশ্রমে আসিয়া আমার জন্মের বিষয় জিজ্ঞাসা করেন; তখন তাঁহার নিকট ভগবান্ কণ্ব যাহা বলিয়াছিলেন; মহারাজ! তাহা আপনি শ্রবণ করুন ॥১৯॥

কণ্ব বলিলেন—পূর্ব্বকালে বিশ্বামিত্র গুরুতর তপস্যা করিতে থাকিয়া দেবরাজ ইন্দ্রকে অত্যন্ত উদ্বিগ্ন করেন ॥২০॥

বিশ্বামিত্র তপস্যার প্রভাবে অত্যন্ত বলবান্ হইয়া আমাকে ইন্দ্রত্বপদ হইতে বিচ্যুত করিবেন, ইহা ভাবিয়া ভীত হইয়া দেবরাজ মেনকাকে এই কথা বলেন ॥২১॥

মেনকা! তুমি নিজের অলৌকিক গুণে অপ্সরাদের মধ্যে প্রধান বলিয়া গণ্য হইয়াছ। সুতরাং কল্যাণি! তুমি আমার মঙ্গল সম্পাদন কর, তোমাকে যাহা বলিব, তাহা শোন ॥২২॥

সূর্য্যের তুল্য তেজস্বী এবং মহাতপস্বী ঐ বিশ্বামিত্র ভয়ঙ্কর তপস্যা করিতে থাকিয়া আমার মন উদ্বিগ্ন করিতেছেন ॥২৩॥

স মাং ন চ্যাবয়েৎ স্থানাত্তং বৈ গত্বা প্রলোভয়।
চর তস্য তপোবিঘ্নং কুরু মে প্রিয়মুত্তমম্ ॥২৫॥
রূপযৌবনমাধুর্য্য-চেষ্টিতস্মিতভাষণৈঃ।
লোভয়িত্বা বরারোহে! তপসস্তং নিবর্ত্তয় ॥২৬॥

মেনকোবাচ।

মহাতেজাঃ স ভগবাংস্তথৈব চ মহাতপাঃ।
কোপনশ্চ তথা হ্যেনং জানাতি ভগবানপি ॥২৭॥
তেজসস্তপসশ্চৈব কোপস্য চ মহাত্মনঃ।
ত্বমপ্যুদ্বিজসে যস্য নোদ্বিজেয়মহং কথম্ ॥২৮॥
মহাভাগং বশিষ্ঠং যঃ পুত্রৈরিষ্টৈর্ব্যযোজয়ৎ।
ক্ষত্রজাতশ্চ যঃ পূর্ব্বমভবদ্‌ব্রাহ্মণো বলাৎ ॥২৯॥

---

ভারতকৌমুদী

মেনক ইতি। অয়ং বিশ্বামিত্রপ্রলোভনরূপঃ, ভারো দুষ্করব্যাপারঃ ॥২৪॥
স ইতি। স বিশ্বামিত্রঃ। স্থানাদিন্দ্রত্বপদাৎ। চর বিধেহি ॥২৫॥
রূপেতি। রূপযৌবনয়োর্যন্মাধুর্য্যং চেষ্টিতং কোমলব্যবহারঃ স্মিতং ভাষণঞ্চ তৈঃ ॥২৬॥
মহেতি। ভগবান্ মাহাত্ম্যবান্ স বিশ্বামিত্রঃ। ভগবানপি ভবানপি ॥২৭॥
তেজস ইতি। যস্য মহাত্মনো বিশ্বামিত্রস্য, তেজসস্তপসঃ কোপস্য চ প্রভাবাৎ ॥২৮॥
মহেতি। ইষ্টৈঃ প্রিয়তমৈঃ। ক্ষত্রে ক্ষত্রিয়বংশে জাতঃ ॥২৯॥

---

মেনকা! এই ভার তোমার উপরেই দিতেছি যে, অত্যন্ত দুৰ্দ্ধর্ষ অথ চ প্রশস্তহৃদয় বিশ্বামিত্র ভয়ঙ্কর তপস্যায় প্রবৃত্ত রহিয়াছেন ॥২৪॥

তিনি আমাকে ইন্দ্রত্বপদ হইতে বিচ্যুত না করেন, এই জন্য তুমি যাইয়া তাঁহাকে প্রলুব্ধ কর, তাঁহার তপস্যার বিঘ্ন জন্মাও, আমার বিশেষ সন্তোষ সম্পাদন কর ॥২৫॥

সুন্দরি! রূপ ও যৌবনের অনুরূপ কোমল অঙ্গভঙ্গী, মন্দ হাস্য এবং মধুর বাক্য দ্বারা লুব্ধ করিয়া তাঁহাকে তপস্যা হইতে নিবৃত্ত কর ॥২৬॥

মেনকা বলিল—মহাত্মা বিশ্বামিত্র যে মহাতেজস্বী, মহাতপস্বী এবং অত্যন্ত কোপনস্বভাব, তাহা ত আপনিও জানেন ॥২৭॥

আপনিও যে মহাত্মার তেজ, তপস্যা ও কোপের প্রভাবে উদ্বিগ্ন হইতেছেন আমি তাঁহার সেই প্রভাবে উদ্বিগ্ন হইব না কেন? ॥২৮॥

যিনি, মহাত্মা বশিষ্ঠের প্রিয়তম পুত্রদিগকে বিনষ্ট করিয়াছেন এবং যিনি প্রথমে ক্ষত্রিয়বংশে জন্মিয়া পরে বলপূর্ব্বক ব্রাহ্মণ হইয়াছেন ॥২৯॥

শৌচার্থং যো নদীং চক্রে দুর্গমাং বহুভির্জ্জলৈঃ।
যাং তাং পুণ্যতমাং লোকে কৌশিকীতি বিদুর্জ্জনাঃ ॥৩০॥
বভার যত্রাস্য পুরা কালে দুর্গে মহাত্মনঃ।
দারান্ মতঙ্গো ধর্ম্মাত্মা রাজর্ষির্ব্যাধতাং গতঃ ॥৩১॥
অতীতকালে দুর্ভিক্ষে অভ্যেত্য পুনরাশ্রমম্।
মুনিঃ পারেতি নদ্যা বৈ নাম চক্রে তদা প্রভুঃ ॥৩২॥
মতঙ্গং যাজয়াঞ্চক্রে যত্র প্রীতমনাঃ স্বয়ম্।
ত্বঞ্চ সোমং ভয়াদ্‌যস্য গতঃ পাতুং সুরেশ্বর! ॥৩৩॥
চকারান্যঞ্চ লোকং বৈ ক্রুদ্ধো নক্ষত্রসম্পদা।
প্রতিশ্রবণপূর্বাণি নক্ষত্রাণি চকার যঃ ॥৩৪॥

ভারতকৌমুদী

শৌচেতি। শৌচার্থং স্নানাদিনিমিত্তম্। দুর্গমাং দুরবগাহাম্ ॥৩০॥
বভারেতি। দুর্গে দুঃসহে। অস্য বিশ্বামিত্রস্য। বভার পোষিতবান্ ॥৩১॥
অতীতেতি। অতীতঃ কালো যস্য তস্মিন্ অতীত ইত্যর্থঃ। প্রভুর্বিশ্বামিত্রঃ ॥৩২॥
মতঙ্গমিতি। মতঙ্গং ত্রিশঙ্কুম্। হে সুরেশ্বর! ত্বমিন্দ্রশ্চ ॥৩৩॥
চকারেতি। প্রতিশ্রবণপূর্ব্বাণি শ্রবণাদীনি। নক্ষত্রাণাং সম্পদা সমূহেন। লোকং নাক্ষত্রম্ ॥৩৪॥

ভারতভাবদীপঃ

যে অবিঘ্নমিতি চ্ছেদঃ ॥২৫—৩০॥ বভার পোষিতবান্। মতঙ্গস্ত্রিশঙ্কুঃ। ব্যাধতাং গতঃ, বিবাহবিঘ্নদোষদর্শিনঃ পিতুঃ কোপাদিতি শেষঃ ॥৩১॥ আশ্রমমভ্যেত্য তপস্তপ্তে তি শেষঃ।

যিনি, স্নানাদি করিবার জন্য আশ্রমের নিকটে অগাধজলসম্পন্ন দুর্গম এক নদী নির্ম্মাণ করিয়াছেন, যে পবিত্র নদীকে লোকে কৌশিকী বলিয়া জানে ॥৩০॥

পূর্ব্বকালে দুর্ভিক্ষের সময়ে ধার্ম্মিক ত্রিশঙ্কু রাজা ব্যাধ হইয়াও যে মহাত্মার ভার্য্যাবর্গকে ভরণ-পোষণ করিয়াছিলেন ॥৩১॥

দুর্ভিক্ষ অতীত হইলে, পুনরায় আশ্রমে আসিয়া যিনি সেই কৌশিকীনদীর নাম করিয়াছিলেন—'পারা' ॥৩২॥

যিনি সন্তুষ্ট হইয়া নিজেই ত্রিশঙ্কুর যাজন করিয়াছিলেন এবং দেবরাজ! আপনিও যাঁহার ভয়ে সোমরস পান করিতে গিয়াছিলেন ॥৩৩॥

যিনি ক্রুদ্ধ হইয়া, শ্রবণাপ্রভৃতি নূতন নক্ষত্র সৃষ্টি করিয়া, তাহা দ্বারা আর একটি নক্ষত্রলোক সৃষ্টি করিয়াছেন ॥৩৪॥

(৩০)...বহুভির্জ্জলৈঃ...।

গুরুশাপহতস্যাপি ত্রিশঙ্কোঃ শরণং দদৌ।
ব্রহ্মর্ষিশাপং রাজর্ষিঃ কথং মোক্ষ্যতি কৌশিকঃ ॥৩৫॥
অবমত্য তদা দেবৈর্যজ্ঞাঙ্গং তদ্বিনাশিতম্।
অন্যানি চ মহাতেজা যজ্ঞাঙ্গান্যসৃজৎ প্রভুঃ ॥৩৬॥
নিনায় চ তদা স্বর্গং ত্রিশঙ্কুং স মহাতপাঃ।
এতানি যস্য কর্ম্মাণি তস্যাহং ভৃশমুদ্বিজে ॥৩৭॥
যথাসৌ ন দহেৎ ক্রুদ্ধস্তথাজ্ঞাপয় মাং বিভো!।
তেজসা নির্দ্দহেল্লোকান্ কম্পয়েদ্ধরণীং পদা।
সংক্ষিপেচ্চ মহামেরুং তূর্ণমাবর্ত্তয়েদ্দিশঃ ॥৩৮॥

---

ভারতকৌমুদী

গুর্ব্বিতি। কৌশিকো বিশ্বামিত্রঃ, রাজর্ষিঃ সন্, কথং ব্রহ্মর্ষের্বশিষ্ঠস্য শাপং মোক্ষ্যতীতি সন্দিহানস্যেত্যর্থঃ, গুরোর্বশিষ্ঠস্য শাপেন হতস্যাপি ত্রিশঙ্কোঃ, শরণং রক্ষাং দদৌ ॥৩৫॥

অবমত্যেতি। প্রভুঃ সৃষ্টিস্থিতিপ্রলয়সমর্থো বিশ্বামিত্রঃ ॥৩৬॥

নিনায়েতি। স বিশ্বামিত্রঃ। তস্য তস্মাদ্বিশ্বামিত্রাৎ উদ্বিজে বিভেমি ॥৩৭॥

যথেতি। হে বিভো! ইন্দ্র!। মাং ন দহেৎ। পদা পদাঘাতেন। সংক্ষিপেৎ হ্রস্বীকুর্য্যাৎ। আবর্ত্তয়েৎ পরিবর্ত্তয়েৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৮॥

ভারতভাবদীপঃ

নদ্যাঃ কৌশিক্যাঃ ॥৩২—৩৪॥ শরণং ত্রাণম্। ত্রিশঙ্কোঃ ত্রীণি পিতুঃ কোপো বশিষ্ঠধেনোর্বধো বৃথাগোমাংসভক্ষণঞ্চেতি শঙ্কূনি শঙ্কুতুল্যানি পাপানি যস্য সঃ ত্রিশঙ্কুস্তস্য। যথোক্তং হরিবংশে ত্রিশঙ্কুং প্রতি বশিষ্ঠেন, "পিতুশ্চ পরিতোষেণ গুরোর্দ্দোগ্ধ্রীবধেন চ। অপ্রোক্ষিতোপযোগাচ্চ ত্রিবিধস্তে ব্যতিক্রমঃ" ইতি ॥৩৫—৩৬॥ তস্য তস্মাৎ ॥৩৭॥ আবর্ত্তয়েদেকীকুর্য্যাৎ

---

ত্রিশঙ্কু রাজা শাপগ্রস্ত হইয়া, 'রাজর্ষি বিশ্বামিত্র ব্রহ্মর্ষি বশিষ্ঠের শাপ হইতে কি করিয়া আমাকে মুক্ত করিবেন' এইরূপ আশঙ্কা করিতেছিলেন, এই অবস্থায় যিনি সেই ত্রিশঙ্কুকে রক্ষা করিয়াছিলেন ॥৩৫॥

দেবতারা অবজ্ঞা করিয়া সেই যজ্ঞাঙ্গ বিনষ্ট করিলেন; কিন্তু তখনই সৃষ্টি, স্থিতি ও প্রলয় বিধানে সমর্থ মহাতেজস্বী বিশ্বামিত্র অন্য যজ্ঞাঙ্গ সৃষ্টি করিলেন ॥৩৬॥

মহাতপস্বী বিশ্বামিত্র তখনই ত্রিশঙ্কুকে স্বর্গে পাঠাইলেন। এতগুলি অদ্ভুত কার্য্য যাঁহাদ্বারা অনুষ্ঠিত হইয়াছে; আমি তাঁহা হইতে অত্যন্ত উদ্বিগ্ন হইতেছি ॥৩৭॥

দেবরাজ! ঐ বিশ্বামিত্র ক্রুদ্ধ হইয়া যাহাতে আমাকে দগ্ধ না করেন, আপনি তেমন ভাবে আদেশ করুন। তিনি আপন তেজে ত্রিজগৎ দগ্ধ

তাদৃশং তপসা যুক্তং প্রদীপ্তমিব পাবকম্।
কথমস্মদ্বিধা নারী জিতেন্দ্রিয়মভিস্পৃশেৎ ॥৩৯॥
হুতাশনমুখং দীপ্তং সূর্য্যচন্দ্রাক্ষিতারকম্।
কালজিহ্বং সুরশ্রেষ্ঠ! কথমস্মদ্বিধা স্পৃশেৎ ॥৪০॥
যমশ্চ সোমশ্চ মহর্ষয়শ্চ সাধ্যা বিশ্বে বালখিল্যাশ্চ সর্ব্বে।
এতেঽপি যস্যোদ্বিজন্তে প্রভাবাত্তস্মাৎ কস্মান্মাদৃশী নোদ্বিজেত ॥৪১॥
ত্বয়ৈবমুক্তা চ কথং সমীপমৃষের্ন গচ্ছেয়মহং সুরেন্দ্র!।
রক্ষাঞ্চ মে চিন্তয় দেবরাজ! যথা ত্বদর্থং রক্ষিতাহং চরেয়ম্ ॥৪২॥

ভারতকৌমুদী

তাদৃশমিতি। প্রদীপ্তং প্রজ্বলিতম্, পাবকং বহ্নিমিব স্থিতম্ ॥৩৯॥

হুতেতি। হুতাশনো বহ্নির্মুখে যস্য তম্, দীপ্তং তেজসা প্রজ্বলিতম্, সূর্য্যচন্দ্রাবিব অক্ষিতারকে যস্য তম্, তথা কাল ইব জিহ্বা যস্য তম্, তদ্বাচা মৃত্যুজনকত্বাৎ ॥৪০॥

যম ইতি। মহর্ষয়ো মরীচ্যাদয়ঃ। বিশ্বে বিশ্বেদেবাঃ। উদ্বিজন্তে বিভ্যতি ॥৪১॥

ত্বয়েতি। ত্বয়া রক্ষিতা অহম্. ত্বদর্থং তব প্রয়োজনম্, চরেয়ং সাধয়েয়ম্ ॥৪২॥

ভারতভাবদীপঃ

॥৩৮—৩৯॥ সূর্য্যচন্দ্রাবেবাক্ষোঃ সম্বন্ধিনী তারকে যস্য তাবপি ভ্রূভঙ্গমাত্রেণ স্রষ্টুং সমর্থ

---

করিতে পারেন, পদাঘাতে পৃথিবীকে বিচলিত করিতে পারেন, মহামেরু পর্ব্বতকে ক্ষুদ্র করিতে পারেন এবং দিক্ সকলকেও হঠাৎ পরিবর্ত্তিত করিতে পারেন ॥৩৮॥

মহাতপস্বী, প্রজ্বলিত অগ্নির ন্যায় অবস্থিত এবং জিতেন্দ্রিয় তাদৃশ তপস্বীকে আমার মত রমণী কি করিয়া স্পর্শ করিবে? ॥৩৯॥

দেবরাজ! যাঁহার মুখে অগ্নি রহিয়াছেন, নয়নের তারা দুইটী সূর্য্য ও চন্দ্রের তুল্য এবং জিহ্বা যমের মত অবস্থান করিতেছে, তপঃপ্রজ্বলিত সেই বিশ্বামিত্রকে আমার মত রমণী কি করিয়া স্পর্শ করিবে? ॥৪০॥

যম, চন্দ্র, মহর্ষিগণ, সাধ্যগণ, বিশ্বেদেবগণ এবং বালখিল্য ঋষিগণ ইঁহারাও যাঁহার প্রভাবের ভয় করেন; আমার মত নারী তাঁহা হইতে কেন ভীত হইবে না ॥৪১॥

দেবরাজ! আপনি এইরূপ আদেশ করিলে, আমি কি করিয়া বিশ্বামিত্রের নিকটে না যাইয়া পারি? অতএব আপনি আমার রক্ষার বিষয় চিন্তা করুন; যাহাতে আমি রক্ষিত হইয়া আপনার উদ্দেশ্য সাধন করিতে সমর্থ হই ॥৪২॥

কামস্তু মে মারুতস্তত্র বাসঃ প্রক্রীড়িতায়া বিবৃণোতু দেব !।
ভবেচ্চ মে মন্মথস্তত্র কার্য্যে সহায়ভূতস্তু তব প্রসাদাৎ ॥৪৩॥
বনাচ্চ বায়ুঃ সুরভিঃ প্রবায়াত্তস্মিন্ কালে তমৃষিং লোভয়স্ত্যাঃ।
তথেত্যুক্ত্বা বিহিতে চৈব তস্মিংস্ততো যযৌ সাশ্রমং কৌশিকস্য ॥৪৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি
সম্ভবে শাকুন্তলে পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

ভারতকৌমুদী

কামমিতি। তত্র তদানীম্, মারুতো বায়ুঃ, প্রক্রীড়িতায়া নৃত্যেন ক্রীড়ন্ত্যাঃ, মে মম, বাসো বস্ত্রম্, কামং পর্য্যাপ্তমেব, বিবৃণোতু দেহাদপসারয়তু। তত্র কার্য্যে বিশ্বামিত্র-প্রলোভনে ॥৪৩॥

বনাদিতি। সুরভিঃ সৌরভবান্। প্রবায়াৎ প্রবহেৎ। ইন্দ্রেণ চ তথা ইত্যুক্ত্বা তস্মিন্ বায়ুমন্মথয়োঃ সাহায্যাদেশে বিহিতে সতি। সা মেনকা, কৌশিকস্য বিশ্বামিত্রস্য ॥৪৪॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

ভারতভাবদীপঃ

ইত্যর্থঃ ॥৪০—৪২॥ প্রক্রীড়িতায়াঃ প্রকৃষ্টং ক্রীড়িতং যস্যাঃ। বিবৃণোতু অপসারয়তু ॥৪৩॥ তস্মিন্ কামবায়ুসাহায্যকে ইন্দ্রেণ বিহিতে সন্দিষ্টে সতি ॥৪৪॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৫॥

——:*:——

দেব! আমি যখন বিশ্বামিত্রের নিকটে ক্রীড়া করিব, তখন বায়ু আমার অঙ্গ হইতে যথেষ্ট পরিমাণে কাপড় সরাইয়া নিবেন এবং আপনার অনুগ্রহে কামদেব আমার সেই কার্য্যে সহায় হইবেন ॥৪৩॥

আর, আমি যখন মহর্ষি বিশ্বামিত্রকে লুব্ধ করিতে থাকিব, তখন সুগন্ধ বায়ু বন হইতে বহিত হইতে থাকিবে। মেনকা এইরূপ বলিলে, দেবরাজ 'তাহাই হইবে' এই কথা বলিয়া বায়ু ও কামদেবের প্রতি সেইরূপ আদেশ করিলে, মেনকা বিশ্বামিত্রের আশ্রমে চলিয়া গেল ॥৪৪॥

——:○:——

* 'উনসপ্ততিতমোঽধ্যায়ঃ' 'একসপ্ততিতমোঽধ্যায়ঃ' 'দ্বিনবতিতমোঽধ্যায়ঃ' ইতি পাঠভেদাঃ।

# ষড়শীতিতমোঽধ্যায়ঃ

কণ্ব উবাচ।

এবমুক্তস্তয়া শক্রঃ সন্দিদেশ সদাগতিম্।
প্রাতিষ্ঠত ততঃ কালে মেনকা বায়ুনা সহ ॥১॥

অথাপশ্যদ্বরারোহা তপসা দগ্ধকিল্বিষম্।
বিশ্বামিত্রং তপ্যমানং মেনকা ভীরুরাশ্রমে ॥২॥

অভিবাদ্য ততঃ সা তং প্রাক্রীড়দৃষিসন্নিধৌ।
অপোবাহ চ বাসোঽস্যা মারুতঃ শশিসন্নিভম্ ॥৩॥

সাগচ্ছত্ত্বরিতা ভূমিং বাসস্তদভিলিপ্সতী।
কুৎসয়ন্তীব সব্রীড়ং মারুতং বরবর্ণিনী ॥৪॥

পশ্যতস্তস্য রাজর্ষেরপ্যগ্নিসমতেজসঃ।
বিশ্বামিত্রস্ততস্তাস্তু বিষমস্থামনিন্দিতাম্ ॥৫॥

ভারতকৌমুদী

এবমিতি। সদাগতিং বায়ুম্, সন্দিদেশ মেনকায়াঃ সহচরীভবিতুমাদিদেশ ॥১॥

অথেতি। বরারোহা সুন্দরনিতম্বা মেনকা, ভীরুর্ভয়শীলা সতী ॥২॥

অভীতি। শশিসন্নিভং চন্দ্রবদেব শুভ্রবর্ণং সূক্ষ্মঞ্চ। অপোবাহ অঙ্গাদপসারয়ামাস ॥৩॥

সেতি। অভিলিপ্সতী পরিধাতুমিচ্ছন্তী। সব্রীড়ং সলজ্জম্, কুৎসয়ন্তীব নিন্দন্তীব। ইবশব্দেন কুৎসনস্য অবাস্তবিকত্বং সূচিতম্। পশ্যতঃ স্বাং নগ্নতামবলোকয়তঃ, তস্য রাজর্ষে-

কণ্ব বলিলেন—মেনকা এইরূপ বলিলে, ইন্দ্র তাহার সহচর হইবার জন্য বায়ুকে আদেশ করিলেন; তখন মেনকা বায়ুর সহিত বিশ্বামিত্রের আশ্রমে প্রস্থান করিল ॥১॥

তদনন্তর, সুন্দরনিতম্বা মেনকা বিশ্বামিত্রের আশ্রমে উপস্থিত হইয়া ভয়চকিতচিত্তে দেখিল—তপস্যার প্রভাবে সমস্ত পাপ নষ্ট হইয়া থাকিলেও বিশ্বামিত্র সেই তপস্যাই করিতেছেন ॥২॥

তাহার পর, সে বিশ্বামিত্রকে নমস্কার করিয়া তাঁহার নিকটে নৃত্য করিতে আরম্ভ করিল; তাহার বস্ত্রখানি চন্দ্রকিরণের ন্যায় সূক্ষ্ম ও শুভ্রবর্ণ ছিল, বায়ু তাহা অপহরণ করিলেন ॥৩॥

তখন সে লজ্জাবশতঃ বায়ুকে যেন নিন্দা করিতে থাকিল; এদিকে বিশ্বামিত্র তাহাকে ভাল করিয়া দেখিতে লাগিলেন; তথাপি সে সেই কাপড়খানি

(১)…তদা কালে…। (৪)…স্ময়মানেব সক্রীড়ম্…।

গৃধ্নাং বাসসি সম্ভ্রান্তাং মেনকাং মুনিসত্তমঃ।
অনির্দ্দেশ্যবয়োরূপামপশ্যদ্বিবৃতাং তদা ॥৬॥ (বিশেষকম্)
তস্যা রূপগুণং দৃষ্ট্বা স তু বিপ্রর্ষভস্তদা।
চকার ভাবং সংসর্গে তয়া কামবশং গতঃ ॥৭॥
ন্যমন্ত্রয়ত চাপ্যেনাং সা চাপ্যৈচ্ছদনিন্দিতা।
তৌ তত্র সুচিরং কালমুভৌ ব্যহরতাং তদা ॥৮॥
রমমাণৌ যথাকামং যথৈকদিবসং তথা।
এবং বর্ষসহস্রাণামতীতং নান্বচিন্তয়ৎ ॥৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

বিশ্বামিত্রস্তু, ভূমিং সমীপদেশমগচ্ছৎ। বিষমস্থাং নগ্নতয়া সঙ্কটাপন্নাম, অনিন্দিতাং সর্ব্বাঙ্গসুন্দরীম্, বাসসি বস্ত্রগ্রহণে, গৃধ্নামভিলাষিণীম্। "গৃধু অভিকাঙ্ক্ষায়াম্" ইতি গৃধধাতোরিচ্ছার্থত্বাৎ ঞ্যাসুবন্ধাদিনা কর্ত্তরি ক্তঃ। সম্ভ্রান্তাং ব্যতিব্যস্তাম্, অনির্দ্দেশ্যবয়োরূপাম্ অনির্ব্বচনীয়যৌবনোচিতস্তনবরাঙ্গাদিসৌন্দর্য্যাম্, বিবৃতাং নগ্নতয়া প্রকটিতসর্ব্বাঙ্গীম্ ॥৪—৬॥

তস্যা ইতি। স বিপ্রর্ষভো বিশ্বামিত্রঃ, তস্যা মেনকায়াঃ, রূপগুণং সৌন্দর্য্যোৎকর্ষং দৃষ্ট্বা, তদৈব কামবশং গতঃ সন্, তয়া সহ সংসর্গে রমণে, ভাবমভিপ্রায়ং চকার ॥৭॥

ন্যমন্ত্রয়তেতি। ঐচ্ছৎ রমণমিতি শেষঃ। রমমাণৌ ব্যহরতাং বিচরিতবন্তৌ। অতীতমিতি ভাবে ক্তপ্রত্যয়াদতিক্রমমিত্যর্থঃ, নান্বচিন্তয়দ্বিশ্বামিত্র ইতি শেষঃ ॥৮—৯॥

ভারতভাবদীপঃ

এবমুক্ত ইতি। সদাগতিং বায়ুম্ ॥১—৫॥ গৃধ্নাং সক্তাম্। বিবৃতাম্ অনাচ্ছাদিতাম্ ॥৬॥

লইবার জন্য তাড়াতাড়ি বিশ্বামিত্রের নিকট গেল। তখন বিশ্বামিত্র দেখিলেন মেনকা একেবারে উলঙ্গ হইয়া পড়ায় তাহার সমস্ত অঙ্গ প্রকাশ পাইতেছে; তাহার যৌবনোচিত রূপের নিরূপণ করা যাইতেছে না; কোন অঙ্গেরই নিন্দা করা চলে না এবং সে যেন সেই কাপড়খানি লইবার জন্য ব্যতিব্যস্ত ও সঙ্কটাপন্ন হইয়া পড়িয়াছে ॥৪—৬॥

বিশ্বামিত্র তাহার রূপের উৎকর্ষ দেখিয়া, কামাতুর হইয়া, তখনই তাহার সহিত রমণ করিবার ইচ্ছা করিলেন ॥৭॥

তাই তিনিও মেনকাকে ডাকিলেন, মেনকাও সে বিষয়ে ইচ্ছা করিল। সুতরাং তাঁহারা দুই জনে রমণ করিতে থাকিয়া, একটী দিনের ন্যায় অতিদীর্ঘ কাল সেখানে অবস্থান করিলেন। এই ভাবে বহুকাল অতীত হইল বটে, কিন্তু বিশ্বামিত্র তাহা একবার চিন্তাও করিলেন না ॥৮—৯॥

(৭) তস্যা রূপগুণান্…চকার ভাবসংসর্গম্…। (৯) দ্বিতীয়ার্দ্ধং কতিপয়পুস্তকে ন দৃশ্যতে। ইতঃ পরন্তু বহব এব শ্লোকা দাক্ষিণাত্যপুস্তকে অধিকা দৃশ্যন্তে।

জনয়ামাস স মুনির্মেনকায়াং শকুন্তলাম্।
প্রস্থে হিমবতো রম্যে মালিনীমভিতো নদীম্ ॥১০॥
জাতমুৎসৃজ্য তং গর্ভং মেনকা মালিনীমনু।
কৃতকার্য্যা ততস্তূর্ণমগচ্ছচ্ছক্রসংসদম্ ॥১১॥
তং বনে বিজনে গর্ভং সিংহব্যাঘ্রসমাকুলে।
দৃষ্ট্বা শয়ানং শকুনাঃ সমন্তাৎ পর্য্যবারয়ন্ ॥১২॥
নেমাং হিংস্যুর্বনে বালাং ক্রব্যাদা মাংসগৃদ্ধিনঃ।
পর্য্যরক্ষন্ত তাং তত্র শকুন্তা মেনকাত্মজাম্ ॥১৩॥
উপস্প্রষ্টুং গতশ্চাহমপশ্যং শয়িতামিমাম্।
নির্জনে বিপিনে রম্যে শকুন্তৈঃ পরিবারিতাম্।
আনয়িত্বা ততশ্চৈনাং দুহিতৃত্বে ন্যবেশয়ম্ ॥১৪॥

---

ভারতকৌমুদী

জনয়ামাসেতি। প্রস্থে সানুদেশে। অভিতঃ সমীপে। পূর্ব্ববদেব দ্বিতীয়া ॥১০॥

জাতমিতি। মালিনীম্ অনু লক্ষ্যীকৃত্য। কৃতকার্য্যা কৃতবিশ্বামিত্রতপোভঙ্গা ॥১১॥

তমিতি। গর্ভং শিশুম্। শকুনাঃ পক্ষিণঃ। পর্য্যবারয়ন্ পরিবেষ্টিতবন্তঃ ॥১২॥

নহু শকুনাঃ কথং পর্য্যবারয়ন্নিত্যাহ নেতি। মাংসে গৃদ্ধমভিলাষ এষামস্তীতি মাংসগৃদ্ধিনঃ, ক্রব্যাদা মাংসভোজিনো ব্যাঘ্রাদয়ঃ। শকুন্তাঃ পক্ষিণঃ ॥১৩॥

উপেতি। উপস্প্রষ্টুং স্নাতুম্। "উপস্পর্শঃ স্পর্শমাত্রে স্নানাচমনয়োরপি" ইতি বিশ্বঃ। ন্যবেশয়ম্ ব্যবস্থাপিতবান্। ষট্পদমিদং পদ্যম্ ॥১৪॥

ভারতভাবদীপঃ

ভাবং সংসর্গাৎ সন্দর্শনাৎ তস্যাং মনশ্চকার। তয়া হেতুভূতয়া ॥৭॥ জম্ময়ত এহীত্যাকারিতবান্। ব্যহরতাং বিহারং চক্রতুঃ ॥৮—১৩॥ উপস্প্রষ্টুমাহ্নিকং জলকার্য্যং কর্ত্তুম্

---

বিশ্বামিত্র মালিনী নদীর নিকটে হিমালয়ের মনোহর সমতল ভূমিতে মেনকার গর্ভে শকুন্তলাকে উৎপাদন করেন ॥১০॥

মেনকা কিন্তু কৃতকার্য্য হইয়া, মালিনী নদীর নিকটে জাতমাত্র সেই কন্যাটিকে পরিত্যাগ করিয়া, সত্বর ইন্দ্রের সভায় চলিয়া গেল ॥১১॥

সিংহ-ব্যাঘ্রপরিপূর্ণ নির্জন বনমধ্যে সেই কন্যাটিকে শয়িত দেখিয়া, পক্ষিগণ আসিয়া তাহাকে সকল দিকে পরিবেষ্টন করিয়া রহিল ॥১২॥

মাংসলোভী জন্তুগণ বনের ভিতরে এই বালিকাটিকে ভক্ষণ না করে, এই জন্যই সেই পক্ষিগণ আসিয়া, মেনকার সেই কন্যাটিকে রক্ষা করিতেছিল ॥১৩॥

আমি স্নান করিতে যাইয়া দেখিলাম—মনোহর নির্জন বনের ভিতরে কন্যাটি শয়ন করিয়া রহিয়াছে, আর পক্ষিগণ তাহাকে বেষ্টন করিয়া অবস্থান

শরীরকৃৎ প্রাণদাতা যস্য চান্নানি ভুঞ্জতে।
ক্রমেণৈতে ত্রয়োঽপ্যুক্তাঃ পিতরো ধর্ম্মশাসনে ॥১৫॥
নির্জ্জনে তু বনে যস্মাচ্ছকুন্তৈঃ পরিবারিতা।
শকুন্তলেতি নামাস্যাঃ কৃতঞ্চাপি ততো ময়া ॥১৬॥
এবং দুহিতরং বিদ্ধি মম বিপ্র! শকুন্তলাম্।
শকুন্তলা চ পিতরং মন্যতে মামনিন্দিতা ॥১৭॥

শকুন্তলোবাচ।

এতদাচষ্ট পৃষ্টঃ সন্ মম জন্ম মহর্ষয়ে।
সুতাং কণ্বস্য মামেবং বিদ্ধি ত্বং মনুজাধিপ! ॥১৮॥

---

ভারতকৌমুদী

নন্বু দুহিতৃত্বে নিবেশনে কো হেতুরিত্যাহ শরীরকৃদিতি। প্রাণদাতা প্রাণরক্ষকঃ। ধর্ম্মশাসনে ধর্ম্মশাস্ত্রে। এবঞ্চাহমস্যাঃ প্রাণরক্ষণাৎ অন্নদানাচ্চ পিতেতি দুহিতৃত্বে নিবেশহেতুরিতি ভাবঃ ॥১৫॥

অথাস্যাঃ শকুন্তলেতি নামকরণে কিং কারণমিত্যাহ নির্জ্জন ইতি। শকুন্তৈঃ পক্ষিভিঃ পরিবারিতা পরিবার্য্য রক্ষিতা। তথা চ শকুন্তান্ লাতি রক্ষকত্বেনাদত্তে গৃহ্লাতীতি শকুন্তলা; "লা আদানে" ইতি লাধাতোঃ "আতোঽনুপসর্গাৎ কঃ" ইতি কপ্রত্যয়ে রূপম্ ॥১৬॥

এবমিতি। এবমনেন হেতুনা। দুহিতরং তনয়াম্, বিদ্ধি জানীহি ॥১৭॥

এতদিতি। জন্ম জন্মবৃত্তম্। আচষ্ট উক্তবান্ ॥১৮॥

ভারতভাবদীপঃ

॥১৪॥ শরীরকৃন্নিষেক্তা। প্রাণদাতা অভয়প্রদঃ ॥১৫॥ নির্জ্জন ইতি। শকুন্তৈঃ পরিবারিতা

---

করিতেছে। তাহার পর আমি উহাকে আনিয়া আপন কন্যার স্থানে সন্নিবেশিত করিলাম ॥১৪॥

শরীরোৎপাদক, প্রাণরক্ষক এবং যাঁহার অন্ন ভোজন করে; এই তিন জনকে ধর্ম্মশাস্ত্রে ক্রমিক পিতা বলা হইয়াছে ॥১৫॥

যে হেতু নির্জন বনের ভিতরে পক্ষিগণ পরিবেষ্টনপূর্ব্বক ইহাকে রক্ষা করিয়াছিল, সেই হেতু আমি ইহার নাম করিয়াছি—'শকুন্তলা' ॥১৬॥

ব্রাহ্মণ! এই জন্যই আপনি শকুন্তলাকে আমার কন্যা বলিয়া মনে করুন; অনিন্দ্যসুন্দরী শকুন্তলাও আমাকে এই জন্যই পিতা বলিয়া মনে করে ॥১৭॥

শকুন্তলা বলিলেন—সেই মহর্ষি জিজ্ঞাসা করিলে, মহর্ষি কণ্ব আমার এইরূপ জন্মবৃত্তান্ত তাঁহার নিকট বলিয়াছিলেন। মহারাজ! আমাকে মহর্ষি কণ্বের এইরূপ কন্যা বলিয়া জানিবেন ॥১৮॥

কণ্বং হি পিতরং মন্যে পিতরং স্বমজানতী।
ইতি তে কথিতং রাজন্! যথাবৃত্তং শ্রুতং ময়া ॥১৯॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি
সম্ভবে শাকুন্তলে ষড়শীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

## সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ

দুষ্মন্ত উবাচ।
সুব্যক্তং রাজপুত্রী ত্বং যথা কল্যাণি! ভাষসে।
ভার্য্যা মে ভব সুশ্রোণি! ব্রূহি কিং করবাণি তে ॥১॥

ভারতকৌমুদী

কণ্বমিতি। স্বং স্বকীয়ম্। অজানতী অদর্শনাদিনা অপরিচিন্বতী ॥১৯॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্বণি সম্ভবে ষড়শীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

সুব্যক্তমিতি। যথা পারদলেপেনাগতস্বর্ণভাবমপি রজতং রজতকার্য্যমেব কুরুতে, তথা তপোবলেনাগতব্রাহ্মণভাবোঽপি বিশ্বামিত্রো জাতিতঃ ক্ষত্রিয়তয়া ক্ষত্রিয়মেব সন্তানং জনয়াম্বভূব। গোত্রপ্রবর্ত্তনন্তু প্রবররূপব্রাহ্মণান্তরসাহচর্য্যাৎ। অতএব শকুন্তলে! ক্ষত্রিয়া ত্বং ক্ষত্রিয়স্য মে বিবাহযোগ্যেতি ভাবঃ। অতএবোক্তং শাকুন্তলনাটকেঽপি—"আশঙ্কসে যদগ্নিং তদিদং স্পর্শক্ষমং রত্নম্" ইতি ॥১॥

ভারতভাবদীপঃ

উপাত্তেতি, লা আদানে, অস্মাৎ কপ্রত্যয়ে শকুন্তলেতি নামনির্বচনম্ ॥১৬—১৯॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষড়শীতিতমোঽধ্যায়ঃ ॥৮৬॥

সুব্যক্তমিতি। গোত্রপ্রবর্ত্তকোঽপি তপসা ব্রাহ্মণোঽপি জাতিতঃ ক্ষত্রিয় এব বিশ্বামিত্র

মহারাজ! আমি নিজের পিতাকে জানি না বলিয়া, কণ্বকেই পিতা বলিয়া মনে করি। আমি আমার জন্মবৃত্তান্ত যেমন শুনিয়াছিলাম, আপনার নিকট এই তেমনই বলিলাম ॥১৯॥

দুষ্মন্ত বলিলেন—কল্যাণি! তুমি যে রূপ বলিতেছ, তাহাতে সুস্পষ্টই বুঝা যাইতেছে যে, তুমি ক্ষত্রিয়ের কন্যা। অতএব সুন্দরি! তুমি আমার ভার্য্যা হও; বল তোমার কি করিব ॥১॥

* 'সপ্ততিতমোঽধ্যায়ঃ' 'দ্বিসপ্ততিতমোঽধ্যায়ঃ' 'ত্রিনবতিতমোঽধ্যায়ঃ' ইতি পাঠান্তরাণি।

সুবর্ণমালাং বাসাংসি কুণ্ডলে পরিহাটকে।
নানাপত্তনজে শুভ্রে মণিরত্নে চ শোভনে ॥২॥
আহরামি তবাদ্যাহং নিষ্কাদীন্যজিনানি চ।
সর্ব্বং রাজ্যং তবাদ্যাস্তু ভার্য্যা মে ভব শোভনে! ॥৩॥ (যুগ্মকম্)
গান্ধর্ব্বেণ চ মাং ভীরু! বিবাহেনৈহি সুন্দরি!।
বিবাহানাং হি রম্ভোরু! গান্ধর্ব্বঃ শ্রেষ্ঠ উচ্যতে ॥৪॥

শকুন্তলোবাচ।

ফলাহারো গতো রাজন্! পিতা মে ইত আশ্রমাৎ।
মুহূর্ত্তং সম্প্রতীক্ষস্ব স মাং তুভ্যং প্রদাস্যতি ॥৫॥
পিতা হি মে প্রভুর্নিত্যং দৈবতং পরমং মম।
যস্মৈ মাং দাস্যতি পিতা স মে ভর্ত্তা ভবিষ্যতি ॥৬॥

---

ভারতকৌমুদী

প্রলোভয়তি সুবর্ণেতি। পরিগতানি হাটকানি স্বর্ণানি যয়োস্তে স্বর্ণময়ে ইত্যর্থঃ। নানাপত্তনজে অনেকদেশজাতে, শুভ্রে নির্ম্মলে। নিষ্কাদীনি উরোভূষণাদীনি ভূষণানি, অজিনানি কৃষ্ণমৃগাদিচর্ম্মাণি, তবার্থে আহরামি আনয়ামি ॥২—৩॥

নন্বদানাভাবে বিবাহাসম্ভবঃ, বিবাহাসম্ভবে চ কুতো ভার্য্যাত্বমিত্যাহ, গান্ধর্ব্বেণেতি। এহি প্রাপ্নুহি। শ্রেষ্ঠঃ ক্ষত্রিয়পক্ষে। "গান্ধর্ব্বঃ সময়ান্মিথঃ" ইতি স্মৃতের্গান্ধর্ব্ববিবাহে দানানাবশ্যকত্বেতি ভাবঃ ॥৪॥

ফলেতি। ফলান্যাহরতীতি ফলাহারঃ ফলাহরণার্থী ইত্যর্থঃ, পিতা কণ্বঃ ॥৫॥

পিতেতি। নিত্যং সর্ব্বদা। অতএব তদনুমতিং বিনা গান্ধর্ব্ববিবাহোঽপি ন ভবিতুমর্হতীতি ভাবঃ ॥৬॥

ভারতভাবদীপঃ

ইতি ভাবঃ। ইত ঊর্দ্ধং বা তস্য ব্রাহ্মণত্বমিতি কল্প্যম্ ॥১—৩॥ গান্ধর্ব্বো বরবধ্বোরৈক-

---

সুন্দরি! সোণার হার, নানাবিধ বস্ত্র, সুবর্ণনির্ম্মিত দুইটী কুণ্ডল, নানাদেশীয় নির্দ্দোষ এবং সুন্দর মণি ও রত্ন, বক্ষের ভূষণ এবং নানাবিধ মৃগচর্ম্ম এই গুলি এখনই তোমার জন্য আনিতেছি, আর আজ হইতে আমার সমস্ত রাজ্য তোমার হউক; তুমি আমার ভার্য্যা হও ॥২—৩॥

সুন্দরি! তুমি গান্ধর্ব্ব বিবাহ অনুসারে আমাকে গ্রহণ কর। কেন না, ক্ষত্রিয়ের পক্ষে গান্ধর্ব্ব বিবাহই আটপ্রকার বিবাহের মধ্যে শ্রেষ্ঠ ॥৪॥

শকুন্তলা বলিলেন—মহারাজ! আমার পিতা ফল আহরণ করিবার জন্য এই আশ্রম হইতে গিয়াছেন। সুতরাং আপনি একটু কাল অপেক্ষা করুন; তিনি আসিয়াই আমাকে আপনার হস্তে দান করিবেন ॥৫॥

পিতা রক্ষতি কৌমারে ভর্ত্তা রক্ষতি যৌবনে।
পুত্রস্তু স্থাবিরে ভাবে ন স্ত্রী স্বাতন্ত্র্যমর্হতি ॥৭॥
অমন্যমানা রাজেন্দ্র! পিতরং মে তপস্বিনম্।
অধর্ম্মেণ হি ধর্ম্মিষ্ঠ! কথং বরমুপাস্মহে ॥৮॥

দুষ্মন্ত উবাচ।

মা মৈবং বদ কল্যাণি! তপোরাশিং দমাত্মকম্।

শকুন্তলোবাচ।

মন্যুপ্রহরণা বিপ্রা ন বিপ্রাঃ শস্ত্রপাণয়ঃ ॥৯॥
মন্যুনা ঘ্নন্তি তে শত্রূন্ বজ্রেণেন্দ্র ইবাসুরান্।
অগ্নির্দ্দহতি তেজোভিঃ সূর্য্যো দহতি রশ্মিভিঃ ॥১০॥
রাজা দহতি দণ্ডেন ব্রাহ্মণো মন্যুনা দহেৎ।
ক্রোধিতা মন্যুনা ঘ্নন্তি বজ্রপাণিরিবাসুরান্ ॥১১॥ (যুগ্মকম্) *

ভারতকৌমুদী

অথ তথাপি স্বাতন্ত্র্যমবলম্ব্য আত্মার্পণং ক্রিয়তামিত্যাহ পিতেতি। কৌমারে বিবাহাৎ প্রাক্ ॥৭॥

অমন্যমানা ইতি। অধর্ম্মেণ পিতা রক্ষতীত্যাদিপূর্ব্বোক্তব্যতিক্রমাদিত্তি ভাবঃ ॥৮॥

মেতি। দমাত্মকম্ ইন্দ্রিয়দমনশীলম্। তেন চ তস্যাতিক্রমেঽপি ক্রোধাসম্ভব ইতি ভাবঃ। মন্যুঃ ক্রোধ এব প্রহরণমস্ত্রং যেষাং তে। তেন চাস্মায্যাচরণাত্তস্য ক্রোধে জাতে মম নাস্তি নিস্তার ইত্যাশয়ঃ ॥৯॥

মন্যুনেতি। তে বিপ্রাঃ, মন্যুনা ক্রোধেন। ক্রোধিতাঃ সঞ্জাতক্রোধা বিপ্রাঃ ॥১০—১১॥

আমার পিতা সর্ব্বদাই আমার নিয়ন্তা এবং পরম দেবতা। সুতরাং তিনি আমাকে যাঁহার হস্তে দান করিবেন, তিনিই আমার ভর্ত্তা হইবেন ॥৬॥

বিবাহের পূর্ব্বে পিতা রক্ষা করেন, যৌবনকালে ভর্ত্তা রক্ষা করেন এবং বৃদ্ধকালে পুত্র রক্ষা করে; সুতরাং স্ত্রীলোক কোন সময়েই স্বতন্ত্রতা অবলম্বন করিতে পারে না ॥৭॥

ধার্ম্মিক মহারাজ! আমার তপস্বী পিতাকে আমি অগ্রাহ্য করিয়া অধর্ম্মের অনুসরণপূর্ব্বক কি করিয়া পতি স্বীকার করি? ॥৮॥

দুষ্মন্ত বলিলেন—না-না-কল্যাণি! তুমি এরূপ বলিও না; তোমার পিতা ত মহাতপস্বী এবং ইন্দ্রিয়দমনশীল। শকুন্তলা বলিলেন—ব্রাহ্মণের ক্রোধই অস্ত্র, কিন্তু তাঁহারা অন্য অস্ত্র ধারণ করেন না ॥৯॥

ইন্দ্র যেমন বজ্র দ্বারা অসুর বধ করিয়া থাকেন, ব্রাহ্মণরা তেমন ক্রোধ

* বাঙ্গোকাদারভ্য বট্শ্লোকাঃ কতিপয়পুস্তকে ন দৃশ্যন্তে।

দুষ্মন্ত উবাচ।

ইচ্ছামি ত্বাং বরারোহে! ভজমানামনিন্দিতে।

ত্বদর্থং মাং স্থিতং বিদ্ধি ত্বদ্গতং হি মনো মম ॥১২॥

আত্মনো বন্ধুরাত্মৈব গতিরাত্মৈব চাত্মনঃ।

আত্মনৈবাত্মনো দানং কর্ত্তুমর্হসি ধর্ম্মতঃ ॥১৩॥

অষ্টাবেব সমাসেন বিবাহা ধর্ম্মতঃ স্মৃতাঃ।

ব্রাহ্মো দৈবস্তথৈবার্ষঃ প্রাজাপত্যস্তথাসুরঃ ॥১৪॥

গান্ধর্ব্বো রাক্ষসশ্চৈব পৈশাচশ্চাষ্টমঃ স্মৃতঃ।

তেষাং ধর্ম্মান্ যথাপূর্ব্বং মনুঃ স্বায়ম্ভুবোঽব্রবীৎ ॥১৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ইচ্ছামীতি। হি যস্মাৎ। ত্বদর্থমেবাকুলত্বাৎ পিতৃক্রোধং সম্ভাব্যাপি মাং ভজেতি ভাবঃ ॥১২॥

অথ স্বাতন্ত্র্যাবলম্বনে "পিতা রক্ষতি কৌমারে" ইত্যাদিশাস্ত্রবিরোধ ইত্যাহ আত্মন ইতি। গতিরুপায়ঃ। তত্র পিতৃপদং স্বকর্ত্তব্যবিরোধিগুরুজনপরম্। কথন্তত্র বিষয়ে ন বিরোধী ভবিষ্যতীত্যাশয়ঃ ॥১৩॥

নমু বিবাহো নাম কতিবিধঃ, যেন গান্ধর্ব্বমপি তত্রান্তর্ভাবয়সীত্যাহ অষ্টাবিতি। সমাসেন সংক্ষেপেণ, নামমাত্রোল্লেখাদিত্যাশয়ঃ। যথাপূর্ব্বং পূর্ব্বানুক্রমেণ, ধর্ম্মান্ প্রকারান্ লক্ষণা-

ভারতভাবদীপঃ

মত্ত্যেন কৃতঃ ॥৪॥ ফলাহারঃ ফলান্যাহর্ত্তুং গতঃ ॥৫—১২॥ "ন স্ত্রী স্বাতন্ত্র্যমর্হতি" ইতি ন্যায়বিরোধমাশঙ্ক্যাহ, আত্মন ইতি ॥১৩॥ পূর্ব্বোক্তগান্ধর্ববিবাহস্য কর্ত্তব্যতাং বক্তুং বিবাহ-ভেদানাহ, অষ্টাবিতি। ব্রাহ্মঃ অলঙ্কৃত্য কন্যাদানম্। তদ্বদেব যজ্ঞান্তে ঋত্বিজে দানং দৈবঃ। সহোভৌ ধর্ম্মং চরতামিতি বুদ্ধ্যা দানং প্রাজাপত্যঃ। বরাদ্গোমিথুনং শুল্কং গৃহীত্বা দানমার্ষঃ। বহুধনং গৃহীত্বা দানমাসুরঃ ॥১৭॥ গান্ধর্ব্বো ব্যাখ্যাতঃ। সুপ্তাং প্রমত্তাং বা অপহরেৎ স পৈশাচঃ। হত্বা ভিত্ত্বা চ শীর্ষাণি রুদতীং রুদদ্ভ্যো হরেৎ স রাক্ষসঃ।

দ্বারা শত্রু বধ করেন। অগ্নি তেজ দ্বারা দগ্ধ করেন, সূর্য্য রশ্মি দ্বারা দগ্ধ করেন, এবং রাজা দণ্ডদ্বারা দগ্ধ করেন; আর ব্রাহ্মণ ক্রোধ দ্বারা দগ্ধ করিয়া থাকেন। তাই বলিতেছি যে, ইন্দ্র যেমন বজ্র দ্বারা অসুর বধ করেন, ব্রাহ্মণ তেমন ক্রোধ দ্বারা শত্রু বধ করিয়া থাকেন ॥১০-১১॥

দুষ্মন্ত বলিলেন—সুন্দরি! আমার ইচ্ছা যে, তুমি আমাকে ভজন কর। কেন না, আমি তোমার জন্যই এখানে রহিয়াছি এবং আমার মন তোমার জন্যই আকুল হইয়াছে ॥১২॥

দেখ—নিজেই নিজের বন্ধু এবং নিজেই নিজের গতি। সুতরাং তুমি ধর্ম্ম অনুসারে নিজেই নিজকে দান করিতে পার ॥১৩॥

প্রশস্তাংশ্চতুরঃ পূর্ব্বান্ ব্রাহ্মণস্যোপধারয়।
ষড়ানুপূর্ব্ব্যা ক্ষত্রস্য বিদ্ধি ধর্ম্ম্যাননিন্দিতে! ॥১৬॥
রাজ্ঞাস্তু রাক্ষসোঽপ্যুক্তো বিট্‌শূদ্রেষ্বাসুরঃ স্মৃতঃ।
পঞ্চানাস্তু ত্রয়ো ধর্ম্ম্যা অধর্ম্ম্যৌ দ্বৌ স্মৃতাবিহ ॥১৭॥
পৈশাচ আসুরশ্চৈব ন কর্ত্তব্যৌ কদাচন।
অনেন বিধিনা কার্য্যো ধর্ম্মস্যৈষা গতিঃ স্মৃতা ॥১৮॥

ভারতকৌমুদী

নীত্যর্থঃ। তথা চ মনুঃ—"আচ্ছাদ্য চার্চ্চয়িত্বা চ শ্রুতশীলবতে স্বয়ম্। আহূয় দানং কন্যায়া ব্রাহ্মো ধর্ম্মঃ প্রকীর্ত্তিতঃ।" ইত্যাদি দ্রষ্টব্যম্। সংক্ষেপস্তু—আহূতায় বরায় অলঙ্কৃত-কন্যাদানং ব্রাহ্মঃ, যজ্ঞস্থায় ঋত্বিজে গত্বা কন্যাদানং দৈবঃ, বরাদ্‌গোমিথুনং গৃহীত্বা তেনৈব সহ কন্যাদানমার্ষঃ, প্রার্থিনে বরায় সহ ধর্ম্মং চরতামিত্যুক্ত্বা কন্যাদানং প্রাজাপত্যঃ, বরাদ্‌-যথেষ্টং ধনং গৃহীত্বা কন্যাদানমাসুরঃ, ত্বং মে ভার্য্যা ত্বং মে পতিরিত্যন্যোন্যানুরাগপ্রযুক্তো বিবাহো গান্ধর্ব্বঃ, যুদ্ধেনানীয় কন্যায়া গ্রহণং রাক্ষসঃ, নিদ্রাদৌ কন্যায়া গমনঞ্চ পৈশাচঃ ॥১৪—১৫॥

অথ কতমস্য কতমো বিবাহঃ প্রশস্ত ইত্যাহ প্রশস্তানিতি। পূর্ব্বান্ প্রথমোক্তান্, চতুরঃ ব্রাহ্মদৈবার্ষপ্রাজাপত্যান্। ষট্ ব্রাহ্মাদিগান্ধর্ব্বান্তান্, ধর্ম্ম্যান্ ধর্ম্মাদনপেতান্ ॥১৬॥

রাজ্ঞামিতি। রাজ্ঞাং ক্ষত্রিয়াণাম্, রাক্ষসোঽপি ধর্ম্ম্য উক্তঃ। বিট্‌শূদ্রেষু বৈশ্যশূদ্রয়ো-রাসুরোঽপি ধর্ম্ম্যঃ স্মৃতঃ। পঞ্চানাং ব্রাহ্মাদ্যাসুরান্তানাং মধ্যে ত্রয়ো ব্রাহ্মদৈবপ্রাজাপত্যাঃ ধর্ম্ম্যা। ধর্ম্ম্যত্বেন সর্ব্বোৎকৃষ্টাঃ; দ্বৌ আর্ষাসুরৌ তত্ত্রয়াপেক্ষয়া অধর্ম্ম্যৌ, বরাৎ শুল্কগ্রহণাদিতি ভাবঃ। পাঠক্রমাপেক্ষয়া অর্থক্রমস্য বলবত্ত্বাদেবং ব্যাখ্যানমেব যুক্তম্ ॥১৭॥

পৈশাচ ইতি। কদাচন আপদ্যপি। পৈশাচস্য কেবলবরকামমূলকত্বাৎ, আসুরস্য চ

ভারতভাবদীপঃ

ইত্যেতে অষ্টৌ ক্রমাদ্ব্যাখ্যাতাঃ ॥১৫—১৬॥ পঞ্চানাং ব্রাহ্মাদীনাং ত্রয়ো ব্রাহ্মদৈবপ্রাজাপত্যা ধর্ম্ম্যাঃ। দ্বাবার্ষাসুরৌ কন্যাশুল্কগ্রহণাদধর্ম্ম্যৌ ॥১৭॥ তয়োরপ্যাসুরঃ পৈশাচবদত্যন্তং হেয়

ধর্ম্মশাস্ত্রোক্ত এই আটটি বিবাহের কথা আমি সংক্ষেপে বলিতেছি। ব্রাহ্ম, দৈব, আর্ষ, প্রাজাপত্য, আসুর, গান্ধর্ব্ব, রাক্ষস ও পৈশাচ। স্বায়ম্ভুব মনু যথাক্রমে এই বিবাহগুলির লক্ষণ বলিয়া গিয়াছেন ॥১৪—১৫॥

সুন্দরি! ব্রাহ্মণের পক্ষে প্রথম চারিটি প্রশস্ত এবং ক্ষত্রিয়ের পক্ষে প্রথম ছয়টী ধর্ম্মসঙ্গত বলিয়া জানিবে ॥১৬॥

কিন্তু ক্ষত্রিয়ের পক্ষে রাক্ষসবিবাহও ধর্ম্মসঙ্গত বলিয়া কথিত হইয়াছে; আর বৈশ্য ও শূদ্রের পক্ষে আসুরবিবাহও অধর্ম্মজনক নহে। কিন্তু প্রথমোক্ত পাঁচটী বিবাহের মধ্যে ব্রাহ্ম, দৈব ও প্রাজাপত্য এই তিনটি বিবাহ সর্ব্বাপেক্ষা উৎকৃষ্ট; আর অপর দুইটা (আর্ষ ও আসুর) উক্ত তিনটী অপেক্ষা নিকৃষ্ট ॥১৭॥

গান্ধর্ব্বরাক্ষসৌ ক্ষত্রে ধর্ম্ম্যৌ তৌ মা বিশঙ্কিথাঃ।
পৃথগ্‌ বা যদি বা মিশ্রৌ কর্ত্তব্যৌ নাত্র সংশয়ঃ ॥১৯॥
সা ত্বং মম সকামস্য সকামা বরবর্ণিনী।
গান্ধর্ব্বেণ বিবাহেন ভার্য্যা ভবিতুমর্হসি ॥২০॥

শকুন্তলোবাচ।

যদি ধর্ম্মপথস্ত্বেষ যদি চাত্মা প্রভুর্ম্মম।
প্রদানে পৌরবশ্রেষ্ঠ! শৃণু মে সময়ং প্রভো! ॥২১॥
সত্যং মে প্রতিজানীহি যথা বক্ষ্যাম্যহং রহঃ।
ময়ি জায়েত যঃ পুত্রঃ স ভবেত্ত্বদনন্তরঃ ॥২২॥

ভারতকৌমুদী

শুল্কগ্রহণাৎ "তং দেশং পতিতং মন্যে যত্রান্তে শুক্রবিক্রয়ী" ইতি নিন্দাশ্রবণাৎ। আসুর-নিষেধো ব্রাহ্মণপক্ষ এব "যড়ানুপূর্ব্ব্যা ক্ষত্রস্য" ইত্যাদিনা ক্ষত্রাদৌ তদ্বিধানাৎ। পৈশাচ-নিষেধস্তু সর্ব্বেষেব, কেবলবরকামমূলকত্বেন সর্ব্বাধমত্বাৎ, গণনন্তু সম্ভবপরত্বাৎ ॥১৮॥

নিষ্কর্ষমাহ গান্ধর্ব্বেতি। মা বিশঙ্কিথা অত্রাধর্ম্মাশঙ্কাং মা কার্ষীঃ, শাস্ত্রানুসারিত্বাৎ। পৃথক্‌ অসঙ্কীর্ণৌ, মিশ্রৌ সঙ্কীর্ণৌ। কেবলান্যোন্যানুরাগাদ্‌গান্ধর্ব্বঃ অসঙ্কীর্ণঃ। যথায়মেব শকুন্তলাবিবাহঃ। কেবলযুদ্ধহরণাচ্চ রাক্ষসোঽসঙ্কীর্ণঃ। যথা অম্বাদীনাং বিবাহঃ। গান্ধর্ব্বরাক্ষসোভয়মিশ্রবিবাহস্তু সুভদ্রায়াঃ ॥১৯॥

সেতি। সকামস্য সকামেত্যুভয়োর্গান্ধর্ব্ববিবাহপ্রযোজকপরস্পরানুরাগপ্রদর্শনার্থমুক্তম্‌। শকুন্তলায়াঃ সকামত্বন্তু রোমাঞ্চাদিদর্শনাদনুমিতম্‌ ॥২০॥

যদীতি। এষ গান্ধর্ব্বো বিবাহঃ। প্রভুঃ সমর্থঃ। সময়ং নির্দ্দেশম্‌ ॥২১॥

ব্রাহ্মণ কখনও আসুর বিবাহ করিবেন না; আর ব্রাহ্মণাদি সকল বর্ণই কখনও পৈশাচ বিবাহ করিবেন না। এই বিধান অনুসারেই সকলে বিবাহ করিবে; কেন না, ইহাই ধর্ম্মের পদ্ধতি ॥১৮॥

ক্ষত্রিয়ের পক্ষে খাঁটি গান্ধর্ব বিবাহ, বা খাঁটি রাক্ষস বিবাহ, অথবা গান্ধর্ব্ব-রাক্ষস উভয়লক্ষণ মিশ্রিত বিবাহ ধর্ম্মসঙ্গত বলিয়া কর্ত্তব্য। সুতরাং এবিষয়ে তুমি কোন আশঙ্কা করিও না; কেন না, এবিষয়ে কোন সন্দেহ নাই ॥১৯॥

তোমার প্রতি আমার অনুরাগ জন্মিয়াছে, আবার আমার প্রতিও তোমার অনুরাগ হইয়াছে; সুতরাং তুমি গান্ধর্ব্ববিবাহ অনুসারে আমার ভার্য্যা হইতে পার ॥২০॥

শকুন্তলা বলিলেন—পৌরবশ্রেষ্ঠ! যদি ইহা ধর্ম্মসঙ্গত হয় এবং আমি যদি আমাকে দান করিতে সমর্থ হই, তবে আমার প্রার্থনা শুনুন ॥২১॥

(২২) মম জায়েত…।

যুবরাজো মহারাজ! সত্যমেতদ্‌ব্রবীমি তে।
যদ্যেতদেবং দুষ্মন্ত! অস্তু মে সঙ্গমস্ত্বয়া ॥২৩॥ (যুগ্মকম্)

বৈশম্পায়ন উবাচ।

এবমস্ত্বিতি তাং রাজা প্রত্যুবাচাবিচারয়ন্।
অপি চ ত্বাং হি নেষ্যামি নগরং স্বং শুচিস্মিতে! ॥২৪॥
যথা ত্বমর্হা সুশ্রোণি! সত্যমেতদ্‌ব্রবীমি তে।
এবমুক্ত্বা স রাজর্ষিস্তামনিন্দিতগামিনীম্ ॥২৫॥
জগ্রাহ বিধিবৎ পাণাবুবাস চ তয়া সহ।
বিশ্বাস্য চৈনাং স প্রায়াদব্রবীচ্চ পুনঃ পুনঃ ॥২৬॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

সত্যমিতি। রহঃ অস্মিন্ নির্জনে স্থানে। ত্বদনন্তরমৎপরবর্ত্তী মহারাজঃ, ত্বয়ি জীবতি চ যুবরাজো ভবেদিত্যর্থঃ। এবমঙ্গীকরোমীতি তাৎপর্য্যম্ ॥২২—২৩॥

এবমিতি। অবিচারয়ন্ শকুন্তলোক্তবিষয়স্য ন্যায্যান্যায্যত্ববিবেচনমকুর্ব্বন্ ॥২৪॥

যথেতি। যথা যতঃ, অর্হা রাজধানীবাসস্যৈব যোগ্যা। বিধিবৎ ত্বং মে ভার্য্যা ইত্যুক্ত্যা-গান্ধর্ব্ববিবাহবিধিমনুসৃত্যেত্যর্থঃ। উবাস চ রমণঞ্চকার চ। প্রায়াৎ প্রয়াণোপক্রম-মকরোৎ ॥২৫—২৬॥

ভারতভাবদীপঃ

ইত্যাহ, পৈশাচ ইতি ॥১৮॥ পরিশেষাদ্‌গান্ধর্ব্বরাক্ষসৌ ক্ষত্রিয়স্য ধর্ম্ম্যাবিত্যাহ, গান্ধর্ব্বেতি। মিশ্রৌ রুক্মিণীবিবাহে ॥১৯—২৫॥ উবাস সঙ্গং কৃতবান্। অত্রাধিকগ্রন্থে "মূকাশ্চৈব কিরাতাশ্চ কুব্জবামনকৈঃ সহ। সহিতাঃ কঞ্চুকিবরৈর্বাহিনী সূতমাগধৈঃ॥" ইতি শ্লোকঃ পঠ্যতে। তস্যার্থঃ—মূকাঃ অন্তঃপুররক্ষণযোগ্যা হিতমিতভাষিণঃ। কিরাতাশ্চামরবাহিন্যঃ স্ত্রিয়ঃ। "কিরাতো ম্লেচ্ছভেদে স্যাদ্ভূনিম্বেঽল্পতনাবপি। স্ত্রিয়াং চামরবাহিন্যাং কুট্টনীদুর্গয়োরপি॥" ইতি মেদিনী। কুব্জবামনকাঃ চন্দনপুষ্পোদকাদিকরাশ্চেট্যশ্চেটাশ্চ। কঞ্চুকিনঃ অন্তঃ-পুরাধ্যক্ষাঃ। "কঞ্চুক্যন্তঃপুরাধ্যক্ষে" ইতি মেদিনী। বাহিনী প্রেষ্যা ইতি শেষঃ ॥২৬॥

---

আমি এই নির্জন স্থানে যাহা বলিব, আপনি সে বিষয়ে আমার নিকট সত্য প্রতিজ্ঞা করুন; আমার গর্ভে আপনার যে পুত্র হইবে, সে আপনি থাকিতে যুবরাজ হইবে এবং আপনার পরে মহারাজ হইবে। মহারাজ! ইহা যদি সত্য হয়, তবে আমিও আপনাকে সত্য বলিতেছি যে, আপনার সহিত আমার সঙ্গম হউক ॥২২—২৩॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা তখন কোন বিবেচনা না করিয়াই প্রত্যুত্তর করিলেন যে, 'এইরূপই হইবে এবং আমি তোমাকে আপন রাজধানীতেই লইয়া যাইব' ॥২৪॥

---

(২৩)···যদ্যেতদেব দুষ্মন্ত!···।

প্রেষয়িষ্যে তবার্থায় বাহিনীং চতুরঙ্গিণীম্।
তয়া ত্বাং নায়য়িষ্যামি নিবাসং স্বং শুচিস্মিতে। ॥২৭॥
ইতি তস্যাঃ প্রতিশ্রুত্য স নৃপো জনমেজয়।।
মনসা চিন্তয়ন্ প্রায়াৎ কাশ্যপং প্রতি পার্থিবঃ ॥২৮॥
ভগবাংস্তপসা যুক্তঃ শ্রুত্বা কিন্নু করিষ্যতি।
এবং সঞ্চিন্তয়ন্নেব প্রবিবেশ স্বকং পুরম্ ॥২৯॥
ততো মুহূর্ত্তে যাতে তু কণ্বোঽপ্যাশ্রমমাগমৎ।
শকুন্তলা চ পিতরং হ্রিয়া নোপজগাম তম্ ॥৩০॥
বিজ্ঞায়াথ চ তাং কণ্বো দিব্যজ্ঞানো মহাতপাঃ।
উবাচ ভগবান্ প্রীতঃ পশ্যন্ দিব্যেন চক্ষুষা ॥৩১॥

ভারতকৌমুদী

প্রেষয়িষ্য ইতি। বাহিনীং সেনাম্। তয়া বাহিন্যা। নিবাসং রাজপ্রাসাদম্ ॥২৭॥
ইতীতি। নৃপঃ প্রজাপালকঃ, পার্থিবো রাজা। কাশ্যপং কণ্বম্ ॥২৮॥
ভগবানিতি। ভগবান্ তপোমাহাত্ম্যবান্ কণ্বঃ। কিমনিষ্টম্ ॥২৯॥
তত ইতি। হ্রিয়া লজ্জয়া, নোপজগাম অন্যান্যদিনবদিত্যাশয়ঃ ॥৩০॥
বিজ্ঞায়েতি। দিব্যেন অলৌকিকেন, চক্ষুষা, জ্ঞানেন পশ্যন্ সর্বং বৃত্তান্তং জানন্ ॥৩১॥

কারণ, তুমি রাজধানীতেই বাস করিবার যোগ্য; নিতম্বিনি! তোমাকে আমি ইহা সত্য বলিতেছি। এই কথা বলিয়া রাজা গান্ধর্ববিধানে শকুন্তলার পাণিগ্রহণ করিলেন; এবং তাঁহার সহবাস করিলেন; তাহার পরে যাইবার সময়ে শকুন্তলার বিশ্বাস জন্মাইয়া বার বার এই কথা বলিলেন ॥২৫—২৬॥

সুন্দরি! তোমার জন্য চতুরঙ্গিণী সেনা প্রেরণ করিব এবং তাহা দ্বারা তোমাকে আপন রাজভবনে লইয়া যাইব ॥২৭॥

মহারাজ জনমেজয়! রাজা দুষ্মন্ত শকুন্তলার নিকট এইরূপ প্রতিজ্ঞা করিয়া, মনে মনে কণ্বমুনির বিষয় ভাবিতে থাকিয়া, প্রস্থান করিলেন ॥২৮॥

মহাতপস্বী কণ্বমুনি এই বৃত্তান্ত শুনিয়া কি করিবেন এইরূপ চিন্তা করিতে করিতে, রাজা আপন রাজধানীতে যাইয়া প্রবেশ করিলেন ॥২৯॥

তাহার পর কিছু কাল অতীত হইলে, কণ্বও আশ্রমে আসিলেন; শকুন্তলা [illegible] তাঁহার নিকটে গেলেন না ॥৩০॥

তাহার পর মহাতপস্বী ও দিব্যজ্ঞানী কণ্ব শকুন্তলার বিষয় বুঝিতে পারিয়া এবং দিব্য চক্ষে [illegible] ঘটনা দেখিয়া, সন্তুষ্ট হইয়া বলিলেন ॥৩১॥

(৩০) মুহূর্ত্তযাতে তস্মিংস্ত... [illegible] ইত্যঃ পরং দ্বয়ঃ শ্লোকা দাক্ষিণাত্যপুস্তকে অধিকা দৃশ্যন্তে।

যয়াস্তু ভদ্রে! রহসি মামনাদৃত্য যঃ কৃতঃ।
পুংসা সহ সমাযোগো ন স ধর্ম্মোপঘাতকঃ ॥৩২॥
ক্ষত্রিয়স্য হি গান্ধর্বো বিবাহঃ শ্রেষ্ঠ উচ্যতে।
সকামায়াঃ সকামেন নির্ম্মন্ত্রো রহসি স্মৃতঃ ॥৩৩॥
ধর্ম্মাত্মা চ মহাত্মা চ দুষ্মন্তঃ পুরুষোত্তমঃ।
অভ্যগচ্ছঃ পতিং যং ত্বং ভজমানং শকুন্তলে! ॥৩৪॥
মহাত্মা জনিতা লোকে পুত্রস্তব মহাবলঃ।
য ইমাং সাগরাপাঙ্গীং কৃৎস্নাং ভোক্ষ্যতি মেদিনীম্ ॥৩৫॥
পরঞ্চাভিপ্রয়াতস্য চক্রং তস্য মহাত্মনঃ।
ভবিষ্যত্যপ্রতিহতং সততং চক্রবর্ত্তিনঃ ॥৩৬॥

## ভারতকৌমুদী

ত্বয়েতি। মমানুমতেরগ্রহণমেবানাদরণমিতি ভাবঃ। সমাযোগঃ সঙ্গমঃ ॥৩২॥

কথং ন ধর্ম্মোপঘাতক ইত্যাহ ক্ষত্রিয়স্যেতি। হি যস্মাৎ। সকামেন পুংসা কৃতঃ ॥৩৩॥

ধর্ম্মাত্মেতি। মহাত্মা উদারচেতাঃ। অভ্যগচ্ছঃ অঙ্গীকৃতবানসি ॥৩৪॥

মহাত্মেতি। জনিতা ভবিষ্যতি। সাগরাপাঙ্গীং সমুদ্রপ্রান্তাম্ ॥৩৫॥

পরমিতি। কিঞ্চেতি চার্থঃ। পরং শত্রুম্, অভিপ্রয়াতস্য আক্রমিতুং গতস্য, মহাত্মন উদারহৃদয়স্য, চক্রবর্ত্তিনঃ সার্ব্বভৌমস্য, তস্য ত্বৎপুত্রস্য, চক্রং সৈন্যম্, সততম্ অপ্রতিহতং শত্রুভিরবাধিতং ভবিষ্যতি। "চক্রং সৈন্যরথাঙ্গয়োঃ" ইতি বিশ্বঃ ॥৩৬॥

## ভারতভাবদীপঃ

তয়া বাহিন্যা ॥২৭—৩৫॥ পরং শত্রুম্। চক্রং সৈন্যম্। "চক্রঃ কোকে পুমান্ ক্লীবঃ ব্রজে সৈন্যরথাঙ্গয়োঃ" ইতি মেদিনী। ইদমেব চক্রবর্ত্তিশব্দপ্রবৃত্তিনিমিত্তম্ ॥৩৬—৪০॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৭॥

---

কল্যাণি! তুমি আমার অনুমতি না নিয়া আজ নির্জনে যে পুরুষসংসর্গ করিয়াছ, তাহা তোমার ধর্ম্মনাশক হয় নাই ॥৩২॥

কেন না, কামী পুরুষ নির্জনে বিনা মন্ত্রে কামার্ত্ত রমণীর যে পাণিগ্রহণ করে, তাহাকেই গান্ধর্ব্ব বিবাহ বলে; ক্ষত্রিয়ের পক্ষে সেই বিবাহই শ্রেষ্ঠ ॥৩৩॥

শকুন্তলা! তুমি, যে অনুরক্ত পুরুষকে পতি বলিয়া স্বীকার করিয়াছ, তিনি ধার্ম্মিক, উদারচেতা এবং পুরুষশ্রেষ্ঠ দুষ্মন্ত ॥৩৪॥

জগতে সর্ব্বাপেক্ষা বলবান্ এবং উদারচেতা তোমার একটি পুত্র জন্মিবে, সে এই সসাগরা ধরিত্রীর অধীশ্বর হইবে ॥৩৫॥

তোমার সেই সম্রাট্ পুত্র শত্রুকে আক্রমণ করিবার জন্য প্রস্থান করিলে, তাহার সৈন্যগণকে কখনও কেহ প্রতিহত করিতে পারিবে না ॥৩৬॥

ততঃ প্রক্ষাল্য পাদৌ সা বিশ্রান্তং মুনিমব্রবীৎ।
বিনিধায় ততো ভারং সন্নিধায় ফলানি চ ॥৩৭॥

শকুন্তলোবাচ।

ময়া পতিব্রতো রাজা দুষ্মন্তঃ পুরুষোত্তমঃ।
তস্মৈ সসচিবায় ত্বং প্রসাদং কর্ত্তুমর্হসি ॥৩৮॥

কণ্ব উবাচ।

প্রসন্ন এব তস্যাহং ত্বৎকৃতে বরবর্ণিনী!।
গৃহাণ চ বরং মত্তস্ত্বং শুভে! যদভীপ্সিতম্ ॥৩৯॥

বৈশম্পায়ন উবাচ।

ততো ধর্ম্মিষ্ঠতাং বব্রে রাজ্যাচ্চাস্খলনং তথা।
শকুন্তলা পৌরবাণাং দুষ্মন্তহিতকাম্যয়া ॥৪০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে শাকুন্তলে সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

তত ইতি। ততঃ সা শকুন্তলা, তস্য কণ্বস্কন্ধাৎ, ভারং সমিৎকুশরাশিম্, বিনিধায় ভূমৌ সংস্থাপ্য, ফলানি চ ভূমৌ সন্নিধায়, তস্য পাদৌ প্রক্ষাল্য, বিশ্রান্তং তং মুনিমব্রবীৎ ॥৩৭॥

ময়েতি। প্রসাদমনুগ্রহম্। মন্মতেনৈব মৎসঙ্গমকরণাদিত্যাশয়ঃ ॥৩৮॥

প্রসন্ন ইতি। ত্বৎকৃতে ত্বন্নিমিত্তে। মত্তো মম সকাশাৎ ॥৩৯॥

তত ইতি। ব্যাপকহিতবরণে ব্যাপ্যহিতবরণং স্বত এব সিদ্ধমিতি ভাবঃ ॥৪০॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

তাহার পর, শকুন্তলা মহর্ষি কণ্বের স্কন্ধ হইতে সমিধ, কুশ ও ফল নামাইয়া রাখিয়া, তাঁহার চরণযুগল প্রক্ষালন করিয়া দিলেন; পরে তিনি বিশ্রাম করিলে, তাঁহাকে বলিলেন ॥৩৭॥

শকুন্তলা বলিলেন, আমি ইচ্ছাপূর্ব্বক পুরুষশ্রেষ্ঠ দুষ্মন্ত রাজাকে পতিত্বে বরণ করিয়াছি। অতএব আপনি, মন্ত্রীদিগের সহিত তাঁহার প্রতি অনুগ্রহ করুন ॥৩৮॥

কণ্ব বলিলেন—শকুন্তলা! আমি তোমার জন্য দুষ্মন্তের প্রতি প্রসন্নই আছি। অতএব কল্যাণি! তোমার যাহা অভীষ্ট, তেমন বর আমার নিকট হইতে গ্রহণ কর ॥৩৯॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, শকুন্তলা দুষ্মন্তের হিত কামনা করিয়া, পুরুবংশেরই ধার্ম্মিকতা এবং চিরস্থায়ী রাজত্ব বর লইলেন ॥৪০॥

* 'একসপ্ততিতমোঽধ্যায়ঃ' 'ত্রিসপ্ততিতমোঽধ্যায়ঃ' 'চতুর্নবতিতমোঽধ্যায়ঃ' ইতি পাঠান্তরাঃ।

## অষ্টাশীতিতমোঽধ্যায়ঃ

বৈশম্পায়ন উবাচ*।

প্রতিজ্ঞায় তু দুষ্মন্তে প্রতিযাতে শকুন্তলা।
অসূত গর্ভং বামোরুঃ কুমারমমিতৌজসম্ ॥১॥
ত্রিষু বর্ষেষু পূর্ণেষু দীপ্তানলসমদ্যুতিম্।
রূপৌদার্য্যগুণোপেতং দৌষ্মন্তিং জনমেজয়! ॥২॥ (যুগ্মকম্)
জাতকর্ম্মাদিসংস্কারং কণ্বঃ পুণ্যকৃতাং বরঃ।
বিধিবৎ কারয়ামাস বর্দ্ধমানস্য ধীমতঃ ॥৩॥
দন্তৈঃ শুক্লৈঃ শিখরিভিঃ সিংহসংহননো মহান্।
চক্রাঙ্কিতকরঃ শ্রীমান্ মহামূর্দ্ধা মহাবলঃ ॥৪॥

### ভারতকৌমুদী

প্রতিজ্ঞায়েতি। হে জনমেজয়! দুষ্মন্তে পূর্ব্বোক্তরূপং প্রতিজ্ঞায় প্রতিযাতে সতি, তদবধিষু ত্রিষু বর্ষেষু পূর্ণেষু সৎসু, বামোরুঃ সুন্দরোরুদ্বয়া শকুন্তলা, রূপস্য সৌন্দর্য্যস্য ঔদার্য্যেণ মহত্বেন গুণ উৎকর্ষস্তেন উপেতং পরমসুন্দরমিত্যর্থঃ, দীপ্তানলসমদ্যুতিম্, অতএব অমিতৌজসম্ অসাধারণতেজস্কম্, দৌষ্মন্তিং দুষ্মন্তাপত্যভূতম্, কুমারং তদাত্মকং গর্ভম্ অসূত। দৃশ্যতে হি প্রায়েণ মহাপুরুষাণাং দীর্ঘকালমেব গর্ভে বাসঃ শুকবামনাদিবৎ ॥১—২॥

জাতেতি। বর্দ্ধমানস্য তস্য শকুন্তলাপুত্রস্য। কারয়ামাস চকার, স্বার্থে ইন্ ॥৩॥

দন্তৈরিতি। শিখরিভিঃ সূক্ষ্মাগ্রৈঃ শুক্লৈর্দন্তৈর্বিশিষ্টঃ, সিংহস্যেব দৃঢ়ং সংহননং শরীরং যস্য সঃ, "গাত্রং বপুঃ সংহননম্" ইত্যমরঃ, মহান্ দীর্ঘঃ, চক্রেণ চক্রচিহ্নেন অঙ্কিতঃ করো যস্য সঃ, শ্রীমান্ কান্তিমান্, মহামূর্দ্ধা বিশালমস্তকঃ। মহাপুরুষলক্ষণমেতৎ। দেবগর্ভাভো

---

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ জনমেজয়! দুষ্মন্ত পূর্ব্বোক্তরূপে প্রতিজ্ঞা করিয়া চলিয়া গেলে, তদবধি পূরা তিন বৎসর অতীত হইলে, শকুন্তলা পরমসুন্দর একটি পুত্র প্রসব করিলেন; সেই দুষ্মন্তনন্দনের কান্তি প্রজ্বলিত অগ্নির ন্যায় উজ্জ্বল ছিল এবং তাহার শরীরের তেজও অসাধারণ ছিল ॥১—২॥

ধার্ম্মিকশ্রেষ্ঠ কণ্ব যথাবিধানে সেই বৃদ্ধিশীল বালকটীর জাতকর্ম্মাদি সংস্কার করিলেন ॥৩॥

ক্রমে সেই বালকটীর সূক্ষ্ম সূক্ষ্ম শুভ্রবর্ণ দন্ত জন্মিল, শরীর সিংহের ন্যায় দৃঢ় হইয়া উঠিল, আকৃতি দীর্ঘ হইতে লাগিল, হস্তে চক্রচিহ্ন দেখা দিল, কান্তি মনোহর হইয়া উঠিল, মাথাটি অপেক্ষাকৃত বড় হইল এবং শরীর

---

* অস্মিন্নধ্যায়ে দাক্ষিণাত্যপুস্তকাদৌ নানাবিধা বিশৃঙ্খলা অধিকাশ্চ পাঠাঃ সন্তি।

কুমারো দেবগর্ভাভঃ স তত্রাশু ব্যবর্দ্ধত।
ষড়্বর্ষ এব বালঃ স কণ্বাশ্রমপদং প্রতি ॥৫॥
সিংহব্যাঘ্রান্ বরাহাংশ্চ মহিষাংশ্চ গজাংস্তথা।
ববন্ধ বৃক্ষে বলবানাশ্রমস্য সমীপতঃ ॥৬॥ (বিশেষকম্)
আরুহন্ দময়ংশ্চৈব ক্রীড়ংশ্চ পরিধাবতি।
ততোঽস্য নাম চক্রুস্তে কণ্বাশ্রমনিবাসিনঃ ॥৭॥
অস্ত্বয়ং সর্বদমনঃ সর্ব্বং হি দময়ত্যয়ম্।
স সর্বদমনো নাম কুমারঃ সমপদ্যত ॥৮॥
বিক্রমেণৌজসা চৈব বলেন চ সমন্বিতঃ।
তং কুমারমৃষির্দৃষ্ট্বা কর্ম্ম চাস্যাতিমানুষম্ ॥৯॥
সময়ো যৌবরাজ্যায়েত্যব্রবীচ্চ শকুন্তলাম্।
তস্য তদ্বলমাজ্ঞায় কণ্বঃ শিষ্যানুবাচ হ ॥১০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

দেববালকতুল্যঃ, স কুমারঃ, তত্র কণ্বাশ্রমে। কণ্বাশ্রমপদং প্রতি তস্মিন্নেব কণ্বাশ্রমে, ষড়্বর্ষ এব বলবান্ সন্, স বালঃ। সমীপতঃ সমীপে ॥৪—৬॥

আরুহন্নিতি। বৃক্ষাদাবারুহন্, সিংহাদীন্ দময়ন্, ব্যাঘ্রাদিভিঃ সহ ক্রীড়ংশ্চ ॥৭॥

কিং নাম চক্রুরিত্যাহ অস্ত্বিতি। সর্ব্বং সিংহাদিজন্তুম্। সমপদ্যত সঞ্জাতঃ ॥৮॥

বিক্রমেণেতি। বিক্রমেণ মহোৎসাহেন, ওজসা কান্ত্যা, বলেন শরীরশক্ত্যা চ সমন্বিতোঽভবদিতি শেষঃ। ঋষিঃ কণ্বঃ। তস্য সর্ব্বদমনস্য ॥৯—১০॥

ভারতভাবদীপঃ

প্রতিজ্ঞায়েতি ॥১—৮॥ বিক্রমঃ পরাভিভবসামর্থ্যম্। ওজঃ কান্তিঃ। বলং শারীরম্

বলবান্ হইতে লাগিল; এই ভাবে সেই বালকটী কণ্বের আশ্রমেই বৃদ্ধি পাইতে লাগিল; ক্রমে ছয় বৎসর বয়স হইল, তখনই সে বিশেষ বলবান্ হইল। তাই সে তখন সিংহ, ব্যাঘ্র, বরাহ, মহিষ ও হাতী ধরিয়া আনিয়া আশ্রমের নিকটবর্ত্তী বৃক্ষে বাঁধিয়া রাখিত ॥৪—৬॥

আবার, কখনও সে, বৃক্ষে বা পর্ব্বতে আরোহণ করিত, কখনও সিংহ-প্রভৃতি জন্তুকে ধরিয়া আনিয়া নির্যাতন করিত, কখনও বা ব্যাঘ্রপ্রভৃতি জন্তুর সহিত খেলা করিতে করিতে দৌড়াইত। এই জন্য আশ্রমবাসীরা তাহার নাম করিয়াছিলেন ॥৭॥

এই বালক যখন সকল জন্তুকেই দমন করে, তখন ইহার নাম হউক 'সর্ব্বদমন'। ইহাতেই সেই কুমারের নাম হইল 'সর্ব্বদমন' ॥৮॥

(৮)…দময়ত্যসৌ…।

শকুন্তলামিমামাশু সহপুত্ত্রামিতো গৃহাৎ।
ভর্ত্তুঃ প্রাপয়তাগারং সর্ব্বলক্ষণপূজিতাম্ ॥১১॥
নারীণাং চিরবাসো হি বান্ধবেষু ন রোচতে।
কীর্ত্তিচারিত্রধর্ম্মঘ্নস্তস্মান্নয়ত মা চিরম্ ॥১২॥
তথেত্যুক্ত্বা তু তে সর্ব্বে প্রাতিষ্ঠন্ত মহৌজসঃ।
শকুন্তলাং পুরস্কৃত্য সপুত্ত্রাং গজসাহ্বয়ম্ ॥১৩॥
গৃহীত্বামরগর্ভাভং পুত্ত্রং কমললোচনম্।
আজগাম ততঃ শুভ্রদুষ্মন্তবিদিতাত্মনা ॥১৪॥
অভিসৃত্য চ রাজানং বেদিতা চ প্রবেশিতা।
সহ তেনৈব পুত্ত্রেণ বালার্কসমতেজসা ॥১৫॥

ভারতকৌমুদী

শকুন্তলামিতি। সর্ব্বলক্ষণপূজিতাম্ ইদানীমপি কীর্ত্তিচারিত্রাদিভিঃ প্রশস্তাম্ ॥১১॥

নারীণামিতি। অতএব শাকুন্তলনাটকেঽপ্যুক্তম্—"সতীমপি জ্ঞাতিকুলৈকসংশ্রয়াং জনোঽন্যথা ভর্ত্তৃমতীং বিশঙ্কতে।" মা চিরং বিলম্বং মা কার্ষীঃ ॥১২॥

তথেতি। মহৌজসো বিশেষব্রহ্মচর্য্যতেজঃশালিনঃ কণ্বশিষ্যাঃ। গজসাহ্বয়ং হস্তিনাম্ ॥১৩॥

গৃহীত্বেতি। আত্মনা স্বরূপেণ দুষ্মন্তেন বিদিতা জ্ঞাতপূর্ব্বা, শুভ্রঃ শকুন্তলা ॥১৪॥

সে বালক ক্রমে উৎসাহ, তেজ ও শক্তিশালী হইয়া উঠিল। তাহার অবস্থা, শক্তি ও অলৌকিক কার্য্যকলাপ দেখিয়া মহর্ষি কণ্ব শকুন্তলাকে বলিলেন—'ইহার যুবরাজ হইবার সময় আসিয়াছে'। তাহার পর শিষ্যগণকে বলিলেন ॥৯-১০॥

'শিষ্যগণ! তোমরা সর্ব্বপ্রকারে প্রশংসনীয়া এই শকুন্তলাকে পুত্ত্রের সহিত এই তপোবন হইতে দুষ্মন্তের গৃহে রাখিয়া আইস ॥১১॥

কেন না, স্ত্রীলোক দীর্ঘকাল পিতৃগৃহে বাস করিলে, তাহার চরিত্র, ধর্ম্ম ও যশ নষ্ট হইবার সম্ভব হয়; সুতরাং তাহা বন্ধুজনের অভিপ্রেত নহে। অতএব তোমরা বিলম্ব করিও না, সত্বর ইহাকে নিয়া যাও' ॥১২॥

'তাহাই হউক' এই কথা বলিয়া তেজস্বী শিষ্যগণ, পুত্ত্রের সহিত শকুন্তলাকে লইয়া হস্তিনানগরে প্রস্থান করিলেন ॥১৩॥

তাহার পর, দুষ্মন্তবিদিতস্বভাবা শকুন্তলা পদ্মনয়ন ও দেববালকতুল্য পুত্ত্রটীকে লইয়া হস্তিনানগরে উপস্থিত হইলেন ॥১৪॥

(১১)·· ইমাং শীঘ্রম্···ভর্ত্তে প্রাপয়তাশ্বৈব···। [১৪]···দুষ্মন্তং বিদিতাত্মনাৎ, দুষ্মন্ত-বিদিতাত্মনাৎ।

নিবেদয়িত্বা তে সর্ব্বে আশ্রমং পুনরাগতাঃ ।
পূজয়িত্বা যথান্যায়মব্রবীচ্চ শকুন্তলা ।
অয়ং পুত্রস্ত্বয়া রাজন্ ! যৌবরাজ্যেঽভিষিচ্যতাম্ ॥১৬॥
ত্বয়া হ্যয়ং সুতো রাজন্ ! ময্যুৎপন্নঃ সুরোপমঃ ।
যথাসময়মেতস্মিন্ বর্ত্তস্ব পুরুষেশ্বর ! ॥১৭॥
যথা সমাগমে পূর্বং কৃতঃ স সময়স্ত্বয়া ।
তং স্মরস্ব মহাভাগ ! কণ্বাশ্রমপদং প্রতি ॥১৮॥
সোঽথ শ্রুত্বৈব তদ্বাক্যং তস্যা রাজা স্মরন্নপি ।
অব্রবীন্ন স্মরামীতি কস্য ত্বং দুষ্টতাপসি ! ॥১৯॥

ভারতকৌমুদী

অভিহৃত্যেতি। দৌবারিকৈঃ রাজানমভিহৃত্য শকুন্তলা বেদিতা জ্ঞাপিতা, পরঞ্চ তদনুমত্যা বালার্কসমতেজসা তেন পুত্রেণ সহৈব শকুন্তলা প্রবেশিতা ॥১৫॥

নিবেদয়িত্বেতি। তে কণ্বশিষ্যাঃ, নিবেদয়িত্বা স্বপ্রস্থানং শকুন্তলায়ৈ বিজ্ঞাপ্য। শকুন্তলা চ রাজানং প্রণামাদিনা যথান্যায়ং পূজয়িত্বা অব্রবীৎ। ষট্পদমিদং পদ্যম্ ॥১৬॥

ত্বয়েতি। সময়ং স্বকৃতশপথমনতিক্রম্যেতি যথাসময়ম্। এতস্মিন্ পুত্রে ॥১৭॥

যথেতি। কণ্বাশ্রমপদং প্রতি তদাশ্রমে, সমাগমে তস্মিন্ মৎসঙ্গমে, সময়ঃ শপথঃ ॥১৮॥

স ইতি। অথ স রাজা, তস্যাঃ শকুন্তলায়াস্তদ্বাক্যং শ্রুত্বৈব সর্বং বৃত্তান্তং স্মরন্নপি 'ন

ভারতভাবদীপঃ

॥৯—১১॥ ন রোচতে ন শোভতে। চারিত্রং শীলম্। ধর্ম্মঃ পাতিব্রত্যম্ ॥১২—১৯॥ বীর্য-

পরে দৌবারিকগণ রাজার নিকট যাইয়া শকুন্তলার আগমন সংবাদ জানাইল এবং রাজার অনুমতিক্রমে নবোদিত সূর্য্যতুল্যতেজস্বী সেই পুত্রটীর সহিতই শকুন্তলাকে প্রবেশ করাইল ॥১৫॥

এদিকে কণ্বশিষ্যেরা আপনাদের প্রস্থানের বিষয় শকুন্তলাকে জানাইয়া পুনরায় আশ্রমে চলিয়া গেলেন। আর, শকুন্তলা রাজার নিকট উপস্থিত হইয়া, যথানিয়মে তাঁহাকে অভিবাদন করিয়া বলিলেন—'মহারাজ! আপনি আপনার এই পুত্রটীকে যৌবরাজ্যে অভিষিক্ত করুন ॥১৬॥

মহারাজ! আপনি, দেবতুল্য এই পুত্রটীকে আমার গর্ভে উৎপাদন করিয়াছিলেন; সুতরাং আপনি এখন ইহার প্রতি পূর্ব্বকৃত শপথ অনুসারে ব্যবহার করুন ॥১৭॥

মহারাজ! পূর্ব্বে মহর্ষি কণ্বের আশ্রমে আমার সহিত সঙ্গমের সময়ে আপনি যে শপথ করিয়াছিলেন, তাহা এখন স্মরণ করুন' ॥১৮॥

[১৭]···সুরোত্তমঃ···পুরুষোত্তম।।

ব্রহ্ম পর্য্যচরৎ ক্ষত্রং বিশঃ ক্ষত্রমনুব্রতাঃ।
ব্রহ্মক্ষত্রানুরক্তাশ্চ শূদ্রাঃ পর্য্যচরন্ বিশঃ ॥১১॥
স হাস্তিনপুরে রম্যে কুরূণাং পুটভেদনে।
বসন্ সাগরপর্য্যন্তামম্বশাসদ্বসুন্ধরাম্ ॥১২॥
স দেবরাজসদৃশো ধর্ম্মজ্ঞঃ সত্যবাগৃজুঃ।
দানধর্ম্মতপোযোগাচ্ছ্রিয়া পরময়া যুতঃ ॥১৩॥
অরাগদ্বেষসংযুক্তঃ সোমবৎ প্রিয়দর্শনঃ।
তেজসা সূর্য্যকল্পোঽভূদ্বায়ুবেগসমো জবে।
অন্তকপ্রতিমঃ কোপে ক্ষময়া পৃথিবীসমঃ ॥১৪॥

ভারতকৌমুদী

ব্রহ্মেতি। ক্ষত্রং ক্ষত্রিয়ঃ। ব্রহ্ম ব্রাহ্মণম্। বিশো বৈশ্যাঃ। অনুব্রতা অনুগতাঃ ॥১১॥
স ইতি। পুটভেদনে পুরে, "পূঃ স্ত্রী পুরীনগর্য্যৌ বা পত্তনং পুটভেদনম্" ইত্যমরঃ ॥১২॥
স ইতি। ঋজুঃ সরলঃ। দানং ধর্ম্মাশ্চাপরে যজ্ঞাদয়স্তপশ্চ তেষাং যোগাৎ সম্বন্ধাৎ ॥১৩॥
অরাগেতি। জবে বেগবিষয়ে, বায়ুবেগসমো বেগবদ্বায়ুতুল্যঃ। ষট্‌পদমিদং পদ্যম্ ॥১৪॥

ভারতভাবদীপঃ

স রাজেতি ॥১—১১॥ পুটভেদনে পত্তনে। "পত্তনং পুটভেদনম্" ইত্যমরঃ ॥১২॥
দানং বহির্বেদি। ধর্ম্মঃ স্বাচারঃ। তপো জপোপবাসাদি। যোগ আত্মানুসন্ধানম্।

শান্তনুপ্রভৃতি রাজগণ পৃথিবী শাসন করিতে থাকিলে, তৎকালে ব্রাহ্মণ-প্রভৃতি সমস্ত বর্ণ যে কিছু কার্য্য করিতেন, তাহার মধ্যে ধর্ম্মই প্রধান থাকিত ॥১০॥

ক্ষত্রিয়গণ ব্রাহ্মণের পরিচর্য্যা করিতেন, বৈশ্যগণ ক্ষত্রিয়ের অনুগত থাকিতেন, এবং শূদ্রগণ ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের অনুরক্ত থাকিয়া বৈশ্যগণের পরিচর্য্যা করিতেন ॥১১॥

শান্তনু রাজা কুরুবংশীয়দিগের রাজধানী মনোহর হস্তিনাপুরে থাকিয়া, সমুদ্রপর্য্যন্ত সমস্ত পৃথিবী শাসন করিতেন ॥১২॥

শান্তনু রাজা ইন্দ্রের তুল্য প্রভাবশালী, ধার্ম্মিক, সত্যবাদী ও সরল-স্বভাব ছিলেন এবং দান, ধর্ম্ম ও তপস্যার গুণে অসাধারণ সমৃদ্ধিশালী হইয়াছিলেন ॥১৩॥

শান্তনু রাজা আসক্তি ও বিদ্বেষশূন্য, চন্দ্রের ন্যায় প্রিয়দর্শন, সূর্য্যের ন্যায় তেজস্বী, বায়ুর ন্যায় বেগবান্, ক্রোধে যমের তুল্য এবং ক্ষমায় পৃথিবীর সমান ছিলেন ॥১৪॥

[১১]···ব্রহ্মক্ষত্রানুরক্তাংশ্চ···।

বধঃ পশুবরাহাণাং তথৈব মৃগপক্ষিণাম্।
শান্তনৌ পৃথিবীপালে নাবর্ত্তত বৃথা নৃপ! ॥১৫॥
ব্রহ্মধর্ম্মোত্তরে রাজ্যে শান্তনুর্বিনয়াত্মবান্।
সম্যক্ শশাস ভূতানি কামরাগবিবর্জিতঃ ॥১৬॥
দেবর্ষিপিতৃযজ্ঞার্থমারভ্যন্ত তদা ক্রিয়াঃ।
ন চাধর্ম্মেণ কেষাঞ্চিৎ প্রাণিনামভবদ্বধঃ ॥১৭॥
অসুখানামনাথানাং তির্য্যগ্‌যোনিষু বর্ত্ততাম্।
স এব রাজা ভূতানাং সর্বেষামভবৎ পিতা ॥১৮॥
তস্মিন্ কুরুপতিশ্রেষ্ঠে রাজরাজেশ্বরে সতি।
শ্রিতা বাগভবৎ সত্যং দানধর্ম্মাশ্রিতং মনঃ ॥১৯॥
স সমাঃ ষোড়শাষ্টৌ চ চতস্রোঽষ্টৌ তথা পরাঃ।
রতিমপ্রাপ্নুবন্ স্ত্রীষু বভূব বনগোচরঃ ॥২০॥

ভারতকৌমুদী

বধ ইতি। পশবো ব্যাঘ্রাদয়ঃ। বৃথেত্যনেন যজ্ঞাদৌ তু বধোঽভবদেবেতি সূচিতম্ ॥১৫॥

ব্রহ্মেতি। ব্রহ্মধর্ম্মঃ অহিংসা স এব উত্তরঃ প্রধানো যত্র তস্মিন্। বিনয়ো নম্রতা আত্মা যত্নশ্চাস্যাস্তীতি বিনয়াত্মবান্। "আত্মা যত্নো ধৃতির্বুদ্ধিঃ স্বভাবো ব্রহ্ম বর্ম্ম চ" ইত্যমরঃ ॥১৬॥

দেবেতি। ক্রিয়া মৃগয়াদয়ো ব্যাপারাঃ। ধর্ম্মেণ ত্বভবদেবেতি ভাবঃ ॥১৭॥

অসুখানামিতি। অসুখানাং রোগাদিভির্দুঃখিতানাম্। পিতা পিতৃবৎ পালয়িতা ॥১৮॥

তস্মিন্নিতি। রাজরাজেশ্বরে সম্রাজি। বাক্ সত্যং শ্রিতা, মনশ্চ দানধর্ম্মাশ্রিতমভবৎ ॥১৯॥

ভারতভাবদীপঃ

এতচ্চতুষ্টয়াং ॥১৩—১৫॥ ব্রহ্মধর্ম্মোত্তরে অহিংসাধর্ম্মপ্রধানে। বিনয়াত্মবান্ বিনয়বানাত্মবান্

শান্তনু রাজা হইলে, ব্যাঘ্রপ্রভৃতি পশু, শূকর, হরিণ ও পক্ষিগণের নিরর্থক বধ হইত না ॥১৫॥

শান্তনু অহিংসাপ্রধান রাজ্যে থাকিয়া, কাম ও আসক্তি পরিত্যাগ করিয়া, বিনয়ী ও যত্নবান্ হইয়া, সমস্ত প্রাণীকে যথানিয়মে শাসন করিতেন ॥১৬॥

তখন দেবতা, ঋষি ও পিতৃলোকের অর্চ্চনার জন্যই প্রাণিবধ হইত; কিন্তু অধর্ম্ম অনুসারে কোন প্রাণীরই বধ হইত না ॥১৭॥

সেই শান্তনু রাজাই—অসুখী, অনাথ এবং পশু পক্ষিপ্রভৃতি প্রাণিগণের পিতা ছিলেন ॥১৮॥

কৌরবশ্রেষ্ঠ শান্তনু সম্রাট্ হইলে, লোকের বাক্য কেবল সত্যকেই অবলম্বন করিয়াছিল এবং মন একমাত্র দানধর্ম্মেই নিরত ছিল ॥১৯॥

তথারূপস্তথাচারস্তথাবৃত্তস্তথাশ্রুতঃ।
গাঙ্গেয়স্তস্য পুত্রোঽভূন্নাম্না দেবব্রতো বসুঃ ॥২১॥
সর্বাস্ত্রেষু স নিষ্ণাতঃ পার্থিবেষ্বিতরেষু চ।
মহাবলো মহাসত্ত্বো মহাবীর্য্যো মহারথঃ ॥২২॥
স কদাচিন্মৃগং বিদ্ধা গঙ্গামনুসরন্নদীম্।
ভাগীরথীমল্পজলাং শান্তনুর্দৃষ্টবান্ নৃপঃ ॥২৩॥
তাং দৃষ্ট্বা চিন্তয়ামাস শান্তনুঃ পুরুষর্ষভঃ।
স্যন্দতে কিং ন্বিয়ং নাদ্য সরিচ্ছ্রেষ্ঠা যথা পুরা ॥২৪॥

ভারতকৌমুদী

স ইতি। ষোড়শাদিভিঃ সমুদায়ে ষট্‌ত্রিংশত্তবস্তি। সমা বৎসরান্ যাবৎ। রতিমপ্রাপ্নুবন্ মৈথুনমকুর্ব্বন্। বনগোচরো বানপ্রস্থাবলম্বী ॥২০॥

তথেতি। তথা তাদৃশং শান্তনুতুল্যং রূপং যস্য সঃ। এবমন্যত্রাপি সমাসঃ। বস্তুতো বসুঃ, মানুষরূপেণাবতরণাত্তু নাম্না দেবব্রতঃ। তস্য শান্তনোঃ ॥২১॥

সর্ব্বেতি। স গাঙ্গেয়ঃ। নিষ্ণাতো নিপুণঃ। ইতরেষু পার্থিবেষু রাজসু মধ্যে। বলং দৈহিকসামর্থ্যম্, সত্ত্বমধ্যবসায়ঃ, বীর্য্যঞ্চ মানসিকসামর্থ্যম্। মহারথশ্চাভূদিতি সম্বন্ধঃ ॥২২॥

স ইতি। স শান্তনুর্নৃপঃ। মৃগানুসরণক্রমেণ গঙ্গামনুসরন্নিত্যর্থঃ ॥২৩॥

তামিতি। অদ্য তথা, কিং নু কেন হেতুনা, ন স্যন্দতে ন প্রবহতি ॥২৪॥

ভারতভাবদীপঃ

জিতচিত্তশ্চ ॥১৬—১৮॥ বাক্ সত্যং প্রিতাভবৎ ॥১৯॥ ষোড়শাদীনাং সঙ্কলনে ষট্‌ত্রিংশৎ সমা বর্ষাণি ॥২০—২১॥ অস্ত্রেষু মন্ত্রময়েষু শস্ত্রেষু, পার্থিবেষু ধনুর্ব্বাণগদাদিপৃথিবীবিকারেষু

শান্তনু রাজা (শেষবয়সে) ছত্রিশ বৎসর যাবৎ স্ত্রীসংসর্গ পরিত্যাগ করিয়া বনবাসী হইয়াছিলেন ॥২০॥

শান্তনুর পুত্র গাঙ্গেয় তাঁহার মতই রূপবান্, আচারবান্, চরিত্রবান্ এবং জ্ঞানবান্ হইয়াছিলেন; আর, বাস্তবিক পক্ষে তিনি বসুদেবতাই ছিলেন, তবে মানুষের মত নামটী ছিল—'দেবব্রত' ॥২১॥

গাঙ্গেয় সমস্ত অস্ত্রে অভিজ্ঞ হইয়াছিলেন এবং অন্যান্য রাজগণের মধ্যে মহাবলবান্, মহাতেজস্বী, বিশেষ অধ্যবসায়ী ও মহারথ হইয়াছিলেন ॥২২॥

এদিকে সেই শান্তনু রাজা একটা হরিণকে বিদ্ধ করিয়া, তাহার অনুসরণক্রমে গঙ্গাতীরে উপস্থিত হইয়া দেখিলেন—গঙ্গার জল অল্প ॥২৩॥

তখন রাজা গঙ্গাকে সেইরূপ দেখিয়া চিন্তা করিলেন—নদীশ্রেষ্ঠা গঙ্গা পূর্ব্বের মত আজ প্রবাহিত হইতেছে না কেন। ॥২৪॥

[২২] সর্ব্বাস্ত্রেষু সুনিষ্ণাতঃ···।

ততো নিমিত্তমন্বিচ্ছন্ দদর্শ স মহামনাঃ।
কুমারং দেবগর্ভাভং বৃহন্তং চারুদর্শনম্ ॥২৫॥
দিব্যমস্ত্রং বিকুর্ব্বাণং যথা দেবং পুরন্দরম্।
কৃৎস্নাং গঙ্গাং সমাবৃত্য শরৈস্তীক্ষ্ণৈরবস্থিতম্ ॥২৬॥ (যুগ্মকম্)
তাং শরৈরাবৃতাং দৃষ্ট্বা নদীং গঙ্গাং তদন্তিকে।
অভবদ্বিস্মিতো রাজা দৃষ্ট্বা কর্ম্মাতিমানুষম্ ॥২৭॥
জাতমাত্রং পুরা দৃষ্ট্বা তং পুত্রং শান্তনুস্তদা।
নোপলেভে স্মৃতিং ধীমানভিজ্ঞাতুং তমাত্মজম্ ॥২৮॥
স তু তং পিতরং দৃষ্ট্বা মোহয়ামাস মায়য়া।
সংমোহ্য তু ততঃ ক্ষিপ্রং তত্রৈবান্তরধীয়ত ॥২৯॥

ভারতকৌমুদী

তত ইতি। নিমিত্তং গঙ্গায়া অপ্রবহণকারণম্, অন্বিচ্ছন্ অন্বিষ্যন্। দেবগর্ভাভং দেববালকতুল্যম্, বৃহন্তং দীর্ঘদেহম্। বিকুর্ব্বাণং প্রযুঞ্জানম্। সমাবৃত্য আচ্ছাদ্য ॥২৫-২৬॥

তামিতি। তস্যা গঙ্গায়া অন্তিকে তিষ্ঠন্নিতি শেষঃ। অতিমানুষং মানুষৈঃ কর্ত্তুমশক্যম্ ॥২৭॥

জাতেতি। তং প্রসিদ্ধম্, তং প্রাগ্ বর্ণিতম্। আত্মজমভিজ্ঞাতুম্ আত্মজতয়া পরিচেতুম্ ॥২৮॥

স ইতি। দেবাবতারত্বাদেবাস্য মোহনশক্তিরিত্যবধেয়ম্ ॥২৯॥

ভারতভাবদীপঃ

শস্ত্রেষু ॥২২॥ শরসন্ধানেন গঙ্গাপ্রবাহস্য নিরোধাদল্পজলাম্ ॥২৩॥ স্যন্দতে প্রস্রবতি ॥২৪—২৭॥

তাহার পর, তিনি গঙ্গার সেই অবস্থা হওয়ার কারণ অন্বেষণ করিতে করিতে দেখিলেন—দেবতাপুত্রের তুল্য মনোহরাকৃতি ও দীর্ঘশরীর একটী বালক দেবরাজের ন্যায় দিব্য অস্ত্র নিক্ষেপ করিতেছে এবং তীক্ষ্ণ বাণ দ্বারা সমস্ত গঙ্গাকে আবৃত করিয়া তাহার তীরে অবস্থান করিতেছে ॥২৫—২৬॥

তখন রাজা গঙ্গাতীরে থাকিয়া, সেই গঙ্গানদীকে শরাচ্ছন্ন দেখিয়া এবং বালকটীরই সেই অলৌকিক কার্য্য দেখিয়া বিস্ময়াপন্ন হইলেন ॥২৭॥

পূর্ব্বে শান্তনু সেই বালকটীকে কেবল জন্মিবামাত্র দেখিয়াছিলেন; সুতরাং তৎকালে তিনি তাহাকে আপন পুত্র বলিয়া চিনিবার উপযোগী স্মৃতি লাভ করিতে পারিলেন না ॥২৮॥

কিন্তু বালকটী আপন পিতাকে দেখিয়া, মায়া দ্বারা তাঁহাকে মুগ্ধ করিল; মুগ্ধ করিয়া তাহার পর তৎক্ষণাৎ সেই খানে অন্তর্হিত হইল ॥২৯॥

[২৫] কুমারং রূপসম্পন্নম্… । [২৮]… জাতমাত্রং পুরা দৃষ্টম্…।

তদদ্ভুতং তদা দৃষ্ট্বা তত্র রাজা স শান্তনুঃ।
শঙ্কমানঃ সুতং গঙ্গামব্রবীদ্দর্শয়েতি হ ॥৩০॥
দর্শয়ামাস তং গঙ্গা বিভ্রতী রূপমুত্তমম্।
গৃহীত্বা দক্ষিণে পাণৌ তং কুমারমলঙ্কৃতম্ ॥৩১॥
অলঙ্কৃতামাভরণৈর্বিরজোঽম্বরধারিণীম্।
দৃষ্টপূর্ব্বামপি স তাং নাভ্যজানত শান্তনুঃ ॥৩২॥

গঙ্গোবাচ।

যং পুত্রমষ্টমং রাজংস্ত্বং পুরা ময্যবিন্দথাঃ।
স চায়ং পুরুষব্যাঘ্র! সর্ব্বাস্ত্রবিদনুত্তমঃ ॥৩৩॥
গৃহাণেমং মহারাজ! ময়া সংবর্দ্ধিতং সুতম্।
আদায় পুরুষব্যাঘ্র! নয়স্বৈনং গৃহং বিভো! ॥৩৪॥
বেদানধিজগে সাঙ্গান্ বশিষ্ঠাদেষ বীর্য্যবান্।
কৃতাস্ত্রঃ পরমেষ্বাসো দেবরাজসমো যুধি ॥৩৫॥

ভারতকৌমুদী

তদিতি। সুতম্ আত্মন এব পুত্রম্, শঙ্কমানঃ সংশয়ানঃ সন্ ॥৩০॥
দর্শয়ামাসেতি। দক্ষিণে পাণৌ কুমারস্যৈব ॥৩১॥
অলঙ্কৃতামিতি। বিরজো ধূলিশূন্যম্ অম্বরং বস্ত্রং ধারয়তীতি তাম্ ॥৩২॥
যমিতি। অবিন্দথা অলভথাঃ। সর্বেষু অস্ত্রবিৎসু অনুত্তমঃ অত্যুৎকৃষ্টঃ ॥৩৩॥
গৃহাণেতি। গৃহং স্বভবনম্ ॥৩৪॥

রা-। তখন সেই আশ্চর্য্য ঘটনা দেখিয়া, সেই বালকটীকে আপন পুত্র মনে করিয়া গঙ্গাকে বলিলেন—'গঙ্গা! পুত্রটীকে দেখাও' ॥৩০॥

তখন গঙ্গা উত্তমরূপ ধারণ করিয়া, দক্ষিণ হস্ত ধারণপূর্ব্বক সেই সুন্দর বালকটীকে আনিয়া রাজাকে দেখাইলেন ॥৩১॥

তখন গঙ্গা সমস্ত অলঙ্কারে অলঙ্কৃত ছিলেন এবং শুভ্র বস্ত্র পরিধান করিয়াছিলেন। রাজা তাঁহাকে পূর্ব্বে দেখিয়াছিলেন বটে, তথাপি তখন তিনি তাঁহাকে চিনিতে পারিয়াছিলেন না ॥৩২॥

তখন গঙ্গা বলিলেন—মহারাজ! আপনি পূর্ব্বে আমার গর্ভে যে অষ্টম পুত্রটী লাভ করিয়াছিলেন, এই সেই পুত্র; এ এখন অস্ত্রাভিজ্ঞদিগের মধ্যে সর্ব্বপ্রধান হইয়াছে ॥৩৩॥

মহারাজ! আমি ইহাকে সংবর্দ্ধিত করিয়াছি, আপনি এখন গ্রহণ করুন এবং ইহাকে নিয়া আপন ভবনে রাখুন ॥৩৪॥

[৩২]…নাভ্যজানাৎ স শান্তনুঃ। [৩৩]… ত্বং পুরা ময্যজায়থাঃ…।

সুরাণাং সম্মতো নিত্যমসুরাণাঞ্চ ভারত ! ।
উশনা বেদ যচ্ছাস্ত্রময়ং তদ্বেদ সর্ব্বশঃ ॥৩৬॥
তথৈবাঙ্গিরসঃ পুত্রঃ সুরাসুরনমস্কৃতঃ ।
যদ্বেদ শাস্ত্রং তচ্চাপি কৃৎস্নমস্মিন্ প্রতিষ্ঠিতম্ ॥৩৭॥
তব পুত্রে মহাবাহো ! সাঙ্গোপাঙ্গং মহাত্মনি ।
ঋষিঃ পরৈরনাধৃষ্যো জামদগ্ন্যঃ প্রতাপবান্ ॥৩৮॥
যদস্ত্রং বেদ রামশ্চ তদপ্যস্মিন্ প্রতিষ্ঠিতম্ ।
মহেষ্বাসমিমং রাজন্ ! রাজধর্ম্মার্থকোবিদম্ ॥৩৯॥
ময়া দত্তং নিজং পুত্রং বীরং বীর ! গৃহং নয় ।
ইত্যুক্ত্বা সা মহাভাগা তত্রৈবান্তরধীয়ত ॥৪০॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

বেদানিতি। অধিজগে অধীতবান্। কৃতাস্ত্রঃ শিক্ষিতাস্ত্রঃ, পরমেষ্বাসো মহাধানুষ্কঃ ॥৩৫॥ সুরাণামিতি। উশনা শুক্রাচার্য্যঃ। বেদ জানাতি। অয়ং তব পুত্রঃ ॥৩৬॥ তথেতি। কৃৎস্নং সর্ব্বম্। অঙ্গিরসঃ পুত্রো বৃহস্পতিঃ। অঙ্গৈর্ব্যাকরণাদিভিঃ উপাঙ্গৈর্নীত্যাদিভিশ্চ সহেতি সাঙ্গোপাঙ্গম্, শাস্ত্রং বেদঃ। অনাধৃষ্যঃ অজয্যঃ। ইষূন্ বাণানস্যতি ক্ষিপতীতি ইষ্বাসো ধনুঃ, কর্ম্মণ্যণ, মহান্ ইষ্বাসো যস্য তম্। রাজধর্ম্মরূপো যোঽর্থস্তস্মিন্ কোবিদঃ অভিজ্ঞস্তম্। মহাভাগা গঙ্গা ॥৩৭—৪০॥

ভারতভাবদীপঃ

অভিজ্ঞাতুং পরিবেত্তুম্ ॥২৮—৩৪॥ অধিজগে অধীতবান্ ॥৩৫॥ উশনাঃ শুক্রঃ ॥৩৬॥

এ, এখন বলবান্ হইয়াছে, বশিষ্ঠের নিকট সাঙ্গ বেদ অধ্যয়ন করিয়াছে, সমস্ত অস্ত্রে শিক্ষিত হইয়াছে, মহাধনুর্দ্ধর হইয়াছে এবং যুদ্ধে ইন্দ্রের তুল্য হইয়াছে ॥৩৫॥

মহারাজ। আপনার এই পুত্রটী সর্ব্বদাই দেবগণ ও অসুরগণের প্রীতির পাত্র ; আর, শুক্রাচার্য্য যত শাস্ত্র জানেন, সে সমস্তই এ জানে ॥৩৬॥

এবং দেবগণ ও অসুরগণের সম্মানভাজন বৃহস্পতি যত শাস্ত্র জানেন, সাঙ্গোপাঙ্গ সে সমস্ত শাস্ত্রই আপনার এই পুত্রে বিদ্যমান রহিয়াছে ; আর, অন্যের অজেয় মহাপ্রতাপশালী পরশুরাম যত অস্ত্র জানেন, সে সকল অস্ত্রই এই বালক জানে। অতএব মহারাজ। মহাধনুর্দ্ধর এবং রাজধর্ম্মাভিজ্ঞ মৎপ্রদত্ত নিজের এই বীর পুত্রটীকে আপনি নিজের গৃহে নিয়া যান। এই কথা বলিয়া গঙ্গা সেই স্থানেই অন্তর্হিত হইলেন ॥৩৭—৪০॥

[৪০] দ্বিতীয়ার্দ্ধং কস্মিংশ্চিৎ পুস্তকে নাস্তি।

বৈশম্পায়ন উবাচ।

তয়ৈবং সমনুজ্ঞাতঃ পুত্রমাদায় শান্তনুঃ।
ভ্রাজমানং যথাদিত্যমাযযৌ স্বগৃহান্ প্রতি ॥৪১॥
পৌরবস্তু গৃহং গত্বা পুরন্দরগৃহোপমম্।
সর্ব্বকামসমৃদ্ধার্থং মেনে সোঽত্মানমাত্মনা ॥৪২॥
পৌরবেষু ততঃ পুত্রং রাজ্যার্থমভয়প্রদম্।
গুণবন্তং মহাত্মানং যৌবরাজ্যেঽভ্যষেচয়ৎ ॥৪৩॥
পৌরান্ স শান্তনোঃ পুত্রঃ পিতরঞ্চ মহাযশাঃ।
রাষ্ট্রঞ্চ রঞ্জয়ামাস বৃত্তেন ভরতর্ষভ! ॥৪৪॥
স তথা সহ পুত্রেণ রমমাণো মহীপতিঃ।
বর্ত্তয়ামাস বর্ষাণি চত্বার্য্যমিতবিক্রমঃ ॥৪৫॥
স কদাচিদ্বনং যাতো যমুনামভিতো নদীম্।
মহীপতিরনির্দ্দেশ্যমাজিঘ্রদ্গন্ধমুত্তমম্ ॥৪৬॥

ভারতকৌমুদী

তয়েতি। তয়া গঙ্গয়া। ভ্রাজমানং দীপ্যমানম্, আদিত্যং সূর্য্যম্ ॥৪১॥
পৌরব ইতি। স পৌরবঃ শান্তনুঃ, আত্মনা মনসা, আত্মানং স্বম্, সর্ব্বেষাং কামানাম্ অভিলাষাণাং সমৃদ্ধঃ সম্পন্নঃ অর্থো বিষয়ো যস্য তম্। সোঽত্মানমিতি বিসর্গলোপস্ত্বার্ষম্ ॥৪২॥
পৌরবেষ্বিতি। পৌরবেষু পুরুবংশীয়জ্ঞাতিষু মধ্যে স্থিত্বা। রাজ্যার্থং রাজ্যমঙ্গলার্থম্ ॥৪৩॥
পৌরানিতি। পৌরান্ পুরবাসিনো জনান্। বৃত্তেন ব্যবহারেণ ॥৪৪॥
স ইতি। মহীপতিঃ শান্তনুঃ, রমমাণ আনন্দন্। বর্ত্তয়ামাস অতিবাহয়ামাস ॥৪৫॥

বৈশম্পায়ন বলিলেন—গঙ্গা এইরূপ আদেশ করিলে, শান্তনু রাজা, দীপ্তিমান্ সূর্য্যের ন্যায় পুত্রটীকে লইয়া আপন ভবনে আগমন করিলেন ॥৪১॥

শান্তনু রাজা ইন্দ্রভবনতুল্য আপন ভবনে যাইয়া, মনে মনে আপনাকে পূর্ণকাম বলিয়া ভাবিতে লাগিলেন ॥৪২॥

তাহার পর শান্তনু জ্ঞাতিগণের মধ্যে থাকিয়া, গুণবান্, উদারচেতা ও অভয়দাতা সেই পুত্রটীকে রাজ্যের মঙ্গলের জন্য যৌবরাজ্যে অভিষিক্ত করিলেন ॥৪৩॥

শান্তনুর সেই যশস্বী পুত্র দেবব্রত আপন ব্যবহারে পিতাকে, পুরবাসীদিগকে এবং রাজ্যের সমস্ত লোককে অনুরক্ত করিয়া ফেলিলেন ॥৪৪॥

রাজা সেই পুত্রের সহিত আনন্দ অনুভব করিতে থাকিয়া সেই ভাবে চারি বৎসর অতিবাহিত করিলেন ॥৪৫॥

[৪১]...স্বপুরং প্রতি।

তস্য প্রভবমন্বিচ্ছন্ বিচচার সমন্ততঃ।
স দদর্শ তদা কন্যাং দাসানাং দেবরূপিণীম্ ॥৪৭॥
তামপৃচ্ছৎ স দৃষ্টৈ্ব কন্যামায়তলোচনাম্।
কস্য ত্বমসি কা বাসি কিঞ্চ ভীরু! চিকীর্ষসি ॥৪৮॥
সাব্রবীদ্দাসকন্যাস্মি ধর্ম্মার্থং বাহয়ে তরিম্।
পিতুর্নিয়োগাদ্ভদ্রন্তে দাসরাজ্ঞো মহাত্মনঃ ॥৪৯॥
রূপমাধুর্য্যগন্ধৈস্তাং সংযুক্তাং দেবরূপিণীম্।
সমীক্ষ্য রাজা দাসেয়ীং কাময়ামাস শান্তনুঃ ॥৫০॥

---

ভারতকৌমুদী

স ইতি। অভিতঃ সন্নিহিতামিত্যর্থঃ। "তসোভয়াভিপরিসর্বৈঃ" ইতি দ্বিতীয়া ॥৪৬॥

তস্যেতি। তস্য গন্ধস্য, প্রভবত্যস্মাদিতি, প্রভব উৎপত্তিস্থানম্ তম্, অন্বিচ্ছন্ মার্গয়ন্ ॥৪৭॥

তামিতি। স শান্তনুঃ। কিঞ্চ কার্য্যম্ ॥৪৮॥

সেতি। দাসস্য কৈবর্ত্তস্য কন্যাস্মি। তে তব ভদ্রমস্তু। দাসরাজ্ঞ ইতি সমাসান্ত-বিধেরনিত্যত্বাদদন্তত্বাভাবঃ ॥৪৯॥

রূপেতি। রূপং সৌন্দর্য্যম্, মাধুর্য্যং লাবণ্যম্, গন্ধঃ সৌরভঞ্চ তৈঃ সংযুক্তামন্বিতাম্ ॥৫০॥

ভারতভাবদীপঃ

অঙ্গিরসঃ পুত্রো বৃহস্পতিঃ ॥৩৭—৪১॥ সোঽত্মানং স আত্মানম্ ॥৪২—৪৬॥ দাশানাং

---

তাহার পর কোন সময়ে শান্তনু রাজা যমুনানদীর তীরবর্ত্তী বনে যাইয়া, অনির্বচনীয় একপ্রকার উৎকৃষ্ট গন্ধ অনুভব করিলেন ॥৪৬॥

সেই গন্ধের উৎপত্তিস্থান কোথায়, তাহা অন্বেষণ করিতে থাকিয়া তিনি সকল দিকে বিচরণ করিতে লাগিলেন, তখন দেবতার ন্যায় সুন্দরী একটী কন্যাকে দেখিতে পাইলেন ॥৪৭॥

তিনি সেই দীর্ঘনয়না কন্যাটীকে দেখিয়াই তাহাকে জিজ্ঞাসা করিলেন— 'তুমি কাহার কন্যা? তোমার নাম কি? তুমি কিই বা করিতে ইচ্ছা করিতেছ?' ॥৪৮॥

সেই কন্যাটী বলিল—'আমি কৈবর্ত্তের কন্যা; আমার পিতা মহাত্মা দাসরাজের আদেশে আমি ধর্ম্মের জন্য নৌকা বাহিতেছি; আপনার মঙ্গল হউক' ॥৪৯॥

শান্তনু সেই দাসকন্যাটীকে কোন দেবীর ন্যায় রূপ, লাবণ্য ও সৌরভযুক্ত দেখিয়াই তাহার সহিত সম্ভোগ করিবার ইচ্ছা করিলেন ॥৫০॥

---

[৪৭]···দাশানাম্···। [৪৮]··অসিতলোচনাম্··কা চাসি···।

স গত্বা পিতরং তস্যা বরয়ামাস তাং তদা।
স চ তং প্রত্যুবাচেদং দাসরাজো মহীপতিম্ ॥৫১॥
জাতমাত্রৈব মে দেয়া বরায় বরবর্ণিনী।
হৃদি কামস্তু মে কশ্চিত্তং নিবোধ জনাধিপ! ॥৫২॥
যদীমাং ধর্ম্মপত্নীং ত্বং মত্তঃ প্রার্থয়সেঽনঘ!।
সত্যবাগসি সত্যেন সময়ং কুরু মে ততঃ ॥৫৩॥
সময়েন প্রদদ্যাং তে কন্যামেতামহং নৃপ!।
নহি মে ত্বৎসমঃ কশ্চিদ্বরো জাতু ভবিষ্যতি ॥৫৪॥
শান্তনুরুবাচ।
শ্রুত্বা তব বরং দাস! ব্যবস্যেয়মহং তব।
দাতব্যং তে প্রদাস্যামি ন ত্বদেয়ং কথঞ্চন ॥৫৫॥

ভারতকৌমুদী

স ইতি। তস্যাঃ কন্যায়াঃ। বরয়ামাস প্রার্থয়ামাস। যাচনার্থত্বাদ্দ্বিকর্ম্মকত্বম্ ॥৫১॥
জাতেতি। জাতমাত্রৈব যতো জাতা তত এবেত্যর্থঃ। বরবর্ণিনী কন্যা ॥৫২॥
যদীতি। ধর্ম্মপত্নীম্, ন পুনঃ কেবলভোগ্যামিত্যাশয়ঃ। সময়ং শপথম্ ॥৫৩॥
সময়েনেতি। সময়েন শপথেন। বরো জামাতা, জাতু কদাচিৎ ॥৫৪॥
শ্রুত্বেতি। বরমভিলাষম্। তব, ব্যবস্যেয়ং তমভিলাষং পূরয়িতুং প্রবর্ত্তেয়। দাতব্যং দানযোগ্যম্। অদেয়ং দানাযোগ্যম্, ন তু প্রদাস্যামীত্যন্বয়ঃ ॥৫৫॥

ভারতভাবদীপঃ

ধীবরাণাম্ ॥৪৭॥ তরীং নাবম্ ॥৪৮—৫৪॥ ব্যবস্যেয়ং বিনিশ্চিনুয়াং দেয়ং ন বেতি ॥৫৫—৫৬॥

এবং তখনই যাইয়া তিনি তাহার পিতার নিকট তাহাকে প্রার্থনা করিলেন। সে দাসরাজও শান্তনুরাজার নিকট এই প্রত্যুত্তর করিলেন ॥৫১॥

মহারাজ! কন্যা যখন জন্মিয়াছে, তখন অবশ্যই তাহাকে বরের হস্তে দান করিতে হইবে। কিন্তু আমার মনে কোন অভিলাষ আছে, তাহা আপনি শুনুন ॥৫২॥

আপনি যদি ইহাকে ধর্ম্মপত্নীরূপে আমার নিকট প্রার্থনা করেন, তবে আপনি সত্যবাদী বলিয়া সত্য করিয়া আমার নিকট শপথ করুন ॥৫৩॥

মহারাজ! আপনি শপথ করিলেই আমি আপনার হস্তে এই কন্যাটীকে দান করিব। কারণ, কোন কালেই আপনার তুল্য অন্য কোন জামাতা আমার হইতে পারে না ॥৫৪॥

[৫১] অস্য উভয়োরর্দ্ধয়োর্মধ্যে কচিদিদং পাদদ্বয়ং পঠিতম্—'পর্য্যপৃচ্ছদুপত্তস্যাঃ পিতরং সোঽস্যকারণাৎ'। [৫৫] শ্রুত্বা তে বচনং দাস!...ব্যবস্যেয়মহং নবা...।

দাস উবাচ।

অস্যাং জায়েত যঃ পুত্রঃ স রাজা পৃথিবীপতে!।
ত্বদূর্দ্ধমভিষেক্তব্যো নান্যঃ কশ্চন পার্থিব! ॥৫৬॥

বৈশম্পায়ন উবাচ।

নাকাময়ত তং দাতুং বরং দাসায় শান্তনুঃ।
শরীরজেন তীব্রেণ দহ্যমানোঽপি ভারত! ॥৫৭॥
স চিন্তয়ন্নেব তু তাং দাসকন্যাং মহীপতিঃ।
প্রত্যয়াদ্ধাস্তিনপুরং কামোপহতচেতনঃ ॥৫৮॥
ততঃ কদাচিচ্ছোচন্তং শান্তনুং ধ্যানমাস্থিতম্।
পুত্রো দেবব্রতোঽভ্যেত্য পিতরং বাক্যমব্রবীৎ ॥৫৯॥
সর্বতো ভবতঃ ক্ষেমং বিধেয়াঃ সর্ব্বপার্থিবাঃ।
তৎ কিমর্থমিহাভীক্ষ্ণমভিশোচসি দুঃখিতঃ ॥৬০॥

ভারতকৌমুদী

অস্যামিতি। ত্বদূর্দ্ধং ত্বৎপরম্, স এব রাজা ভবিষ্যতীতি নিশ্চিত্যাভিষেক্তব্যঃ ॥৫৬॥
নেতি। শরীরজেন কামেন। নাকাময়ত নৈচ্ছৎ, গাঙ্গেয়বঞ্চনসম্ভবাদিতি ভাবঃ ॥৫৭॥
স ইতি। কামেন উপহতচেতনো মুগ্ধপ্রায়ঃ। প্রত্যয়াৎ অগচ্ছৎ ॥৫৮॥
তত ইতি। আস্থিতম্ আশ্রিতম্। দেবব্রতো গাঙ্গেয়ঃ ॥৫৯॥
সর্বত ইতি। ক্ষেমং মঙ্গলমাস্তে। বিধেয়া বশবর্ত্তিনঃ। অভীক্ষ্ণম্ সর্ব্বদা ॥৬০॥

---

শান্তনু বলিলেন—'দাসরাজ! তোমার অভিলাষ কি, তাহা শুনিয়াই আমি তাহা পূর্ণ করিতে প্রবৃত্ত হইব। কিন্তু দানের যোগ্য হইলেই, তাহা তোমাকে দিব; আর, দানের যোগ্য না হইলে, কিছুতেই তাহা দিতে পারিব না' ॥৫৫॥

দাসরাজ বলিলেন—'ইহার গর্ভে যে পুত্র জন্মিবে, আপনার পরে সে-ই রাজা হইবে; এইভাবে তাহাকেই যৌবরাজ্যে অভিষিক্ত করিতে হইবে; কিন্তু অন্য কাহাকেও ভাবী রাজা বলিয়া অভিষিক্ত করিতে পারিবেন না' ॥৫৬॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! শান্তনু তীব্র কামানলে দগ্ধ হইতে থাকিয়াও, ধীবরকে সে বর দান করিতে ইচ্ছা করিলেন না ॥৫৭॥

কিন্তু তিনি কামবেদনায় মূর্চ্ছিতপ্রায় হইয়া, সেই দাসকন্যাকেই চিন্তা করিতে থাকিয়া, হস্তিনাপুরে চলিয়া গেলেন ॥৫৮॥

তাহার পর কোন সময়ে শান্তনু মনে মনে শোক করিতেছিলেন এবং ধ্যান অবলম্বন করিয়াই যেন অবস্থান করিতেছিলেন; এই সময়ে পুত্র দেবব্রত আসিয়া তাঁহাকে বলিলেন ॥৫৯॥

ধ্যায়ন্নিব চ মাং রাজন্ ! নাভিভাষসি কিঞ্চন ।
ন চাশ্বেন বিনির্য্যাসি বিবর্ণো হরিণঃ কৃশঃ ॥৬১॥
ব্যাধিমিচ্ছামি তে জ্ঞাতুং প্রতিকুর্য্যাং হি তত্র বৈ ।
এবমুক্তঃ স পুত্রেণ শান্তনুঃ প্রত্যভাষত ॥৬২॥
অসংশয়ং ধ্যানপরং যথা মাত্থ তথা শৃণু ।
অপত্যং নস্ত্বমেবৈকঃ কুলে মহতি ভারত ! ॥৬৩॥
শস্ত্রনিত্যশ্চ সততং পৌরুষে পর্য্যবস্থিতঃ ।
অনিত্যতাঞ্চ মর্ত্ত্যানামনুশোচামি পুত্রক ! ॥৬৪॥
কথঞ্চিত্তব গাঙ্গেয় ! বিপত্তৌ নাস্তি নঃ কুলম্ ।
অসংশয়ং ত্বমেবৈকঃ শতাদপি বরঃ সুতঃ ॥৬৫॥

ভারতকৌমুদী

ধ্যায়ন্নিতি। অভিভাষসীতি পরস্মৈপদমার্ষম্। হরিণঃ পাণ্ডুরবর্ণঃ ॥৬১॥
ব্যাধিমিতি। তত্র ব্যাধৌ জ্ঞাত এব প্রতিকুর্য্যাং প্রতিকারং কর্ত্তুং শক্নুয়াম্ ॥৬২॥
অসংশয়মিতি। মা মাম্, আত্থ ব্রবীষি। নঃ অস্মাকম্ ॥৬৩॥
শস্ত্রেতি। শস্ত্রমেব নিত্যং নিত্যব্যবহার্য্যং যস্য সঃ। অনিত্যতাং নশ্বরতাম্ ॥৬৪॥

পিতৃদেব! সকল দিকেই আপনার মঙ্গল দেখিতেছি এবং সকল রাজাই আপনার বশবর্ত্তী রহিয়াছেন; তবে আপনি কি জন্য দুঃখিতের ন্যায় সর্ব্বদা শোক করিতেছেন? ॥৬০॥

মহারাজ! আপনি ধ্যানীর ন্যায় থাকিয়া আমাকে কোন কথাই বলেন না এবং অশ্বারোহণ করিয়া বহির্গত হন না; এদিকে শরীরটী কান্তিহীন, পাণ্ডুরবর্ণ ও কৃশ হইয়া গিয়াছে ॥৬১॥

আপনার রোগটা কি তাহা জানিতে ইচ্ছা করি; কেন না, তাহা জানিলে তাহার প্রতিকার করিতে পারিব। পুত্র এইরূপ বলিলে, শান্তনু প্রত্যুত্তর করিলেন ॥৬২॥

বৎস! তুমি যে আমাকে ধ্যানতৎপর বলিতেছ, তাহা নিশ্চয়; তবে তাহার কারণ শোন—আমাদের এই বিশাল বংশে একমাত্র তুমিই সন্তান ॥৬৩॥
অথচ তুমি সর্ব্বদাই নিজের পুরুষকার অবলম্বন করিয়া থাক এবং সর্ব্বদাই অস্ত্র ব্যবহার কর; এদিকে মনুষ্যও স্থায়ী নহে; এই সমস্ত ভাবিয়া আমি শোকার্ত্ত হইয়া পড়িয়াছি ॥৬৪॥

[৫৮] স চিন্তয়ন্নেব তদা···। [৬০]···পরিশোচসি দুঃখিতঃ। ৬১—৬২ শ্লোকয়োর্মধ্যবর্ত্তি পাদচতুষ্টয়ং কতিপয়পুস্তকে ন দৃশ্যতে। [৬৩]···যথা বৎস! তথা শৃণু,···যথা মাত্থ তথা স্মৃতঃ। [৬৪]···ধুর্য্যবস্থিতঃ···।

ন চাপ্যহং বৃথা ভূয়ো দারান্ কর্ত্তুমিহোৎসহে।
সন্তানস্য বিবৃদ্ধ্যর্থং কাময়ে ভদ্রমস্তু তে ॥৬৬॥
অনপত্যৈকপুত্রত্বমিত্যাহুর্ব্রহ্মবাদিনঃ।
অগ্নিহোত্রং ত্রয়ী বিদ্যাসন্তানমপি চাক্ষয়ম্ ॥৬৭॥
সর্বাণ্যেতান্যপত্যস্য কলাং নার্হন্তি ষোড়শীম্।
এবমেতন্মনুষ্যেন্দ্র! সর্বং সর্বপ্রজাস্বিতি ॥৬৮॥ (যুগ্মকম্)
যদপত্যং মহাপ্রাজ্ঞ! তত্র মে নাস্তি সংশয়ঃ।
এষা ত্রয়ী পুরাণানাং দেবতানাঞ্চ শাশ্বতী ॥৬৯॥

ভারতকৌমুদী

নম্ন তেন ভবতঃ কিমিত্যাহ কথঞ্চিদিতি। বিপত্তৌ মরণে। শতাৎ পুত্রাণাম্ ॥৬৫॥ শতপুত্রাপেক্ষয়াপি গাঙ্গেয়স্য বরত্বাদেবাহ নেতি। তে ভদ্রমস্ত ইতি কাময়ে ॥৬৬॥

অনেতি। একপুত্রত্বম্ অনপত্যতা, একমাত্রপুত্রস্থিতিঃ নিঃসন্তানতাতুল্যৈবেত্যর্থঃ, তন্নাশ এব বংশলোপাদিতি ভাবঃ। অগ্নিহোত্রং তদনুষ্ঠানম্, ত্রয়ী বেদত্রয়াধ্যয়নম্, অপি চ অক্ষয়ং বিদ্যাসন্তানং শিষ্যপ্রশিষ্যপরম্পরয়া বিদ্যাবিস্তারঃ, এতানি সর্ব্বাণি, অপত্যস্য অপত্যস্থিতিফলস্য, ষোড়শীং কলামংশমপি, লব্ধুং নার্হন্তি। এতৎ সর্বম্, সর্ব্বপ্রজাসু মনুষ্যপশুপ্রভৃতিষু, এবং সমানমিত্যর্থঃ। ইত্যপি ব্রহ্মবাদিন আহুঃ ॥৬৭—৬৮॥

ভারতভাবদীপঃ

শরীরজেন কামেন ॥৫৭—৬০॥ হরিণঃ পাণ্ডুগাত্রঃ ॥৬১—৬৬॥ বিদ্যাসন্তানং শিষ্যপ্রশিষ্যদ্বারা ॥৬৭॥ এবমিতি। এতৎ সন্তানস্য শ্রেয়ঃসাধনত্বং মনুষ্যেষু তদন্যাসু প্রজাসু পশ্বাদিষু চ প্রসিদ্ধম্। "নাপুত্রস্য লোকোঽস্তি তৎসর্ব্বে পশবো বিদুঃ। তস্মাৎ তু পুত্রো মাতরং

কেন না, কোন প্রকারে তোমার বিপদ ঘটিলে, আমাদের আর বংশ থাকিবে না। এই কারণে তুমি এক শত পুত্র অপেক্ষাও আমার নিকট শ্রেষ্ঠ, এবিষয়ে কোন সন্দেহ নাই ॥৬৫॥

এই জন্যই আমি সন্তানবৃদ্ধির জন্য পুনরায় অনর্থক দার পরিগ্রহ করিতে ইচ্ছা করি না; কিন্তু তোমার মঙ্গল হউক ইহাই কেবল কামনা করি ॥৬৬॥

তবে, বেদবাদীরা বলিয়া থাকেন যে, এক পুত্র থাকা, আর নিঃসন্তান হওয়া, এই উভয়ই প্রায় সমান। আর, অগ্নিহোত্র করা, বেদাধ্যয়ন করা এবং অবিচ্ছিন্নভাবে বিদ্যা বিস্তার করা, এই সমস্তও এক সন্তান থাকার ফলের ষোলভাগের একভাগ ফলও লাভ করিতে পারে না। বৎস! এই সকল কথা সমস্ত প্রাণীর উপরেই সমানভাবে প্রযোজ্য ॥৬৭—৬৮॥

[৬৬]·· সন্তানস্যাবিনাশায়···। [৬৮]·· এবমেতন্মনুষ্যেষু তচ্চ সর্ব্বং প্রজাস্বিতি।
[৬৯]···তত্র মেঽস্তি ন সংশয়ঃ।

ত্বঞ্চ শূরঃ সদামর্ষী শস্ত্রনিত্যশ্চ ভারত ! ।
নান্যত্র যুদ্ধাত্তস্মাত্তে নিধনং বিদ্যতে ক্বচিৎ ! ॥৭০॥
সোঽস্মি সংশয়মাপন্নস্ত্বয়ি শান্তে কথং ভবেৎ ।
ইতি তে কারণং তাত ! দুঃখস্যোক্তমশেষতঃ ॥৭১॥
বৈশম্পায়ন উবাচ ।
ততস্তৎ কারণং রাজ্ঞো জ্ঞাত্বা সর্ব্বমশেষতঃ ।
দেবব্রতো মহাবুদ্ধিঃ প্রযযাবনুচিন্তয়ন্ ॥৭২॥

ভারতকৌমুদী

যদিতি। অপত্যম্, যৎ ঈদৃশং সর্বকল্যাণসাধনম্, তত্র মে সংশয়ো নাস্তি। যেন হি, এষা এতদ্বিষয়িকা, ত্রয়ী—"সোঽয়ং লোকঃ পুত্রেণৈব জয্যঃ" ইত্যাদিরূপো বেদঃ, পুরাণানাং মন্দপালাদীনাং প্রাচীনানাম্ দেবতানাঞ্চ, শাশ্বতী চিরসম্মতা ॥৬৯॥

ত্বমিতি। মর্ষী যুদ্ধসহঃ। যুদ্ধ এব নিধনং সম্ভবতি, তচ্চ সামাদিনা নিবার্য্যমিতি ভাবঃ ॥৭০॥

স ইতি। শান্তে নিবৃত্তে মৃতে ইত্যর্থঃ। কথম্-কুলস্য কীদৃশী অবস্থা ॥৭১॥

তত ইতি। অশেষত আদিতঃ। কারণং কস্যাঞ্চিৎ স্ত্রিয়ামাসক্তিরূপম্। অতএব মহাবুদ্ধিরিতি বিশেষণম্। অনুচিন্তয়ন্ তৎ কারণমেবেতি সম্বন্ধঃ ॥৭২॥

ভারতভাবদীপঃ

স্বসারকাধিরোহতি" ইতি। মন্ত্রলিঙ্গাৎ ॥৬৮॥ অপত্যং শ্রেয়ঃসাধনমিতি যৎ, তত্র মে সংশয়ো নাস্তি। তস্মাৎ মন্দপালবৎ যথাকথঞ্চিৎ প্রজোৎপাদনং কর্ত্তব্যমিতি ভাবঃ। ত্রয়ী বেদঃ। সোঽয়ং লোকঃ পুত্রেণৈব জয্যো নান্যেন কর্ম্মণা। কর্ম্মণা পিতৃলোকে

গাঙ্গেয় ! সন্তান যে সর্ব্বকল্যাণকর, এবিষয়ে আমার কোন সন্দেহ নাই। কারণ, এবিষয়ের বেদ প্রাচীনরাও স্বীকার করিয়া গিয়াছেন, দেবতারাও স্বীকার করেন ॥৬৯॥

তুমি বীর, সর্ব্বদা যুদ্ধ করিতে সমর্থ এবং সর্বদা অস্ত্র ব্যবহারও করিয়া থাক, সুতরাং যুদ্ধব্যতীত অন্য কোন কারণে তোমার মৃত্যু ঘটিবে না ॥৭০॥

সুতরাং, বৎস ! আমি এই সংশয়াপন্ন হইয়াছি যে, তোমার অভাবে আমাদের বংশের কি অবস্থা হইবে। এই তোমার নিকট আমার দুঃখের সমস্ত কারণ বলিলাম ॥৭১॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, অত্যন্ত বুদ্ধিমান্ দেবব্রত শান্তনুর সেই দুঃখের কারণ সমস্ত বুঝিতে পারিয়া, সেই বিষয় চিন্তা করিতে করিতে চলিয়া গেলেন ॥৭২॥

[৭০]···বিদ্যতেঽনঘ ! । [৭২]·· জ্ঞাত্বা কৃৎস্নকৈবমশেষতঃ···প্রজগ্মা চাথচিন্তয়ৎ ।

অভ্যগচ্ছত্তদা চাশু বৃদ্ধামাত্যং পিতুর্হিতম্।
তমপৃচ্ছত্ততোঽভ্যেত্য পিতুস্তচ্ছোককারণম্ ॥৭৩॥
তস্মৈ স কুরুমুখ্যায় যথাবৎ পরিপৃচ্ছতে।
বরং শশংস কন্যাং তামুদ্দিশ্য ভরতর্ষভ! ॥৭৪॥
ততো দেবব্রতো বৃদ্ধৈঃ ক্ষত্রিয়ৈঃ সহিতস্তদা।
অভিগম্য দাসরাজং কন্যাং বব্রে পিতুঃ স্বয়ম্ ॥৭৫॥
তং দাসঃ প্রতিজগ্রাহ বিধিবৎ প্রতিপূজ্য চ।
অব্রবীচ্চৈনমাসীনং রাজসংসদি ভারতম্ ॥৭৬॥
ত্বমেব নাথঃ পর্য্যাপ্তঃ শান্তনোঃ পুরুষর্ষভ!।
পুত্রঃ শস্ত্রভৃতাং শ্রেষ্ঠঃ কিন্নু বক্ষ্যামি তে বচঃ ॥৭৭॥

ভারতকৌমুদী

অভ্যগচ্ছদিতি। হিতং হিতৈষিণম্ ॥৭৩॥
তস্মা ইতি। তাং কন্যাং সত্যবতীমুদ্দিশ্য, বরং শান্তনোরভিলাষম্, শশংস উবাচ ॥৭৪॥
তত ইতি। পিতুরর্থে, বব্রে যযাচে ॥৭৫॥
তমিতি। প্রতিজগ্রাহ সাদরং নিনায়। রাজসংসদি দাসরাজস্যৈব সভায়াম্ ॥৭৬॥
ত্বমিতি। নাথো বার্দ্ধকে রক্ষকঃ, পর্য্যাপ্তো যথেষ্টঃ ॥৭৭॥

ভারতভাবদীপঃ

বিত্তয়া দেবলোক ইত্যাদিরূপঃ। পুরাণানাং মূলভূতা দেবতানাং প্রমাণভূতা ॥৬৯—৭৬॥

এবং তখনই পিতার হিতৈষী বৃদ্ধ মন্ত্রীর নিকট যাইয়া উপস্থিত হইলেন; উপস্থিত হইয়া তাঁহার নিকট পিতার শোকের কারণ জিজ্ঞাসা করিলেন ॥৭৩॥

ভরতশ্রেষ্ঠ জনমেজয়! সেই বৃদ্ধ মন্ত্রী, দেবব্রতের নিকট বলিলেন যে, দাসকন্যা সত্যবতীকে লক্ষ্য করিয়া মহারাজ শান্তনুর অভিলাষ জন্মিয়াছে ॥৭৪॥

তাহার পর, দেবব্রত বৃদ্ধ ক্ষত্রিয়গণের সহিত মিলিত হইয়া তখনই দাসরাজের নিকট যাইয়া, পিতার জন্য নিজেই সত্যবতীকে প্রার্থনা করিলেন ॥৭৫॥

তখন দাসরাজ আদরের সহিত দেবব্রতকে আপন সভায় নিয়া গেলেন এবং যথাবিধানে তাঁহার পূজা করিয়া, সভায় উপবিষ্ট দেবব্রতকে বলিলেন ॥৭৬॥

হে পুরুষশ্রেষ্ঠ! আপনি মহারাজ শান্তনুর পুত্র, বিশেষতঃ আপনি এখন অস্ত্রধারিশ্রেষ্ঠ হইয়াছেন; সুতরাং আপনিই মহারাজের উপযুক্ত অবলম্বন আছেন; সুতরাং আপনাকে আমি আর কি বলিব ॥৭৭॥

[৭৬]…রাজসংসদি ভারত!।

কো হি সম্বন্ধকং শ্লাঘ্যমীপ্সিতং যৌনমীদৃশম্ ।
অতিক্রামন্ন তপ্যেত সাক্ষাদপি শতক্রতুঃ ॥৭৮॥
অপত্যঞ্চৈতদার্য্যস্য যো যুষ্মাকং সমো গুণৈঃ ।
যস্য শুক্রাৎ সত্যবতী সম্ভূতা বরবর্ণিনী ॥৭৯॥
তেন মে বহুশস্তাত ! পিতা তে পরিকীর্ত্তিতঃ ।
অর্হঃ সত্যবতীং বোঢ়ুং ধর্ম্মজ্ঞঃ স নরাধিপঃ ॥৮০॥
অসিতো হ্যপি দেবর্ষিঃ প্রত্যাখ্যাতঃ পুরা ময়া ।
সত্যবত্যা ভৃশং চার্থী স আসীদৃষিসত্তমঃ ॥৮১॥
কন্যাপিতৃত্বাৎ কিঞ্চিত্তু বক্ষ্যামি ত্বাং নরাধিপ ! ।
বলবৎসপত্নতামত্র দোষং পশ্যামি কেবলম্ ॥৮২॥

ভারতকৌমুদী

ক ইতি। যোনেরয়মিতি যৌনস্তং বৈবাহিকমিত্যর্থঃ। শতক্রতুরিন্দ্রঃ ॥৭৮॥
অপত্যমিতি। এতৎ সত্যবতীরূপম্। আর্য্যস্য কুলীনস্য উপরিচররাজস্য ॥৭৯॥
তেনেতি। তেন উপরিচরেণ রাজ্ঞা। বোঢ়ুং পরিণেতুম্। স শান্তনুঃ ॥৮০॥
অসিত ইতি। অসিতো নাম। আসীৎ—ভূলোকস্থেষু ঋষিষু মধ্য ইত্যর্থঃ ॥৮১॥
কন্যেতি। অত্র বিবাহে, বলবান্ সপত্নঃ শত্রুর্যস্মিন্ তস্য ভাবস্তাম্। অক্ষরাধিক্যমার্ষম্ ॥৮২॥

কোন্ ব্যক্তি এইরূপ শ্লাঘ্য ও অভীষ্ট বৈবাহিক সম্বন্ধ প্রত্যাখ্যান করিয়া অনুতপ্ত না হয়? সাক্ষাৎ ইন্দ্রও এইরূপ সম্বন্ধ প্রত্যাখ্যান করিয়া অনুতপ্ত হন ॥৭৮॥

এই সন্তানটী মহাকুলসম্ভূত রাজা উপরিচরের; যিনি কৌলীন্যপ্রভৃতি গুণে আপনাদেরই সমকক্ষ এবং যাঁহার ঔরসে উৎকৃষ্ট নারী এই সত্যবতী জন্মিয়াছেন ॥৭৯॥

বাবা! সেই উপরিচর রাজা বহুবার আমার নিকট আপনার পিতার বর্ণনা করিয়া বলিয়াছেন যে, ধার্ম্মিক রাজা সেই শান্তনুই সত্যবতীকে বিবাহ করিবার যোগ্য ॥৮০॥

তার পর, দেবর্ষি অসিতও সত্যবতীর বিশেষপ্রার্থী হইয়াছিলেন; তিনি ভূমণ্ডলের ঋষিগণ অপেক্ষা প্রধানই ছিলেন; তথাপি তাঁহাকে আমি প্রত্যাখ্যান করিয়াছি ॥৮১॥

[৭৯] অপত্যঞ্চ তদার্য্যস্য···। [৮০]···বোঢ়ুং সর্ব্বরাজসু ভারত!।
[৮১]···ভৃশং হ্যর্থী স হি ব্রহ্মর্ষিসত্তমঃ। [৮২]···কন্যাকৃতে তু কিঞ্চিত্ত।

যস্য হি ত্বং সপত্নঃ স্যা গন্ধর্বস্যাসুরস্য বা।
ন স জাতু সুখং জীবেত্ত্বয়ি ক্রুদ্ধে পরন্তপ ! ॥৮৩॥
এতাবানত্র দোষো হি নান্যঃ কশ্চন পার্থিব !।
এতজ্জানীহি ভদ্রং তে দানাদানে পরন্তপ ! ॥৮৪॥
বৈশম্পায়ন উবাচ।
এবমুক্তস্তু গাঙ্গেয়স্তদ্‌যুক্তং প্রত্যভাষত।
শৃণ্বতাং ভূমিপালানাং পিতুরর্থায় ভারত ! ॥৮৫॥
ইদং মে ব্রতমাদৎস্ব সত্যং সত্যবতাং বর।
নৈব জাতো ন চাজাত ঈদৃশং বক্তুমুৎসহেৎ ॥৮৬॥

ভারতকৌমুদী

নন্থ কোঽসৌ সপত্ন ইত্যাহ যস্যেতি। সপত্নঃ শত্রুঃ। জাতু কদাচিৎ ॥৮৩॥

এতাবানিতি। দানে এতৎ-বলবৎসপত্নত্বাভাবরূপং কারণম্, অদানে চ এতৎ বলবৎ-সপত্নত্বরূপং কারণম্। দানাদানে ইতি সমাহারদ্বন্দ্বৈকবদ্ভাবঃ ॥৮৪॥

এবমিতি। তস্য দাসবাক্যস্য যুক্তং যোগ্যম্। ভূমিপালানাং সহচরাণাং ক্ষত্রিয়াণাং মধ্যে ॥৮৫॥

ইদমিতি। সত্যং সত্যরূপং ব্রতম্, আদৎস্ব কর্ণাভ্যাং গৃহাণ শৃণ্বিত্যর্থঃ। জাত উৎপন্নঃ। এতেনাতীতবর্ত্তমানয়োরুভয়োরপি গ্রহণম্। অজাত উৎপৎস্যমানো জনঃ। উৎসহেৎ শক্নুয়াৎ ॥৮৬॥

কিন্তু রাজকুমার! কন্যার পিতা বলিয়া আমি আপনাকে কিছু বলিব। আমি এই বিবাহে একমাত্র দোষ দেখিতেছি যে, প্রবল শত্রু দাঁড়াইবে ॥৮২॥

কারণ, আপনি শত্রু হইয়া যাহার প্রতি ক্রুদ্ধ হইবেন, সে গন্ধর্ব্বই হউক, আর অসুরই হউক, কখনও সুখে জীবন যাপন করিতে পারিবে না ॥৮৩॥

শত্রুতাপক রাজকুমার! এ বিবাহে এই মাত্র দোষ, অন্য কোন দোষ নাই। সুতরাং সত্যবতীকে দেওয়া বা না দেওয়া সম্বন্ধে ইহাই কারণ জানিবেন। আপনার মঙ্গল হউক ॥৮৪॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! দাসরাজ এইরূপ বলিলে, গাঙ্গেয় আপন পিতার জন্য দাসরাজের কথার উপযুক্ত প্রত্যুত্তরই করিলেন; তাহা সঙ্গী ক্ষত্রিয়েরা শুনিতে লাগিলেন ॥৮৫॥

হে সত্যবাদিশ্রেষ্ঠ দাসরাজ! আপনি আমার এই সত্য প্রতিজ্ঞা শ্রবণ করুন। অতীতে কোনও লোক এইরূপ বলিতে সমর্থ হয় নাই। বর্ত্তমান অথবা ভাবী আর কোন লোকই এরূপ বলিতে সমর্থ হইবে না ॥৮৬॥

[৮৩]·· ন স জাতু চিরং জীবেৎ···।

এবমেতৎ করিষ্যামি যথা ত্বমনুভাষসে।
যোঽস্যাং জনিষ্যতে পুত্রঃ স নো রাজা ভবিষ্যতি ॥৮৭॥
ইত্যুক্তঃ পুনরেবাথ তং দাসঃ প্রত্যভাষত।
চিকীর্ষুর্দুষ্করং কর্ম্ম রাজ্যার্থে ভরতর্ষভ! ॥৮৮॥
ত্বমেব নাথঃ পর্য্যাপ্তঃ শান্তনোরমিতদ্যুতেঃ।
কন্যায়াশ্চৈব ধর্ম্মাত্মন্! প্রভুর্দানায় চেশ্বরঃ ॥৮৯॥
ইদন্তু বচনং সৌম্য! কার্য্যঞ্চৈব নিবোধ মে।
কৌমারিকাণাং শীলেন বক্ষ্যাম্যহমরিন্দম! ॥৯০॥
যত্ত্বয়া সত্যবত্যর্থে সত্যধর্ম্মপরায়ণ!।
রাজমধ্যে প্রতিজ্ঞাতমনুরূপং তবৈব তৎ ॥৯১॥
নান্যথা তন্মহাবাহো! সংশয়োঽত্র ন কশ্চন।
তবাপত্যং ভবেদ্‌যত্তু তত্র নঃ সংশয়ো মহান্ ॥৯২॥

ভারতকৌমুদী

এবমিতি। অস্যাং সত্যবত্যাম্। নঃ অস্মাকম্ ॥৮৭॥

ইতীতি। তং গাঙ্গেয়ম্। সত্যবতীপুত্রস্য রাজ্যার্থে ॥৮৮॥

ত্বমিতি। পূর্ব্বার্দ্ধং প্রাগ্‌ব্যাখ্যাতম্। কন্যায়াঃ সত্যবত্যাঃ, প্রভুস্ত্বমেব নিযোক্তা; অতএব তস্যা দানায় চ ত্বমেব ঈশ্বরঃ সমর্থঃ। অতঃ স্বপিত্রে বা অন্যস্মৈ বা তাং দাতুমর্হসীতি ভাবঃ ॥৮৯॥

ইদমিতি। কৌমারিকাণাং কুমার্য্যা সংসৃষ্টানাং তৎপিত্রাদীনাম্, শীলেন স্বভাবেন ॥৯০॥

যদিতি। সত্যবত্যর্থে পিতুস্তল্লাভার্থে। রাজ্ঞাং সহচরক্ষত্রিয়াণাং মধ্যে ॥৯১॥

আপনি যেরূপ বলিলেন, তদনুসারে আমি এইরূপই ইহা করিব যে, সত্যবতীর গর্ভে যে পুত্র জন্মিবে, সে-ই আমাদের রাজা হইবে ॥৮৭॥

গাঙ্গেয় এই কথা বলিলে, সত্যবতীপুত্রের রাজ্যের জন্য দাসরাজ দুষ্কর কার্য্য করিবার ইচ্ছা করিয়া পুনরায় গাঙ্গেয়কে বলিলেন ॥৮৮॥

হে ধার্ম্মিক! আপনি, অসাধারণ প্রভাবশালী শান্তনু রাজার উপযুক্ত অবলম্বন ত আছেনই, এখন এই সত্যবতীরও প্রভু হইলেন; সুতরাং এখন আপনিই উঁহাকে দান করিতে সমর্থ ॥৮৯॥

কিন্তু হে সৌম্যমূর্ত্তি! আপনি আমার এই অবশ্যবক্তব্য কথাটা শুনুন। হে অরিন্দম! আমি ইহা কন্যাপক্ষীয়ের স্বভাব অনুসারেই বলিব ॥৯০॥

হে সত্যধর্ম্মপরায়ণ! আপনি সত্যবতীর জন্য রাজগণের মধ্যে যে প্রতিজ্ঞা করিয়াছেন, তাহা আপনারই অনুরূপ হইয়াছে ॥৯১॥

[৯২]…মহাবাহো · ভবেদ্‌যস্তু ··।

বৈশম্পায়ন উবাচ।

তস্যৈতন্মতমাজ্ঞায় সত্যধর্ম্মপরায়ণঃ।
প্রত্যজানাত্তদা রাজন্! পিতুঃ প্রিয়চিকীর্ষয়া ॥৯৩॥

গাঙ্গেয় উবাচ।

দাসরাজ! নিবোধেদং বচনং মে নরোত্তম!।
শৃণ্বতাং ভূমিপালানাং যদ্ব্রবীমি পিতুঃ কৃতে ॥৯৪॥
রাজ্যং তাবৎ পূর্ব্বমেব ময়া ত্যক্তং নরাধিপাঃ!।
অপত্যহেতোরপি চ করিষ্যেঽস্য বিনিশ্চয়ম্ ॥৯৫॥
অদ্য প্রভৃতি মে দাস! ব্রহ্মচর্য্যং ভবিষ্যতি।
অপুত্রস্যাপি মে লোকা ভবিষ্যন্ত্যক্ষয়া দিবি ॥৯৬॥

ভারতকৌমুদী

নেতি। তত্তব প্রতিজ্ঞাবচনম্, অন্যথা মিথ্যা ন ভবিষ্যতি। অপত্যং পুত্রঃ ॥৯২॥

তস্যেতি। তস্য দাসরাজস্য। সত্যধর্ম্মপরায়ণো গাঙ্গেয়ঃ। প্রত্যজানাৎ প্রতিজ্ঞাতবান্ ॥৯৩॥

দাসেতি। শৃণ্বতাং ভূমিপালানাং ক্ষত্রিয়াণাং মধ্যে। কৃতে নিমিত্তে ॥৯৪॥

রাজ্যমিতি। ত্যক্তং "যোঽস্যাং জনিষ্যতে পুত্রঃ" ইত্যাদিনা প্রতিজ্ঞাকরণাদিতি ভাবঃ ॥৯৫॥

অদ্যেতি। ব্রহ্মচর্য্যং পুত্রোৎপত্তিনিবৃত্তয়ে মৈথুনবর্জনম্। অতএব বিবাহাকরণম্। সমানেষ্বেব প্রসহ্য কন্যাহরণনিয়মাৎ প্রজাপীড়নবৈমুখ্যাচ্চ প্রসহ্য সত্যবতীমহৃত্বা ব্রহ্মচর্য্যপ্রতিজ্ঞাকরণমিতি বোধ্যম্ ॥৯৬॥

---

সুতরাং হে মহাবীর। আপনার এ প্রতিজ্ঞা কখনও মিথ্যা হইবে না; অতএব এ বিষয়ে আমাদের কোন সন্দেহ নাই; কিন্তু আপনার যে পুত্র হইবে, তাহার উপরেই আমাদের গুরুতর সন্দেহ ॥৯২॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! সত্যধর্ম্মপরায়ণ গাঙ্গেয় দাসরাজের সেইরূপ অভিপ্রায় বুঝিয়া, পিতার প্রিয় কার্য্য করিবার ইচ্ছায় তখন আবার প্রতিজ্ঞা করিলেন ॥৯৩॥

গাঙ্গেয় বলিলেন—দাসরাজ! শ্রবণপ্রবৃত্ত ক্ষত্রিয়গণের মধ্যে পিতার নিমিত্ত আমি যাহা বলিতেছি, আপনি আমার সেই বাক্য শ্রবণ করুন ॥৯৪॥

ক্ষত্রিয়গণ! আমি পূর্ব্বেই সমস্ত রাজ্য পরিত্যাগ করিয়াছি; এখন পুত্র না হওয়ার জন্যও দৃঢ় প্রতিজ্ঞা করিতেছি ॥৯৫॥

দাসরাজ! অদ্য হইতে আমার ব্রহ্মচর্য্য ব্রত হইবে; তাহাতে আমার পুত্র না হইলেও, স্বর্গলোকে অক্ষয় বাস হইবে ॥৯৬॥

---

[৯৫] রাজ্যং তাবৎ পরিত্যক্তং ময়াপূর্ব্বং নরোত্তম!...।

বৈশম্পায়ন উবাচ।

তস্যৈতদ্বচনং শ্রুত্বা সম্প্রহৃষ্টতনূরুহঃ।
দদানীত্যেব তং দাসো গাঙ্গেয়ং প্রত্যভাষত ॥৯৭॥
ততোঽন্তরীক্ষেঽপ্সরসো দেবাঃ পিতৃগণাস্তথা।
অভ্যবর্ষন্ত কুসুমৈর্ভীষ্মোঽয়মিতি চাব্রুবন্ ॥৯৮॥
ততঃ স পিতুরর্থায় তামুবাচ যশস্বিনীম্।
অধিরোহ রথং মাতঃ! গচ্ছাবঃ স্বগৃহানিতি ॥৯৯॥
এবমুক্ত্বা তু ভীষ্মস্তাং রথমারোপ্য ভাবিনীম্।
আগম্য হাস্তিনপুরং শান্তনোঃ সংন্যবেদয়ৎ ॥১০০॥
তস্য তদ্দুষ্করং কর্ম্ম প্রশশংসুর্নরাধিপাঃ।
সমেতাশ্চ পৃথক্ চৈব ভীষ্মোঽয়মিতি চাব্রুবন্ ॥১০১॥

---

ভারতকৌমুদী

তস্যেতি। সম্প্রহৃষ্টতনূরুহো রোমাঞ্চিতগাত্রঃ। দদানি সত্যবতীমিতি শেষঃ ॥৯৭॥

তত ইতি। ভীষ্মো ভীষ্মনামা ভবতু; ঈদৃশদুষ্করপ্রতিজ্ঞায়াং মুনিগণোঽপি বিভেত্যস্মাদিতি ব্যুৎপত্তেরিতি ভাবঃ। অতএবেতঃ পরং ভীষ্মনাম্নাপ্যুল্লেখঃ পূর্ব্বন্তু নেতি দ্রষ্টব্যম্। ভীষ্ম ইতি "ভীমাদয়োঽপাদানে" ইতি নিপাতঃ ॥৯৮॥

তত ইতি। যশস্বিনীম্ সৌন্দর্য্যেণ পূর্ব্বং পরাশরস্য ইদানীঞ্চ শান্তনোরাকর্ষণাদিতি ভাবঃ ॥৯৯॥

এবমিতি। ভাবঃ শান্তনাবনুরাগোঽস্যা অস্তীতি ভাবিনী তাম্ ॥১০০॥

ভারতভাবদীপঃ

বরং বরণীয়ম্ ॥৭৭—৮৯॥ কৌমারিকাণাং কুমারীস্নেহবতাম্ ॥৯০—৯৭॥ ভীষ্মোঽয়ং

---

বৈশম্পায়ন বলিলেন—গাঙ্গেয়ের এই কথা শুনিয়া দাসরাজের শরীর রোমাঞ্চিত হইল; তখন তিনি গাঙ্গেয়কে বলিলেন—"অবশ্যই আমি সত্যবতীকে দান করিব" ॥৯৭॥

তাহার পর, অপ্সরাগণ, দেবগণ ও পিতৃগণ আকাশ হইতে পুষ্পবৃষ্টি করিলেন এবং বলিলেন—ইহার নাম হইল—'ভীষ্ম' ॥৯৮॥

তাহার পর, ভীষ্ম যাইয়া পিতার জন্য সেই যশস্বিনী সত্যবতীকে বলিলেন—'মা! আপনি রথে উঠুন, চলুন, আমরা নিজের গৃহে যাই' ॥৯৯॥

ভীষ্ম এই কথা বলিয়া, সত্যবতীকে রথে তুলিয়া লইয়া, হস্তিনাপুরে যাইয়া, শান্তনুর নিকট সমস্ত বৃত্তান্ত জানাইলেন ॥১০০॥

---

[৯৯] ইতঃ পরং 'বৈশম্পায়ন উবাচ' ইতি কচিৎ পাঠঃ।

তচ্ছ্রুত্বা দুষ্করং কর্ম্ম কৃতং ভীষ্মেণ শান্তনুঃ।
স্বচ্ছন্দমরণং তুষ্টো দদৌ তস্মৈ মহাত্মনে ॥১০২॥
ন তে মৃত্যুঃ প্রভবিতা যাবজ্জীবিতুমিচ্ছসি।
ত্বত্তো হ্যনুজ্ঞাং সম্প্রাপ্য মৃত্যুঃ প্রভবিতাঽনঘ ! ॥১০৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্বণি সম্ভবে সত্যবতীলাভো নাম চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

### ভারতকৌমুদী

তস্যেতি। সমেতাঃ সম্মিলিতাঃ, পৃথক্ প্রত্যেকতশ্চ। উক্তব্যুৎপত্তিযোগাৎ 'ভীষ্মোঽয়ম্' ইত্যব্রুবংশ্চ ॥১০১॥

তদিতি। দুষ্করং রাজ্যত্যাগনৈষ্ঠিকব্রহ্মচর্য্যয়োঃ প্রতিজ্ঞারূপত্বাদিতি ভাবঃ। স্বচ্ছন্দমরণং স্বেচ্ছয়ৈব মৃত্যুং তদ্রূপং বরমিত্যর্থঃ। "অভিপ্রায়শ্ছন্দ আশয়ঃ" ইত্যমরঃ ॥১০২॥

তদ্বরং বিবৃণোতি নেতি। প্রভবিতা ভবিষ্যতি। ত্বত্তস্তব সকাশাৎ ॥১০৩॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——:*:——

### ভারতভাবদীপঃ

ভয়ঙ্করকর্ম্মকারিত্বাৎ ॥৯৮—১০৩॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥৯৪॥

——:*:——

তখন রাজারা সম্মিলিতভাবে এবং পৃথক্ পৃথক্ ভাবে ভীষ্মের সেই দুষ্কর কার্য্যের প্রশংসা করিলেন এবং বলিলেন—'ইনি ভীষ্মই বটেন' ॥১০১॥

ভীষ্ম সেই দুষ্কর কার্য্য করিয়াছেন শুনিয়া শান্তনু রাজা সন্তুষ্ট হইয়া, মহাত্মা ভীষ্মকে ইচ্ছামৃত্যু বর দিলেন (এবং বলিলেন—) ॥১০২॥

'বৎস! তুমি যত কাল জীবিত থাকিতে ইচ্ছা করিবে, তাহার মধ্যে তোমার মৃত্যু হইবে না; তোমার অনুমতি পাইয়াই তোমার মৃত্যু আসিবে' ॥১০৩॥

——:⊙:——

[১০২]···স্বচ্ছন্দমরণং তস্মৈ দদৌ তুষ্টঃ পিতা স্বয়ম্। ১০৩ শ্লোকঃ কচিন্নাস্তি।

* 'অষ্টনবতিতমোঽধ্যায়ঃ' 'শততমোঽধ্যায়ঃ' 'সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ' ইতি পাঠান্তরাণি।

# পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ

বৈশম্পায়ন উবাচ।

চেদিরাজসুতাং জ্ঞাত্বা দাসরাজেন বর্দ্ধিতাম্।
বিবাহং কারয়ামাস শাস্ত্রদৃষ্টেন কর্ম্মণা ॥১॥
ততো বিবাহে নির্বৃত্তে স রাজা শান্তনুর্নৃপ!।
তাং কন্যাং রূপসম্পন্নাং স্বগৃহে সন্ন্যবেশয়ৎ ॥২॥
ততঃ শান্তনবো ধীমান্ সত্যবত্যামজায়ত।
বীরশ্চিত্রাঙ্গদো নাম বীর্য্যবান্ পুরুষেশ্বর! ॥৩॥
অথাপরং মহেম্বাসং সত্যবত্যাং সুতং প্রভুঃ।
বিচিত্রবীর্য্যং রাজানং জনয়ামাস বীর্য্যবান্ ॥৪॥
অপ্রাপ্তবতি তস্মিংস্তু যৌবনং পুরুষর্ষভে।
স রাজা শান্তনুর্ধীমান্ কালধর্ম্মমুপেয়িবান্ ॥৫॥

ভারতকৌমুদী

চেদীতি। চেদিরাজস্য উপরিচরস্য সুতাম্, জ্ঞাত্বা দাসরাজাদেবাবগম্য ॥১॥
তত ইতি। নির্বৃত্তে নিষ্পন্নে। তাং সত্যবতীং নাম উপরিচরস্য কন্যাম্ ॥২॥
তত ইতি। হে পুরুষেশ্বর! জনমেজয়!। শান্তনবঃ শান্তনোঃ পুত্রঃ ॥৩॥
অথেতি। মহেম্বাসং মহাধনুর্দ্ধরম্। প্রভুঃ শান্তনুঃ। বিচিত্রবীর্য্যং নাম ॥৪॥
অপ্রাপ্তেতি। তস্মিন্ বিচিত্রবীর্য্যে। কালধর্ম্মং মৃত্যুম্, উপেয়িবান্ প্রাপ্তবান্ ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—সত্যবতী উপরিচর রাজার কন্যা, কিন্তু দাসরাজ তাঁহাকে কেবল বর্দ্ধিত করিয়াছেন—ইহা জানিতে পারিয়া ভীষ্ম, আপন পিতা শান্তনুর সহিত যথাবিধানে সেই সত্যবতীর বিবাহ করাইলেন ॥১॥

বিবাহ নিষ্পন্ন হইলে, শান্তনু রাজা সেই সুন্দরী সত্যবতীকে আপন ভবনে প্রবেশ করাইলেন ॥২॥

মহারাজ! তাহার পর সত্যবতীর গর্ভে শান্তনুর একটী পুত্র জন্মে, তাহার নাম হইয়াছিল—'চিত্রাঙ্গদ'। সেই চিত্রাঙ্গদ যথাসময়ে বুদ্ধিমান্, তেজস্বী ও মহাবীর হইয়াছিলেন ॥৩॥

তাহার পর আবার শান্তনু রাজা সত্যবতীর গর্ভে আর একটী পুত্র উৎপাদন করেন; তাহার নাম হইয়াছিল—'বিচিত্রবীর্য্য'। সেই বিচিত্রবীর্য্যও যথাসময়ে মহাধনুর্দ্ধর হইয়াছিলেন ॥৪॥

১ পদ্যং কুত্রচিন্ন দৃশ্যতে। [৩]…'পুরুষেশ্বরঃ' ইতি সবিসর্গঃ পাঠঃ ক্বচিৎ।

স্বর্গতে শান্তনৌ ভীষ্মশ্চিত্রাঙ্গদমরিন্দমম্।
স্থাপয়ামাস বৈ রাজ্যে সত্যবত্যা মতে স্থিতঃ ॥৬॥
স তু চিত্রাঙ্গদঃ শৌর্য্যাৎ সর্ব্বাংশ্চিক্ষেপ পার্থিবান্।
মনুষ্যং নহি মেনে স কঞ্চিৎ সদৃশমাত্মনঃ ॥৭॥
তং ক্ষিপন্তং সুরাংশ্চৈব মানুষানসুরাংস্তথা।
গন্ধর্ব্বরাজো বলবাংস্তুল্যনামাঽভ্যয়াত্তদা ॥৮॥

গন্ধর্ব উবাচ।

ত্বং বৈ সদৃশনামাসি যুদ্ধং দেহি নৃপাত্মজ!।
নাম বান্যৎ প্রগৃহ্নীস্ব যদি যুদ্ধং ন দাস্যসি ॥৯॥
ত্বয়াহং যুদ্ধমিচ্ছামি ত্বৎসকাশন্তু নামতঃ।
আগতোঽস্মি বৃথাভাষ্য ন গচ্ছেন্নাম তে মম ॥১০॥

ভারতকৌমুদী

স্বর্গত ইতি। আত্মনো রাজ্যত্যাগাৎ পরয়োস্তু চিত্রাঙ্গদস্যৈব জ্যেষ্ঠত্বাদিত্যাশয়ঃ ॥৬॥
স ইতি। চিক্ষেপ পরাজিগ্যে। সদৃশং শৌর্য্যে তুল্যম্ ॥৭॥
তমিতি। ক্ষিপন্তং বলমদেন তিরস্কুর্ব্বন্তম্। তুল্যনামা চিত্রাঙ্গদাখ্যঃ ॥৮॥
ত্বমিতি। বলমদ এবাস্য যুদ্ধস্য কারণম্, নামসাদৃশ্যপ্রদর্শনন্তু ছলমাত্রম্ ॥৯॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৩॥ কালধর্ম্মং মৃত্যুম্ ॥৪—৬॥ তুল্যনামা চিত্রাঙ্গদনামা ॥৭—৯॥ অস্যায়

পুরুষশ্রেষ্ঠ বিচিত্রবীর্য্য যৌবনে পদার্পণ করিবার পূর্ব্বেই সেই বুদ্ধিমান্ শান্তনু রাজা লোকান্তরে গমন করেন ॥৫॥

শান্তনু রাজা স্বর্গারোহণ করিলে, ভীষ্ম সত্যবতীর মতানুসারে শত্রুবিজয়ী চিত্রাঙ্গদকে রাজপদে স্থাপন করেন ॥৬॥

সেই চিত্রাঙ্গদ আপন বাহুবলে পৃথিবীর সমস্ত রাজাকে পরাস্ত করিয়াছিলেন এবং কোন মানুষকেই তিনি বীরত্বে নিজের তুল্য বলিয়া মনে করিতেন না ॥৭॥

চিত্রাঙ্গদ আপন বলগর্ব্বে সর্ব্বদাই দেবগণ, অসুরগণ ও মনুষ্যগণের নিন্দা করিতেন; তখন বলবান্ গন্ধর্ব্বরাজ চিত্রাঙ্গদ তাঁহার নিকট উপস্থিত হইলেন ॥৮॥

গন্ধর্ব্বরাজ বলিলেন—রাজপুত্র! আপনার নাম আমার নামেরই তুল্য; অতএব আমার সহিত যুদ্ধ করুন; যদি যুদ্ধ না করেন, তবে অন্য নাম গ্রহণ করুন ॥৯॥

৯—১০ শ্লোকৌ দাক্ষিণাত্যপুস্তকে বর্ত্তেতে।

ইত্যুক্ত্বা গর্জমানৌ তৌ হিরণ্বত্যাস্তটং গতৌ।
তেনাস্য সুমহদ্যুদ্ধং কুরুক্ষেত্রে বভূব হ ॥১১॥
তয়োর্বলবতোস্তত্র গন্ধর্বকুরুমুখ্যয়োঃ।
নদ্যাস্তীরে হিরণ্বত্যাঃ সমাস্তিস্রোঽভবদ্রণঃ ॥১২॥
তস্মিন্ বিমর্দ্দে তুমুলে শস্ত্রবর্ষসমাকুলে।
মায়াধিকোঽবধীদ্বীরং গন্ধর্ব্বঃ কুরুনন্দনম্ ॥১৩॥
স হত্বা তু নরশ্রেষ্ঠং চিত্রাঙ্গদমরিন্দমম্।
অন্তায় কৃত্বা গন্ধর্ব্বো দিবমাচক্রমে ততঃ ॥১৪॥
তস্মিন্ পুরুষশার্দ্দূলে নিহতে ভূরিতেজসি।
ভীষ্মঃ শান্তনবো রাজন্! প্রেতকার্য্যাণ্যকারয়ৎ ॥১৫॥

ভারতকৌমুদী

ত্বয়েতি। ত্বয়া সহ। নামতো নামসাদৃশ্যাৎ। আভাস্য যুদ্ধায় ত্বাং সম্বোধ্য, বৃথা অলমিত্যর্থঃ। অতএব ক্ত্বাপ্রত্যয় আর্ষঃ। তে তব নাম মম নামসাদৃশ্যং ন গচ্ছেৎ ॥১০॥

ইতীতি। হিরণ্বত্যাস্তদাখ্যায়া নদ্যাঃ। তেন গন্ধর্ব্বেণ সহ, অস্য চিত্রাঙ্গদস্য ॥১১॥

তয়োরিতি। সমা বৎসরান্। অধিককালপ্রদর্শনার্থমিদম্ ॥১২॥

তস্মিন্নিতি। বিমর্দ্দে যুদ্ধে। মায়াধিকঃ কূটযুদ্ধে অধিকনিপুণঃ। অস্য যুদ্ধস্য বলপরীক্ষার্থমাত্রত্বাত্তীষ্মো ভ্রাতুঃ সাহায্যায় নাগচ্ছদিতি গন্ধর্ব্বেণ চিত্রাঙ্গদো হতঃ ॥১৩॥

স ইতি। অন্তায় চিত্রাঙ্গদনাশায়, মায়াং কৃত্বা। আচক্রমে জগাম ॥১৪॥

পরস্পর নামের সাদৃশ্য রহিয়াছে বলিয়াই আমি আপনার নিকট আসিয়াছি এবং আপনার সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিতেছি। কেন না, আপনার নাম আমার নামের তুল্য থাকিতে পারিবে না ॥১০॥

এই কথা বলার পরে, তাঁহারা দুই জন গর্জ্জন করিতে করিতে হিরণ্বতী নদীর তীরে চলিয়া গেলেন; তার পর সেই হিরণ্বতী নদীর তীরে কুরুক্ষেত্রে গন্ধর্ব্বরাজ চিত্রাঙ্গদের সহিত কুরুরাজ চিত্রাঙ্গদের গুরুতর যুদ্ধ হইল ॥১১॥

সেই কুরুক্ষেত্রে হিরণ্বতী নদীর তীরে বলবান্ গন্ধর্বরাজ ও বলবান্ কুরুরাজের তিন বৎসর পর্য্যন্ত যুদ্ধ হইয়াছিল ॥১২॥

অস্ত্রবৃষ্টিতে পরিব্যাপ্ত সেই তুমুল যুদ্ধে অধিক কূটকৌশলী গন্ধর্ব্বরাজ, মহাবীর কুরুরাজকে বধ করিলেন ॥১৩॥

গন্ধর্ব্বরাজ কুরুরাজকে বধ করিবার জন্যই মায়া করিয়া তাহার বলে মনুষ্যশ্রেষ্ঠ ও শত্রুবিজয়ী সেই কুরুরাজ চিত্রাঙ্গদকে বধ করিয়া, তাহার পর স্বর্গে চলিয়া গেলেন ॥১৪॥

[১৩]···কুরুসত্তমম্। [১৫]···ভূরিবর্চ্চসি···।

বিচিত্রবীর্য্যঞ্চ তদা বালমপ্রাপ্তযৌবনম্।
কুরুরাজ্যে মহাবাহুরভ্যষিঞ্চদনন্তরম্ ॥১৬॥
বিচিত্রবীর্য্যঃ স তদা ভীষ্মস্য বচনে স্থিতঃ।
অন্বশাসন্মহারাজ! পিতৃপৈতামহং পদম্ ॥১৭॥
স ধর্ম্মশাস্ত্রকুশলং ভীষ্মং শান্তনবং নৃপঃ।
পূজয়ামাস ধর্ম্মেণ স চৈনং প্রত্যপালয়ৎ ॥১৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে চিত্রাঙ্গদবধো নাম পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:*:———

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। প্রেতকার্য্যাণি পিণ্ডদানৈকোদ্দিষ্টাদীনি, অকারয়ৎ বিচিত্রবীর্য্যেণ ॥১৫॥
বিচিত্রেতি। অপ্রাপ্তযৌবনম্, অতএব বালং কিশোরম্ ॥১৬॥
বিচিত্রেতি। পদম্ অধিকারং রাজ্যমিতি যাবৎ ॥১৭॥
স ইতি। স বিচিত্রবীর্য্যঃ। স চ ভীষ্মশ্চ, এনং বিচিত্রবীর্য্যম্ ॥১৮॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্বণি সম্ভবে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

ভারতভাবদীপঃ

কৃত্বা অন্তং কর্ত্তুং যুদ্ধং কৃত্বেত্যর্থঃ ॥১০—১৮॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৫॥

———:*:———

মহারাজ! মহাবীর পুরুষশ্রেষ্ঠ চিত্রাঙ্গদ নিহত হইলে, শান্তনুনন্দন ভীষ্ম বিচিত্রবীর্য্য দ্বারা তাঁহার প্রেতকার্য্যগুলি করাইলেন ॥১৫॥

তাহার পর, মহাবীর ভীষ্ম কিশোরবয়স্ক বিচিত্রবীর্য্যকে কুরুরাজ্যে অভিষিক্ত করিলেন ॥১৬॥

বিচিত্রবীর্য্যও তখন ভীষ্মের উপদেশে চলিতে থাকিয়া, পৈতৃকরাজ্য শাসন করিতে থাকিলেন ॥১৭॥

বিচিত্রবীর্য্য রাজা, ধর্ম্মশাস্ত্রনিপুণ ভীষ্মকে সম্মান করিয়া চলিতেন, ভীষ্মও তাঁহার রক্ষণাবেক্ষণ করিতেন ॥১৮॥

———:০:———

[১৭]...সম্প্রাপ্তঃ স মহারাজ! পিতৃপৈতামহং পদম্। * 'নবনবতিতমোঽধ্যায়ঃ' 'শততমোঽধ্যায়ঃ' 'একাধিকশততমোঽধ্যায়ঃ' 'অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ' ইতি পাঠভেদাঃ।

# ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ

বৈশম্পায়ন উবাচ।

হতে চিত্রাঙ্গদে ভীষ্মো বালে ভ্রাতরি কৌরব!।
পালয়ামাস তদ্রাজ্যং সত্যবত্যা মতে স্থিতঃ ॥১॥
সম্প্রাপ্তযৌবনং দৃষ্ট্বা ভ্রাতরং ধীমতাং বরম্।
ভীষ্মো বিচিত্রবীর্য্যস্য বিবাহায়াকরোন্মতিম্ ॥২॥
অথ কাশিপতের্ভীষ্মঃ কন্যাস্তিস্রোঽপ্সরোপমাঃ।
শুশ্রাব সহিতা রাজন্! বৃণ্বানা বৈ স্বয়ং বরম্ ॥৩॥
ততঃ স রথিনাং শ্রেষ্ঠো রথেনৈকেন শত্রুজিৎ।
জগামানুমতে মাতুঃ পুরীং বারাণসীং প্রতি ॥৪॥
তত্র রাজ্ঞঃ সমুদিতান্ সর্বতঃ সমুপাগতান্।
দদর্শ কন্যাস্তাশ্চৈব ভীষ্মঃ শান্তনুনন্দনঃ ॥৫॥

ভারতকৌমুদী

হত ইতি। সত্যবত্যা মতে স্থিত ইত্যনেন ভীষ্মস্য রাজ্যগ্রহণাভাবো দর্শিতঃ ॥১॥
সম্প্রাপ্তেতি। ধীমতাং বুদ্ধিমতামপি মধ্যে, বরং প্রধানীভূতং দৃষ্ট্বা ॥২॥
অথেতি। অপ্সরোপমা ইতি সকারলোপ আর্ষঃ। সহিতাঃ সম্মিলিতা এব ॥৩॥
তত ইতি। স ভীষ্মঃ। মাতুঃ সত্যবত্যা অনুমতে অনুমতৌ সতি ॥৪॥
তত্রেতি। সমুদিতান্ সম্মিলিতান্, সর্বতঃ সর্ব্বেভ্যো দেশেভ্যঃ ॥৫॥

বৈশম্পায়ন বলিলেন—জনমেজয়! বালক ভ্রাতা চিত্রাঙ্গদ নিহত হইলে, ভীষ্ম সত্যবতীর মত অনুসরণ করিয়া সেই রাজ্য পালন করিতে লাগিলেন ॥১॥

তাহার পর, বিচিত্রবীর্য্য যৌবনে পদার্পণ করিয়াছেন এবং বুদ্ধিমান্দের মধ্যেও প্রধান হইয়া উঠিয়াছেন—ইহা দেখিয়া ভীষ্ম তাঁহাকে বিবাহ করাইবার ইচ্ছা করিলেন ॥২॥

মহারাজ! তাহার পর ভীষ্ম শুনিতে পাইলেন যে, অপ্সরার ন্যায় সুন্দরী কাশীরাজের তিনটি কন্যাই একসঙ্গে স্বয়ংবরা হইবে ॥৩॥

তদনন্তর, শত্রুবিজয়ী রথিশ্রেষ্ঠ ভীষ্ম, মাতা সত্যবতীর অনুমতিক্রমে একমাত্র রথে আরোহণ করিয়া বারাণসীনগরে গমন করিলেন ॥৪॥

শান্তনুনন্দন ভীষ্ম সেখানে যাইয়া দেখিলেন—সকল দেশ হইতে আসিয়া রাজারা সভায় সমবেত হইয়াছেন, সেই কন্যা তিনটীও আসিয়াছে ॥৫॥

[২]···পশ্যন্ ভ্রাতরং ধীমতাং বরঃ···। [৪]···বারাণসীং প্রভুঃ।

কীর্ত্ত্যমানেষু রাজ্ঞাস্তু তদা নামসু সর্বশঃ।
একাকিনং তদা ভীষ্মং বৃদ্ধং শান্তনুনন্দনম্ ॥৬॥
সোদ্বেগা ইব তং দৃষ্ট্বা কন্যাঃ পরমশোভনাঃ।
অপাক্রামন্ত তাঃ সর্ব্বা বৃদ্ধ ইত্যেব চিন্তয়া ॥৭॥ (যুগ্মকম্)
বৃদ্ধঃ পরমধর্ম্মাত্মা বলীপলিতধারণঃ।
কিং কারণমিহায়াতো নির্লজ্জো ভরতর্ষভ ! ॥৮॥
মিথ্যাপ্রতিজ্ঞো লোকেষু কিং বদিষ্যতি ভারত !।
ব্রহ্মচারীতি ভীষ্মো হি বৃথৈব প্রথিতো ভুবি ॥৯॥

বৈশম্পায়ন উবাচ।

ইত্যেবং প্রব্রুবন্তস্তে হসন্তি স্ম নৃপাধমাঃ।
ক্ষত্রিয়াণাং বচঃ শ্রুত্বা ভীষ্মশ্চুক্রোধ ভারত ! ॥১০॥
ভীষ্মস্তদা স্বয়ং রাজন্ বরয়ামাস তাঃ প্রভুঃ।
উবাচ চ মহীপালান্ রাজন্ ! জলদনিস্বনঃ ॥১১॥

---

ভারতকৌমুদী

কীর্ত্ত্যমানেম্বিতি। কীর্ত্ত্যমানেষু পরিচয়ায়োচ্চার্যমানেষু। সর্ব্বশঃ সর্বেষাম্। ভীষ্মো বৃদ্ধ ইতি চিন্তয়ৈব, অপাক্রামন্ত তৎসকাশাদপসৃতবত্যঃ ॥৬—৭॥

অথ ভরতর্ষভ ভারত ইত্যেতাভ্যাং জনমেজয়মেব সম্বোধ্য বৈশম্পায়ন এব রাজগণকৃতং ভীষ্মোপহাসমনুবদতি বৃদ্ধ ইত্যাদিদ্বাভ্যাম্। বলীর্মাংসতরঙ্গান্ পলিতং জরসা শৌক্ল্যঞ্চ ধারয়তীতি সঃ ॥৮॥

মিথ্যেতি। বৃথৈব—বিবাহোদ্যোগাৎ বিবাহস্য চ মৈথুনোদ্দেশ্যকত্বাদিতি ভাবঃ ॥৯॥

ইতীতি। নৃপাধমাঃ—ভীষ্মোদ্দেশ্যমবুদ্ধ্বৈব তন্নিন্দাকরণাদিত্যাশয়ঃ ॥১০॥

---

তখন পরিচয়ের জন্য রাজাদের নাম কীর্ত্তন করিতে লাগিলে, সেই পরমসুন্দরী কন্যারা, শান্তনুপুত্র ভীষ্মকে বৃদ্ধ ও একাকী দেখিয়া, 'ইনি বৃদ্ধ' ইহা ভাবিয়া উদ্বিগ্ন হইয়াই যেন তাঁহার নিকট হইতে সরিয়া গেল ॥৬—৭॥

ভীষ্ম পরম ধার্ম্মিক, তাহাতে আবার বৃদ্ধ হইয়াছে, শরীরের মাংসগুলি শিথিল হইয়া পড়িয়াছে এবং চুল পাকিয়াছে; তথাপি এ নির্লজ্জ এখানে আসিয়াছে কেন। ॥৮॥

মিথ্যাপ্রতিজ্ঞ বলিয়া জগতে সকলে ইহাকে কি বলিবে; আর, এই ভীষ্ম অনর্থক ব্রহ্মচারী বলিয়া জগতে প্রসিদ্ধ হইয়াছে ॥৯॥

বৈশম্পায়ন বলিলেন—নিকৃষ্ট রাজগণ পরস্পর এইরূপ বলিতে থাকিয়া হাস্য করিতে লাগিলেন; তখন ভীষ্ম তাঁহাদের কথা শুনিয়া ক্রুদ্ধ হইলেন ॥১০॥

রথমারোপ্য তাঃ কন্যা ভীষ্মঃ প্রহরতাং বরঃ।

আহূয় দানং কন্যানাং গুণবদ্ভ্যঃ স্মৃতং বুধৈঃ ॥১২॥

অলঙ্কৃত্য যথাশক্তি প্রদায় চ ধনান্যপি।

প্রযচ্ছন্ত্যপরে কন্যাং মিথুনেন গবামপি ॥১৩॥ (বিশেষকম্)

বিত্তেন কথিতেনান্যে বলেনান্যেঽনুমান্য চ।

প্রমত্তামুপযান্ত্যন্যে স্বয়মন্যে চ বিন্দতে ॥১৪॥

আর্ষং বিধিং পুরস্কৃত্য দারান্ বিন্দন্তি চাপরে।

অষ্টমং তমথো বিত্ত বিবাহং কবিভির্বৃতম্ ॥১৫॥

ভারতকৌমুদী

ভীষ্ম ইতি। বরয়ামাস প্রার্থয়ামাস। রাজন্ বীরতেজসা দীপ্যমানঃ, জলদনিস্বনো মেঘবদ্গম্ভীরকণ্ঠস্বরঃ। আহূয় বরানেব। যথাশক্তি কন্যা অলঙ্কৃত্য, যথাশক্তি ধনান্যপি প্রদায় চ, গুণবদ্ভ্যো বরেভ্যঃ, কন্যানাং দানম্, ব্রাহ্মবিবাহত্বেন বুধৈঃ স্মৃতম্। বরদত্তেন গবাং মিথুনেন দ্বয়েন সহৈব কন্যাং প্রযচ্ছন্তি। অয়ন্তু আর্ষো বিবাহঃ ॥১১—১৩॥

বিত্তেনেতি। অন্যে জনাঃ, কথিতেন পূর্ব্বনির্দ্ধারিতেন, বিত্তেন ধনেন তদ্গ্রহণেনেত্যর্থঃ কন্যাং প্রযচ্ছন্তীতি পূর্ব্বান্বয়ঃ। অয়মাসুরঃ। অন্যে বরাঃ, বলেন বিন্দতে কন্যাং লভন্তে। অয়ং রাক্ষসঃ। অন্যে চ বরাঃ, অনুমান্য কন্যামনুমতাং কারয়িত্বা বিন্দতে। অয়ং গান্ধর্ব্বঃ। অন্যে বরাঃ, প্রমত্তাং নিদ্রাদিনা অসাবধানাং কন্যামুপযান্তি। অয়ং পৈশাচঃ। অন্যে যজ্ঞস্থাশ্চ স্বয়ং কন্যা বিন্দতে। অয়ং দৈবঃ ॥১৪॥

আর্ষমিতি। অপরে চ, আর্ষং বিধিম্ 'সহধর্ম্মং চরতম্' ইতি ঋষিপ্রণীতং বিধানম্,

ভারতভাবদীপঃ

হৃতে ইতি ॥১—১১॥ আহূয়েতি ব্রাহ্মঃ ॥১২॥ মিথুনেন গৃহীতেনেত্যার্ষঃ ॥১৩॥ বিত্তেনেত্যাসুরঃ। বলেনেতি রাক্ষসঃ। অনুমান্যেতি গান্ধর্ব্বঃ। প্রমত্তামিতি পৈশাচঃ। স্বয়মন্যে ইতি প্রাজাপত্যঃ ॥১৪॥ আর্ষং বিধিং যজ্ঞং ; তেন দৈব উক্তঃ। এতেঽষ্টৌ বিবাহাঃ

মহারাজ! তখন প্রভাবশালী ভীষ্ম নিজেই সেই কন্যা কয়টীকে প্রার্থনা করিলেন এবং তাহাদিগকে রথে তুলিয়া লইয়া, বীরতেজে দীপ্তি পাইতে থাকিয়া, জলদগম্ভীরস্বরে রাজগণকে বলিতে লাগিলেন—'রাজগণ! গুণবান্ বরকে আহ্বান করিয়া আনিয়া, কন্যাকে শক্তি অনুসারে অলঙ্কৃত করিয়া এবং ক্ষমতা অনুসারে যৌতুক দিয়া অনেকে সেই কন্যা দান করিয়া থাকেন। অন্য লোকেরা বরদত্ত দুইটী গরুর সহিত কন্যা দান করিয়া থাকেন ॥১১—১৩॥

কেহ কেহ নির্দ্দিষ্ট ধন লইয়া কন্যা দান করেন ; অন্য দল বলপূর্ব্বক কন্যা হরণ করেন, অপর লোকেরা কন্যাকে সম্মত করিয়া বিবাহ করেন ; অন্য কেহ কেহ অসতর্ক অবস্থায় রমণ করিয়া সেই কন্যা লাভ করেন এবং অন্য লোকেরা যজ্ঞে প্রবৃত্ত থাকিয়া কন্যা গ্রহণ করেন ॥১৪॥

স্বয়ংবরন্তু রাজন্যাঃ প্রশংসন্ত্যুপযান্তি চ।
প্রমথ্য তু হৃতামাহুর্জ্যায়সীং ধর্ম্মবাদিনঃ ॥১৬॥
তা ইমাঃ পৃথিবীপালাঃ! জিহীর্ষামি বলাদিতঃ।
তে যতধ্বং পরং শক্ত্যা বিজয়ায়েতরায় বা ॥১৭॥
স্থিতোঽহং পৃথিবীপালাঃ! যুদ্ধায় কৃতনিশ্চয়ঃ।
এবমুক্ত্বা মহীপালান্ কাশীরাজঞ্চ ভারত! ॥১৮॥
সর্ব্বাঃ কন্যা মহারাজ! রথমারোপ্য চ স্বয়ম্।
আমন্ত্র্য চ স তান্ প্রায়াচ্ছীঘ্রং কন্যাঃ প্রগৃহ্য তাঃ ॥১৯॥ (যুগ্মকম্)
ততস্তে পার্থিবাঃ সর্ব্বে সমুৎপেতুরমর্ষিতাঃ।
সংস্পৃশন্তঃ স্বকান্ বাহূন্ দশন্তো দশনচ্ছদান্ ॥২০॥

ভারতকৌমুদী

পুরস্কৃত্য, দারান্, বিন্দন্তি লভন্তে। কবিভিঃ পণ্ডিতৈঃ, বৃতং বিবৃতম্, তমষ্টমং বিবাহম্, বিত্ত জানীত। এষ প্রাজাপত্যো বিবাহঃ। অয়ং ক্রমো নাদর্ত্তব্যঃ পুরাণাপেক্ষয়া স্মৃতের্ব্বলবত্ত্বাৎ ॥১৫॥

স্বয়মিতি। রাজন্যাঃ ক্ষত্রিয়াঃ। জ্যায়সীং ভার্য্যান্তরাপেক্ষয়া ক্ষত্রিয়পক্ষে শ্রেষ্ঠাম্ ॥১৬॥

তা ইতি। তা ইমাঃ কন্যাঃ। জিহীর্ষামি হর্ত্তুমিচ্ছামি। তে যূয়ম্। পরমত্যন্তম্ ॥১৭॥

স্থিত ইতি। অহং ভীষ্মঃ। আমন্ত্র্য যুদ্ধায়াহূয়। প্রায়াৎ প্রাতিষ্ঠত ॥১৮—১৯॥

'তোমরা দুই জনে দাম্পত্য ধর্ম্ম আচরণ কর' এই বলিয়া কন্যা দান করিলে, সেই আর্ষ বিধান অনুসরণ করিয়া কেহ কেহ ভার্য্যা লাভ করেন। পণ্ডিতবর্ণিত সেই বিবাহকেই অষ্টম বিবাহ বলিয়া জানিবে ॥১৫॥

কিন্তু ক্ষত্রিয়েরা স্বয়ংবরেরই প্রশংসা করেন এবং তাহাই করিয়া থাকেন। কেন না, ধর্ম্মবাদীরা বলেন যে, বিপক্ষদিগকে পরাভূত করিয়া যে কন্যা হরণ করা হয়, সেই ভার্য্যাই ক্ষত্রিয়ের পক্ষে প্রশস্ত ॥১৬॥

অতএব হে রাজগণ! আমি বলপূর্ব্বক এই কন্যা কয়টীকে এখান হইতে হরণ করিতে ইচ্ছা করি, আপনারা শক্তি অনুসারে জয় বা পরাজয়ের জন্য বিশেষ চেষ্টা করুন ॥১৭॥

রাজগণ! আমি যুদ্ধের জন্য কৃতনিশ্চয় হইয়া রহিলাম'। ভীষ্ম, অন্যান্য রাজাকে এবং কাশীরাজকে এইরূপ বলিয়া, নিজেই কন্যা কয়টীকে রথে তুলিয়া লইয়া, পুনরায় রাজগণকে আহ্বান করিয়া, সেই কন্যাগুলিকে লইয়া সত্বর প্রস্থান করিতে লাগিলেন ॥১৮—১৯॥

[১৯] সর্ব্বাঃ কন্যাঃ স কৌরব্যো রথমারোপ্য চ স্বকম্...।

তেষামাভরণান্যাশু ত্বরিতানাং বিমুঞ্চতাম্ ।
আমুঞ্চতাঞ্চ বর্ম্মাণি সম্ভ্রমঃ সুমহানভূৎ ॥২১॥
তারাণামিব সম্পাতো বভুব জনমেজয় ! ।
ভূষণানাঞ্চ সৰ্ব্বেষাং কবচানাঞ্চ সর্বশঃ ॥২২॥
সবর্ম্মভিভূর্ষণৈশ্চ প্রকীর্য্যদ্ভিরিতস্ততঃ ।
সক্রোধামর্ষজিহ্মভ্রূ-কষায়ীকৃতলোচনাঃ ॥২৩॥
সূতোপক্লৃপ্তান্ রুচিরান্ সদশ্বৈরুপকল্পিতান্ ।
রথানাস্থায় তে বীরাঃ সর্বপ্রহরণান্বিতাঃ ॥২৪॥

ভারতকৌমুদী

তত ইতি। অমর্ষিতাঃ সঞ্জাতক্রোধাঃ। সংস্পৃশন্তো নিজকরৈরেব মর্দ্দয়ন্তঃ। দশনচ্ছদান্ ওষ্ঠান্। সমুৎপেতুঃ সভায়া উত্তস্থুঃ ॥২০॥

তেষামিতি। আভরণানি বিবাহার্থধৃতানলঙ্কারান্। আমুঞ্চতাং পরিদধতাম্ ॥২১॥

তারাণামিতি। হে জনমেজয়! পরিত্যজ্যমানানাং সর্ব্বেষাং ভূষণানাং ভূতলে সম্পাতঃ, পরিধীয়মানানাং কবচানাঞ্চ অঙ্গেষু সম্পাতঃ সংসক্তিঃ, তারাণাং নক্ষত্রাণাং সম্পাতঃ সঙ্কলনমিব সর্ব্বশঃ সর্ব্বথা, বভূব, সর্ব্বেষাং সমানচাকচিক্যশালিত্বাদিত্যাশয়ঃ ॥২২॥

সেতি। ইতস্ততো ভূতলেষু অঙ্গেষু চ, প্রকীর্য্যদ্ভির্নিক্ষিপ্যমাণৈঃ পরিধীয়মানৈশ্চ। কর্ম্মণি শতৃঙ্ আর্ষঃ। সবর্ম্মভিভূর্ষণৈরুপলক্ষিতাঃ। সক্রোধৈরমর্ষৈঃ অধৈর্য্যৈর্জিহ্মে কুটিলে ভ্রুবৌ যেষাং তে চ তে কষায়ীকৃতানি ক্রোধেনারক্তীকৃতানি লোচনানি যেষাং তে চেতি তথোক্তাঃ, সর্ব্বপ্রহরণান্বিতাস্তে বীরাঃ, সূতৈঃ সারথিভিঃ উপক্লৃপ্তান্ সজ্জীকৃতান্, সদশ্বৈরুপ-

ভারতভাবদীপঃ

প্রাগ্ব্যাখ্যাতাঃ। অষ্টমং রাক্ষসং বিবাহম্ ॥১৫॥ প্রশংসন্তি স্বয়ং বরমিতি ॥১৬—২২॥

তাহার পর, সেই সকল রাজাই ক্রুদ্ধ হইয়া, আপন আপন বাহু মর্দ্দন করিয়া, ওষ্ঠ দংশন করিতে থাকিয়া, সভা হইতে উঠিয়া পড়িলেন ॥২০॥

তাঁহারা ব্যস্ত হইয়া অলঙ্কার গুলি পরিত্যাগ করিতে থাকিলেন এবং বর্ম্ম পরিধান করিতে লাগিলেন; সুতরাং তৎকালে তাঁহাদের গুরুতর অধীরতা আসিয়া পড়িল ॥২১॥

মহারাজ! পরিত্যাগের সময় সেই অলঙ্কারগুলি এবং পরিধানের সময় সেই কবচগুলি, নক্ষত্রসমূহের ন্যায় চকমক করিতে লাগিল ॥২২॥

রাজারা আপন আপন অলঙ্কার ইতস্ততঃ নিক্ষেপ করিয়া বর্ম্ম পরিধান করিতে লাগিলেন; ক্রোধে ও অধৈর্য্যে তাঁহাদের ভ্রূযুগল কুটিল হইয়া উঠিল এবং নয়নযুগল রক্তবর্ণ হইল, এই অবস্থায় তাঁহারা, সারথিসজ্জিত এবং উৎকৃষ্ট অশ্বযুক্ত সুন্দর সুন্দর রথে আরোহণ করিয়া, অস্ত্র উত্তোলনপূর্ব্বক, একাকী দ্রুতগামী ভীষ্মের পশ্চাৎ পশ্চাৎ ধাবিত হইলেন। তাহার পর,

প্রযান্তমেকং কৌরব্যমনুসক্রুরুদায়ুধাঃ।
ততঃ সমভবদ্‌যুদ্ধং তেষাং তস্য চ ভারত! ॥২৫॥
একস্য চ বহূনাঞ্চ তুমুলং লোমহর্ষণম্।
তে ত্বিষূন্ দশ সাহস্রাংস্তস্মিন্ যুগপদাক্ষিপন্ ॥২৬॥ (কলাপকম্)
অপ্রাপ্তাংশ্চৈব তানাশু ভীষ্মঃ সর্বানথান্তরা।
অচ্ছিনচ্ছরবর্ষেণ মহতা লোমবাহিনা ॥২৭॥
ততস্তে পার্থিবাঃ সর্বে সর্বতঃ পর্য্যবারয়ন্।
ববৃষুঃ শরবর্ষেণ বর্ষেণাদ্রিমিবাম্বুদাঃ ॥২৮॥
স তং বাণময়ং বর্ষং শরৈরাবার্য্য সর্ব্বশঃ।
ততঃ সর্ব্বান্ মহীপালান্ পর্য্যবিধ্যত্রিভিস্ত্রিভিঃ ॥২৯॥
একৈকস্তু ততো ভীষ্মং রাজন্! বিব্যাধ পঞ্চভিঃ।
স চ তান্ প্রতিবিব্যাধ দ্বাভ্যাং দ্বাভ্যাং পরাক্রমী ॥৩০॥

ভারতকৌমুদী

কল্পিতান্ সংযুক্তান্, রুচিরান্ রথান্, আস্থায় আরুহ্য, উদায়ুধাঃ সন্তঃ, প্রযান্তমেকং কৌরব্যং ভীষ্মম্, অনুসক্রঃ অনুধাবিতবন্তঃ। তেষাং বহূনাঞ্চ, একস্য তস্য ভীষ্মস্য চ। ইষূন্ বাণান্। তস্মিন্ ভীষ্মে ॥২৩—২৬॥

অপ্রাপ্তানিতি। অপ্রাপ্তান্—অনুপস্থিতানেব। অন্তরা মধ্যে। লোমবাহিনা কঙ্কপত্রযুক্তেন ॥২৭॥

তত ইতি। পর্য্যবারয়ন্ পরিবেষ্টিতবন্তঃ। অদ্রিং পর্ব্বতম্। অম্বুদা মেঘাঃ ॥২৮॥

স ইতি। স ভীষ্মঃ। আবার্য্য নিবার্য্য। ত্রিভিস্ত্রিভিঃ শরৈঃ ॥২৯॥

একৈক ইতি। একৈকো রাজা। পঞ্চভিরিতি বীপ্সা শরৈরিত্যনুবৃত্তিশ্চ জ্ঞেয়া ॥৩০॥

বহুসংখ্যক রাজগণের সঙ্গে একমাত্র ভীষ্মের তুমুল ও লোমহর্ষণ যুদ্ধ আরম্ভ হইল। প্রথমে রাজারা ভীষ্মের প্রতি একদা দশ হাজার বাণ নিক্ষেপ করিলেন ॥২৩—২৬॥

তদনন্তর, ভীষ্ম সেই বাণগুলি উপস্থিত না হইতেই লোমশালী বিশাল বাণবৃষ্টি দ্বারা মধ্যপথেই সে গুলিকে কাটিয়া ফেলিলেন ॥২৭॥

তাহার পর, সেই রাজারা সকলে সম্মিলিত হইয়া, সকল দিক হইতে ভীষ্মকে পরিবেষ্টন করিলেন এবং মেঘ যেমন পর্ব্বতের উপরে জলবর্ষণ করে, সেইরূপ ভীষ্মের উপরে শরবর্ষণ করিতে লাগিলেন ॥২৮॥

তদনন্তর, ভীষ্ম আপন বাণ দ্বারা বিপক্ষদিগের বাণবৃষ্টি সর্ব্বপ্রকারে নিবারণ করিয়া, তিন তিনটী বাণ দ্বারা সকল রাজাকে বিদ্ধ করিলেন ॥২৯॥

[২৬]···তস্মৈ যুগপৎ···। [২৮]··· ববর্ষুঃ শরবর্ষেণ···।

# নবনবতিতমোঽধ্যায়ঃ

ভীষ্ম উবাচ।

পুনর্ভরতবংশস্য হেতুং সন্তানবৃদ্ধয়ে।
বক্ষ্যামি নিয়তং মাতঃ! তন্মে নিগদতঃ শৃণু ॥১॥
ব্রাহ্মণো গুণবান্ কশ্চিদ্ধনেনোপনিমন্ত্র্যতাম্।
বিচিত্রবীর্য্যক্ষেত্রেষু যঃ সমুৎপাদয়েৎ প্রজাঃ ॥২॥

বৈশম্পায়ন উবাচ।

ততঃ সত্যবতী ভীষ্মং বাচা সংসজ্জমানয়া।
বিহসন্তীব সব্রীড়মিদং বচনমব্রবীৎ ॥৩॥
সত্যমেতন্মহাবাহো! যথা বদসি ভারত!।
বিশ্বাসাত্তে প্রবক্ষ্যামি সন্তানায় কুলস্য নঃ ॥৪॥

ভারতকৌমুদী

পুনরিতি। নিয়তং নিশ্চিতম্। পুনর্ব্বক্ষ্যামীতি সম্বন্ধঃ ॥১॥

ব্রাহ্মণ ইতি। বিচিত্রবীর্য্যস্য ক্ষেত্রেষু পরিণীতাভোগ্যাসু ভার্য্যাসু। প্রজাঃ সন্ততীঃ। "ক্ষেত্রং পত্নীশরীরয়োঃ" "প্রজা স্যাৎ সন্ততৌ জনে" ইত্যমরঃ ॥২॥

তত ইতি। সংসজ্জমানয়া যুজ্যমানয়া বাচা বিশিষ্টা। সব্রীড়ং সলজ্জম্ ॥৩॥

সত্যমিতি। বিশ্বাসাৎ সৎস্বভাবতয়া মাং ন নিন্দিষ্যসীতি প্রত্যয়াৎ ॥৪॥

ভারতভাবদীপঃ

পুনরিতি ॥১—২॥ সংসজ্জমানয়া স্খলনবত্যা ॥৩॥ বিশ্বাসাদন্তরঙ্গত্ববুদ্ধেঃ। সন্তানায়

---

ক্ষত্রিয়, জগতে ব্রাহ্মণ দ্বারা জন্মিয়াছিলেন। মা! ইহা শুনিয়া আপনিও এবিষয়ে ইচ্ছানুসারে কার্য্য করুন ॥৫৪॥

—:০:—

ভীষ্ম বলিলেন—মা! ভরতবংশের সন্তানবৃদ্ধির জন্য পুনরায় কোন নির্দ্দিষ্ট উপায় বলিব; আপনি তাহা আমার নিকট শ্রবণ করুন ॥১॥

ধন দিবার অঙ্গীকার করিয়া গুণবান্ কোন ব্রাহ্মণকে আহ্বান করুন; যিনি বিচিত্রবীর্য্যের ভার্য্যাদের গর্ভে সন্তান উৎপাদন করিবেন ॥২॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, স্খাষ্যবাদিনী সত্যবতী লজ্জার সহিত হাসিতে হাসিতেই যেন ভীষ্মকে এই কথা বলিলেন ॥৩॥

---

২ শ্লোকাৎ পরং বহবঃ শ্লোকা দাক্ষিণাত্যপুস্তকে অধিকা দৃশ্যন্তে।

ন তে শক্যমনাখ্যাতুমাপদ্ধর্ম্মং তথাবিধম্।
ত্বমেব নঃ কুলে ধর্ম্মস্ত্বং সত্যং ত্বং পরা গতিঃ ॥৫॥
তস্মান্নিশম্য সত্যং মে কুরুষ্ব যদনন্তরম্।
ধর্ম্মযুক্তস্য ধর্ম্মার্থং পিতুরাসীত্তরির্মম ॥৬॥
সা কদাচিদহং তত্র গতা প্রথমযৌবনে।
অথ ধর্ম্মবিদাং শ্রেষ্ঠঃ পরমর্ষিঃ পরাশরঃ ॥৭॥
আজগাম তরিং ধীমাংস্তরিষ্যন্ যমুনাং নদীম্।
স তার্য্যমাণো যমুনাং মামুপেত্যাব্রবীত্তদা ॥৮॥
সান্ত্বপূর্ব্বং মুনিশ্রেষ্ঠঃ কামার্ত্তো মধুরং বচঃ।
উক্ত্বা জন্ম কুলং মহ্যং নাসি দাসসুতেতি চ ॥৯॥ (বিশেষকম্)
তমহং শাপভীতা চ পিতুর্ভীতা চ ভারত!।
বরৈরসুলভৈরুক্তা ন প্রত্যাখ্যাতুমুৎসহে ॥১০॥

ভারতকৌমুদী

নেতি। আপদ্ধর্ম্মং বিপৎকালীনমাচারম্। পরা গতিঃ পরমাশ্রয়ঃ ॥৫॥

তস্মাদিতি। ধর্ম্মযুক্তস্য ধার্ম্মিকস্য। ধর্ম্মার্থং শুল্কাগ্রহণাদ্ধর্ম্মার্জনমাত্রার্থম্ ॥৬॥

সেতি। তত্র ধর্ম্মতরৌ, গতা বাহনার্থমারূঢ়া আসম্। স পরাশরঃ, যমুনাং তার্য্যমাণো ময়ৈব তৎপরপারং নীয়মানঃ। ত্বং দাসস্য ধীবরস্য সুতা নাসি, ইতি চ উক্ত্বা ॥৭—৯॥

ভারতভাবদীপঃ

বিস্তারায় ॥৪॥ আপদ্ধর্ম্মমবেক্ষ্যেতি শেষঃ। ধর্ম্মো ধর্ম্মরক্ষকঃ ॥৫॥ সত্যং বচনমিতি

ভীষ্ম! তুমি যাহা বলিলে, তাহা সত্য। তোমার প্রতি আমার বিশ্বাস আছে বলিয়া, আমাদের বংশবৃদ্ধির জন্য কোন কথা বলিব ॥৪॥

সেইরূপ বিপৎকালের ব্যবহার তোমার নিকট না বলিয়া পারিতেছি না। কেন না, আমাদের বংশে এখন তুমিই ধর্ম্মরক্ষক, তুমিই সত্যরক্ষক এবং তুমিই প্রধান অবলম্বন ॥৫॥

অতএব আমার নিকট সত্য ঘটনা শুনিয়া, পরে যাহা কর্ত্তব্য হয় কর। ধর্ম্ম অর্জন করিবার জন্যই আমার ধার্ম্মিক পিতার একখানি নৌকা ছিল ॥৬॥

আমি প্রথম যৌবন বয়সে কোন সময়ে সেই নৌকায় ছিলাম; এমন সময়ে ধার্ম্মিকশ্রেষ্ঠ ও বুদ্ধিমান্ মহর্ষি পরাশর যমুনানদী পার হইবেন বলিয়া আসিয়া, সেই নৌকায় উঠিলেন; আমি যমুনা পার করিবার জন্য তাঁহাকে বাহিয়া লইয়া চলিলাম, তখন সেই মুনিশ্রেষ্ঠ কামার্ত্ত হইয়া, আমার নিকট আসিয়া, আমার জন্ম ও বংশের পরিচয় দিয়া এবং 'তুমি ধীবরের কন্যা নহ' এই কথা বলিয়া, প্রলোভনপূর্ব্বক আমাকে বহুতর মধুর বাক্য বলিলেন ॥৭-৯॥

অভিভূয় স মাং বালাং তেজসা বশমানয়ৎ।
তমসা লোকমাবৃত্য নৌগতামেব ভারত! ॥১১॥
মৎস্যগন্ধো মহানাসীৎ পুরা মম জুগুপ্সিতঃ।
তমপাস্য শুভং গন্ধমিমং প্রাদাৎ স মে মুনিঃ ॥১২॥
ততো মামাহ স মুনির্গর্ভমুৎসৃজ্য মামকম্।
দ্বীপেঽস্যা এব সরিতঃ কন্যৈব ত্বং ভবিষ্যসি ॥১৩॥
পারাশর্য্যো মহাযোগী স বভূব মহানৃষিঃ।
কন্যাপুত্রো মম পুরা দ্বৈপায়ন ইতি শ্রুতঃ ॥১৪॥
যো ব্যস্য বেদাংশ্চতুরস্তপসা ভগবানৃষিঃ।
লোকে ব্যাসত্বমাপেদে কার্ষ্ণ্যাৎ কৃষ্ণত্বমেব চ ॥১৫॥

ভারতকৌমুদী

তমিতি। অস্থলভৈঃ শরীরগন্ধপরিবর্ত্তনাদ্দুর্লভৈঃ। ন উৎসহে ন শক্তা আসম্ ॥১০॥
অভিভূয়েতি। নৌগতামেব তরিস্থিতামেব। বশমানয়ৎ বশীকৃত্যারময়ৎ ॥১১॥
মৎস্যেতি। জুগুপ্সিতো ঘৃণিতঃ। অপাস্য দূরীকৃত্য। স পরাশরঃ ॥১২॥
তত ইতি। উৎসৃজ্য প্রসূয়। মামকং মজ্জনিতম্। অস্যা যমুনায়া এব ॥১৩॥
পারাশর্য্য ইতি। কন্যাপুত্রঃ কন্যাবস্থায়াঃ পুত্রঃ, মহাযোগী মহান্ ঋষিশ্চ বভূব ॥১৪॥

ভারতভাবদীপঃ

শেষঃ। তরী নৌকা ॥৬—৯॥ উক্তা প্রলোভিতেত্যর্থঃ ॥১০॥ বালাং পুংযোগমনিচ্ছন্তীং বালামিব ॥১১—১২॥ "মামকং গর্ভমুৎসৃজ্য কন্যৈব ত্বং ভবিষ্যসি" ইতি মুনিবচনাজ্জাতাপত্যায়া অপি কন্যাত্বাবিনাশাৎ পুনর্দানসংসর্গজং হীনবর্ণত্বং নাভূৎ; কন্যাত্বাবস্থায়াং কামভঙ্গাদিনিষেধাভাবাৎ। কিঞ্চ পৃথাসত্যবত্যোরনিচ্ছন্ত্যোরেব সূর্য্যপরাশরাভ্যাম-

আমি তখন তাঁহার শাপের ভয়ও করিতেছিলাম এবং পিতার ভয়ও করিতেছিলাম। এই সময়ে তিনি দুর্লভ বর দিবেন বলিয়া আমাকে প্রলুব্ধ করিয়া ফেলিলেন; সুতরাং আমি তাঁহাকে প্রত্যাখ্যান করিতে পারিলাম না ॥১০॥

তখন তিনি অন্ধকারে জগৎ আবৃত করিয়া, সেই নৌকার উপরেই আমাকে আপন তেজে অভিভূত ও বশীভূত করিয়া লইলেন ॥১১॥

পূর্ব্বে আমার শরীরে ঘৃণিত গুরুতর মৎস্যের গন্ধ ছিল; কিন্তু সেই মুনিই সেই গন্ধ দূর করিয়া, আমার শরীরে এই মনোহর গন্ধ জন্মাইয়া দিলেন ॥১২॥

তাহার পর তিনি আমাকে বলিলেন—'তুমি এই নদীরই দ্বীপে আমার উৎপাদিত গর্ভ প্রসব করিয়া পুনরায় কন্যাই হইবে ॥১৩॥

কন্যাবস্থায় পরাশর হইতে উৎপন্ন আমার সেই পুত্রটী প্রথমে দ্বৈপায়ন নামে প্রসিদ্ধ হইয়াছিল, ক্রমে সে মহাযোগী ও মহর্ষি হইয়াছে ॥১৪॥

সত্যবাদী শমপরস্তপসা দগ্ধকিল্বিষঃ ।
সদ্যোৎপন্নঃ স তু মহান্ সহ পিত্রা ততো গতঃ ॥১৬॥
স নিযুক্তো ময়া ব্যক্তং ত্বয়া চাপ্রতিমদ্যুতিঃ ।
ভ্রাতুঃ ক্ষেত্রেষু কল্যাণমপত্যং জনয়িষ্যতি ॥১৭॥
স হি মামুক্তবাংস্তত্র স্মরেঃ কৃত্যেষু মামিতি ।
তং স্মরিষ্যে মহাবাহো ! যদি ভীষ্ম ! ত্বমিচ্ছসি ॥১৮॥
তব হ্যনুমতে ভীষ্ম ! নিয়তং স মহাতপাঃ ।
বিচিত্রবীর্য্যক্ষেত্রেষু পুত্রানুৎপাদয়িষ্যতি ॥১৯॥

---

ভারতকৌমুদী

য ইতি। ব্যস্য ঋগাদিভেদেন পৃথক্ কৃত্বা, ব্যাসত্বং ব্যাসনামকত্বম্ ; কার্ষ্ণ্যাৎ কৃষ্ণবর্ণত্বাৎ, অথবা "সত্যবত্যাং পরাশরাৎ" ইতি শ্রীভাগবতোক্তের্নারায়ণাবতারত্বাৎ কৃষ্ণত্বং কৃষ্ণনামকত্বঞ্চ ॥১৫॥

সত্যেতি। শমপরঃ অন্তরিন্দ্রিয়নিগ্রহব্যাপৃতঃ। সদ্যোৎপন্ন ইতি পুনঃ সন্ধিরার্ষঃ ॥১৬॥

স ইতি। নিযুক্তো ব্যাপারিতঃ। ব্যক্তং ধ্রুবম্। কল্যাণং পুংস্বরূপম্ ॥১৭॥

স ইতি। তত্র গমনসময়ে। কৃত্যেষু কর্ত্তব্যেষু উপস্থিতেষু সৎসু ॥১৮॥

তবেতি। অনুমতে অনুমতৌ সত্যাম। নিয়তং নিশ্চিতম্ ॥১৯॥

ভারতভাবদীপঃ

পত্যোৎপাদনং কৃতমতো ন তয়োঃ কন্যাত্বোচ্ছিত্তিরিতি ভাবঃ ॥১৩—১৪॥ কার্ষ্ণ্যাৎ ;

---

মাহাত্ম্যশালী যে দ্বৈপায়ন ঋষি তপোবলে চারিটী বেদকে বিভক্ত করিয়া জগতে 'ব্যাস' নাম লাভ করিয়াছেন এবং কৃষ্ণবর্ণ বলিয়া 'কৃষ্ণ' নাম ধারণ করিয়াছেন ॥১৫॥

সত্যবাদী, শান্তিপরায়ণ এবং তপস্যার প্রভাবে পাপবিহীন সেই মহাত্মা উৎপন্ন হইয়া তখনই পিতার সহিত সে স্থান হইতে চলিয়া গিয়াছিলেন ॥১৬॥

আমি ও তুমি দুই জনে নিযুক্ত করিলে, নিশ্চয়ই সেই অসাধারণতেজা বেদব্যাস ভ্রাতৃভার্য্যাদের গর্ভে মঙ্গলজনক সন্তান উৎপাদন করিবেন ॥১৭॥

তিনি যাইবার সময়ে আমাকে বলিয়া গিয়াছিলেন যে, কর্ত্তব্য উপস্থিত হইলে আপনি আমাকে স্মরণ করিবেন। অতএব ভীষ্ম। যদি তুমি ইচ্ছা কর, তবে আমি সেই বেদব্যাসকে স্মরণ করি ॥১৮॥

ভীষ্ম। তুমি অনুমতি করিলে, নিশ্চয়ই সেই মহাতপস্বী বেদব্যাস বিচিত্রবীর্য্যের ভার্য্যাদের গর্ভে পুত্র উৎপাদন করিবেন ॥১৯॥

---

[১৮]...স্মরেঃ কৃচ্ছ্রেষু মামিতি...।

বৈশম্পায়ন উবাচ।

মহর্ষেঃ কীর্ত্তনে তস্য ভীষ্মঃ প্রাঞ্জলিরব্রবীৎ।
ধর্ম্মমর্থঞ্চ কামঞ্চ ত্রীনেতান্ যোঽনুপশ্যতি ॥২০॥
অর্থমর্থানুবন্ধঞ্চ ধর্ম্মং ধর্ম্মানুবন্ধনম্।
কামং কামানুবন্ধঞ্চ বিপরীতান্ পৃথক্ পৃথক্।
যো বিচিন্ত্য ধিয়া ধীরো ব্যবস্যতি স বুদ্ধিমান্ ॥২১॥ (যুগ্মকম্)
তদিদং ধর্ম্মসংযুক্তং হিতঞ্চৈব কুলস্য নঃ।
উক্তং ভবত্যা যচ্ছ্রেয়স্তন্মহ্যং রোচতে ভৃশম্ ॥২২॥

বৈশম্পায়ন উবাচ।

ততস্তস্মিন্ প্রতিজ্ঞাতে ভীষ্মেণ কুরুনন্দন!।
কৃষ্ণদ্বৈপায়নং কালী চিন্তয়ামাস বৈ মুনিম্ ॥২৩॥
স বেদান্ বিব্রুবন্ ধীমান্ মাতুর্ব্বিজ্ঞায় চিন্তিতম্।
প্রাদুর্ব্বভূবাবিদিতঃ ক্ষণেন কুরুনন্দন! ॥২৪॥

---

ভারতকৌমুদী

মহর্ষেরিতি। কীর্ত্তনে নামোল্লেখে সত্যেব। অনুপশ্যতি কার্য্যে কর্ত্তব্যে পর্য্যালোচয়তি অনুবধ্যত ইত্যনুবন্ধঃ অনুবন্ধনঞ্চ ফলম্। বিপরীতান্ অনর্থাদীংশ্চ, পৃথক্ পৃথক্, বিচিন্ত্য, ব্যবস্যতি কার্য্যে প্রবর্ত্ততে। একবিংশতিতমঃ শ্লোকঃ ষট্পদঃ ॥২০—২১॥

তদিতি। ধর্ম্মসংযুক্তং ন্যায়সঙ্গতং বচনম্, ভ্রাতৃভার্য্যায়াং ভ্রাতুর্নিয়োগবোধকত্বাদিতি ভাবঃ ॥২২॥

তত ইতি। তস্মিন্ নিয়োগে, প্রতিজ্ঞাতে কর্ত্তব্যতয়া অঙ্গীকৃতে। কালী সত্যবতী ॥২৩॥

ভারতভাবদীপঃ

কৃষ্ণত্বাৎ; ঈশ্বরাদনন্তত্বাদেব কৃষ্ণত্বমিত্যর্থঃ ॥১৫—১৬॥ ব্যক্তং নিঃসংশয়ম্ ॥১৭—২০॥ অনুবধ্যতেঽনেনেত্যনুবন্ধঃ ফলং পরিণামে সুখকরমেবার্থাদিকং তদ্বিপর্য্যয়ং বা অর্থনাশাদিকং

---

বৈশম্পায়ন বলিলেন—সেই মহর্ষির নাম করিবামাত্রই ভীষ্ম কৃতাঞ্জলি হইয়া বলিলেন—'যে লোক কার্য্য করিবার পূর্ব্বে ধর্ম্ম, অর্থ ও কাম এই তিনটীরই পর্য্যালোচনা করে এবং যে লোক অর্থ ও অর্থের ফল, ধর্ম্ম ও ধর্ম্মের ফল এবং কাম ও কামের ফল, আর ঐ সকলের বিপরীত অনর্থপ্রভৃতির ও ভিন্ন ভিন্ন ভাবে পর্য্যালোচনা করিয়া কার্য্যে প্রবৃত্ত হয়, সেই লোকই বুদ্ধিমান্' ॥২০-২১॥

অতএব মা! আপনি আমাদের বংশের হিতকর, মঙ্গলজনক, অথচ ন্যায়সঙ্গত এই যে কথা বলিলেন, তাহা আমার অত্যন্ত অভিপ্রেত ॥২২॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! তাহার পর ভীষ্ম সেই বিষয়ে অঙ্গীকার করিলে, সত্যবতী মহর্ষি বেদব্যাসকে স্মরণ করিলেন ॥২৩॥

তস্মৈ পূজাং ততঃ কৃত্বা সুতায় বিধিপূর্ব্বকম্ ।
পরিষ্বজ্য চ বাহুভ্যাং প্রস্নবৈরভিষিচ্য চ ।
মুমোচ বাষ্পং দাসেয়ী পুত্রং দৃষ্ট্বা চিরস্য তম্ ॥২৫॥
তামদ্ভিঃ পরিষিচ্যার্ত্তাং মহর্ষিরভিবাদ্য চ ।
মাতরং পূর্ব্বজঃ পুত্রো ব্যাসো বচনমব্রবীৎ ॥২৬॥
ভবত্যা যদভিপ্রেতং তদহং কর্ত্তুমাগতঃ ।
শাধি মাং ধর্ম্মতত্ত্বজ্ঞে! করবাণি প্রিয়ং তব ॥২৭॥
তস্মৈ পূজাং ততোঽকার্ষীৎ পুরোধাঃ পরমর্ষয়ে ।
স চ তাং প্রতিজগ্রাহ বিধিবন্মন্ত্রপূর্ব্বকম্ ॥২৮॥

ভারতকৌমুদী

স ইতি। বিব্রুবন্ বিশেষেণ পঠন্। স কৃষ্ণদ্বৈপায়নঃ ॥২৪॥

তস্মা ইতি। পূজাং স্বাগতপ্রশ্নেনাসনদানেন চ সম্মানম্। পরিষ্বজ্য আলিঙ্গ্য। প্রস্নবৈঃ স্তন্যদুগ্ধক্ষরণৈঃ। দাসেয়ী সত্যবতী। ইদমপি ষট্পদং পদ্যম্ ॥২৫॥

তামিতি। তাং সত্যবতীম্, অদ্ভিঃ কমণ্ডলুগতৈস্তীর্থজলৈঃ ॥২৬॥

ভবত্যেতি। যৎ কার্য্যম্। শাধি উপদিশ। হে ধর্ম্মতত্ত্বজ্ঞে! মাতঃ! ॥২৭॥

তস্মা ইতি। পুরোধা রাজপুরোহিতঃ। বিধিবন্মন্ত্রপূর্ব্বকমিত্যকার্ষীদিত্যনেন সম্বন্ধম্ ॥২৮॥

মহারাজ! মাতা সত্যবতী স্মরণ করিয়াছেন ইহা জানিতে পারিয়াই বুদ্ধিমান্ বেদব্যাস বেদ পাঠ করিতে করিতে সকলের অজ্ঞাত অবস্থায় ক্ষণকালমধ্যে সে খানে আবির্ভূত হইলেন ॥২৪॥

তদনন্তর সত্যবতী বহুকালের পর পুত্রকে দেখিয়া, যথাবিধানে স্বাগত-প্রশ্নদ্বারা তাঁহার সম্মান করিয়া, বাহুযুগল দ্বারা আলিঙ্গন করিয়া এবং স্তন্যদুগ্ধে তাঁহাকে অভিষিক্ত করিয়া, আনন্দাশ্রু মোচন করিতে লাগিলেন ॥২৫॥

প্রথম পুত্র মহর্ষি বেদব্যাসও আপন কমণ্ডলুস্থিত তীর্থজল দ্বারা স্নেহ-কাতরা মাতা সত্যবতীকে অভিষিক্ত করিয়া; অভিবাদনপূর্ব্বক এই কথা বলিলেন ॥২৬॥

হে ধর্ম্মতত্ত্বজ্ঞে! আপনি যাহা অভিপ্রায় করিয়াছেন, আমি তাহাই করিতে আসিয়াছি। অতএব আমাকে উপদেশ দিন, আমি আপনার প্রিয় কার্য্য সম্পাদন করিব ॥২৭॥

তাহার পর, রাজপুরোহিত যথাবিধানে মন্ত্রপাঠপূর্ব্বক সেই মহর্ষির পূজা করিলেন; মহর্ষিও সেই পূজা গ্রহণ করিলেন ॥২৮॥

[২৫]...তদা কৃত্বা...প্রস্নবৈরভ্যষিঞ্চত...।

তমাসনগতং মাতা পৃষ্ট্বা কুশলমব্যয়ম্।
সত্যবত্যভিবীক্ষ্যৈনমুবাচেদমনন্তরম্ ॥২৯॥
মাতাপিত্রোঃ প্রজায়ন্তে পুত্রাঃ সাধারণাঃ কবে!।
তেষাং যথা পিতা স্বামী তথা মাতা ন সংশয়ঃ ॥৩০॥
বিধানবিহিতঃ স ত্বং যথা মে প্রথমঃ সুতঃ।
বিচিত্রবীর্য্যো ব্রহ্মর্ষে! তথা মেঽবরজঃ সুতঃ ॥৩১॥
যথা বৈ পিতৃতো ভীষ্মস্তথা ত্বমপি মাতৃতঃ।
ভ্রাতা বিচিত্রবীর্য্যস্য যথা বা পুত্র! মন্যসে ॥৩২॥
অয়ং শান্তনবঃ সত্যং পালয়ন্ সত্যবিক্রমঃ।
বুদ্ধিং ন কুরুতেঽপত্যে তথা রাজ্যানুশাসনে ॥৩৩॥

ভারতকৌমুদী

তমিতি। অব্যয়ং চিরস্থায়ি। এনমভিবীক্ষ্য ব্যাসস্য মুখং নিরীক্ষ্য ॥২৯॥

মাতেতি। সাধারণাঃ সমানস্বত্বাস্পদীভূতাঃ। তেষাং পুত্রাণাম্ ॥৩০॥

বিধানেতি। বিধানেন কানীনস্যাপি পুত্রত্বকীর্ত্তনাৎ শাস্ত্রীয়বিধানানুসারেণ বিহিতঃ পরাশরেণ ময্যুৎপাদিতঃ। অবরজঃ কনিষ্ঠঃ ॥৩১॥

যথেতি। পিতৃত একপিতৃকত্বাৎ কেবলপিতৃদ্বারা ভীষ্মো যথা বিচিত্রবীর্য্যস্য ভ্রাতা; তথা ত্বমপি, মাতৃত একমাতৃকত্বাৎ কেবলমাতৃদ্বারা বিচিত্রবীর্য্যস্য ভ্রাতা। যথা বেতি স্বপ্রৌঢ়িপরিহারার্থমুক্তম্ ॥৩২॥

ভারতভাবদীপঃ

পশ্যেৎ। অত্যল্পদোষানুসন্ধানেন মহতঃ ফলস্য নাশো ন কার্য্য ইত্যভিপ্রায়ঃ ॥২১—২৯॥ বিধান

বেদব্যাস আসনে উপবেশন করিয়াছেন দেখিয়া, মাতা সত্যবতী তাঁহার স্থায়ী মঙ্গলের বিষয় জিজ্ঞাসা করিয়া এবং তাঁহার মুখের দিকে চাহিয়া এই কথা বলিলেন ॥২৯॥

হে কবি! পুত্র সকল মাতা ও পিতার সরকারী হইয়াই জন্মগ্রহণ করে। সুতরাং পিতা যেমন পুত্রদিগের স্বামী, মাতাও তেমনই তাহাদের স্বামিনী; এবিষয়ে কোন সন্দেহ নাই ॥৩০॥

হে ব্রহ্মর্ষি! মহর্ষি পরাশর শাস্ত্রীয় বিধান অনুসারেই তোমাকে আমার গর্ভে উৎপাদন করিয়াছেন; সুতরাং তুমি যেমন আমার জ্যেষ্ঠপুত্র; বিচিত্র-বীর্য্যও তেমনই আমার কনিষ্ঠ পুত্র ছিল ॥৩১॥

তার পর, এক পিতা বলিয়া ভীষ্ম যেমন বিচিত্রবির্য্যের ভ্রাতা, এক মাতা বলিয়া তুমিও তেমনই বিচিত্রবীর্য্যের ভ্রাতা; অথবা পুত্র! তুমি যেমন মনে কর ॥৩২॥

[৩২] যথৈব পিতৃতঃ···তথা বা পুত্র···।

স ত্বং ব্যপেক্ষয়া ভ্রাতুঃ সন্তানায় কুলস্য নঃ।
ভীষ্মস্য চাস্য বচনান্নিয়োগাচ্চ মমানঘ! ॥৩৪॥
অনুক্রোশাচ্চ ভূতানাং সর্বেষাং রক্ষণায় চ।
আনৃশংস্যাচ্চ যদ্‌ব্রূয়াং তচ্ছ্রুত্বা কর্ত্তুমর্হসি ॥৩৫॥ (যুগ্মকম্)
যবীয়সস্তব ভ্রাতুর্ভার্য্যে সুরসুতোপমে।
রূপযৌবনসম্পন্নে পুত্রকামে চ ধর্ম্মতঃ ॥৩৬॥
তয়োরুৎপাদয়াপত্যং সমর্থো হ্যসি পুত্রক!।
অনুরূপং কুলস্যাস্য সন্তত্যাঃ প্রসবস্য চ ॥৩৭॥

ব্যাস উবাচ।

বেত্থ ধর্ম্মং সত্যবতি! পরঞ্চাপরমেব চ।
তথা তব মহাপ্রাজ্ঞে! ধর্ম্মে প্রণিহিতা মতিঃ ॥৩৮॥

ভারতকৌমুদী

অয়মিতি। শান্তনবো ভীষ্মঃ। বুদ্ধিমিচ্ছাম্। অপত্যে অপত্যোৎপাদনে ॥৩৩॥

স ইতি। ভ্রাতুর্ব্বিচিত্রবীর্য্যস্য, ব্যপেক্ষয়া তদীয়হিতেচ্ছয়া। ভূতানাং প্রজানামুপরি, অনুক্রোশাদ্দয়াবশাৎ। আনৃশংস্যাৎ স্নুষয়োরুপরি দয়াবশাচ্চ। শ্রুত্বা তৎ কর্ত্তুমিত্যন্বয়ঃ ॥৩৪—৩৫॥

যবীয়স ইতি। ধর্ম্মত এব পুত্রকামে, ন পুনঃ কামত ইত্যাশয়ঃ ॥৩৬॥

তয়োরিতি। সন্তত্যা নিজাপত্যস্য, প্রসবস্য মৎপুত্রস্য বিচিত্রবীর্য্যস্য চানুরূপম্ ॥৩৭॥

ভারতভাবদীপঃ

বিহিতঃ পূর্ব্বপুণ্যপ্রসূতঃ ॥৩০—৩২॥ ব্যপেক্ষয়া স্নেহানুবন্ধেন ॥৩৩॥ নিয়োগাৎ আজ্ঞাতঃ। অনুক্রোশাৎ কৃপাতঃ ॥৩৪॥ আনৃশংস্যাদনৈষ্ঠুর্য্যাৎ ॥৩৫—৩৬॥ পরং ধর্ম্মং নিবৃত্তিরূপম্; অপরং

কিন্তু যথার্থবিক্রমী এই শান্তনুনন্দন ভীষ্ম সত্য রক্ষা করিবেন বলিয়া সন্তান উৎপাদন করিবার ইচ্ছা করেন না এবং রাজ্যশাসনের ইচ্ছাও করেন না ॥৩৩॥

অতএব প্রজাবর্গের প্রতি দয়াবশতঃ, অন্যান্য সকলের রক্ষার জন্য এবং পুত্রবধূ দুইটীর প্রতি স্নেহবশতঃ আমি যাহা বলিব, তাহা তুমি শোন; তাহার পর, ভ্রাতা বিচিত্রবীর্য্যের মঙ্গলের জন্য এবং আমাদের বংশরক্ষার জন্য, এই ভীষ্মের অনুরোধে এবং আমার আদেশে তুমি সেইরূপ কার্য্য কর ॥৩৪-৩৫॥

বৎস! তোমার কনিষ্ঠ ভ্রাতার ভার্য্যা দুইটী, দেবকন্যার তুল্যই রূপ ও যৌবনসম্পন্না এবং তাঁহারা ধর্ম্ম অনুসারেই পুত্র কামনা করিতেছেন ॥৩৬॥

পুত্র! তুমিও সন্তান উৎপাদন করিতে সমর্থ; অতএব তুমি সেই ভ্রাতৃভার্য্যাদের গর্ভে এই বংশের, নিজ সন্তানের এবং বিচিত্রবীর্য্যের অনুরূপ পুত্র উৎপাদন কর ॥৩৭॥

তস্মাদহং ত্বন্নিয়োগাদ্ধর্ম্মমুদ্দিশ্য কারণম্ ।
ঈপ্সিতং তে করিষ্যামি দৃষ্টং হ্যেতৎ সনাতনম্ ॥৩৯॥
ভ্রাতুঃ পুত্রান্ প্রদাস্যামি মিত্রাবরুণয়োঃ সমান্ ।
ব্রতং চরেতাং তে দেব্যৌ নির্দ্দিষ্টমিহ যন্ময়া ॥৪০॥
সংবৎসরং যথান্যায়ং ততঃ শুদ্ধে ভবিষ্যতঃ ।
ন হি মামব্রতোপেতা উপেয়াৎ কাচিদঙ্গনা ॥৪১॥ (যুগ্মকম্)

সত্যবত্যুবাচ ।

সদ্যো যথা প্রপদ্যেতে দেব্যৌ গর্ভং তথা কুরু ।
অরাজকেষু রাষ্ট্রেষু নাস্তি বৃষ্টির্ন দেবতা ॥৪২॥
কথং বাহরাজকং রাষ্ট্রং শক্যং ধারয়িতুং প্রভো ! ।
তস্মাদ্‌গর্ভং সমাধৎস্ব ভীষ্মঃ সংবর্দ্ধয়িষ্যতি ॥৪৩॥

---

ভারতকৌমুদী

বেত্থেতি। পরং পারত্রিকফলম্, অপরম্ ঐহিকফলম্। প্রণিহিতা দৃঢ়ং ন্যস্তা ॥৩৮॥

তস্মাদিতি। ধর্ম্মং কারণমুদ্দিশ্য, ন পুনঃ কামম্। সনাতনং চিরব্যবহৃতম্ ॥৩৯॥

ভ্রাতুরিতি। মিত্রাবরুণয়োস্তদাখ্যয়োর্দেবয়োঃ। তে দেব্যৌ বিচিত্রবীর্য্যমহিষ্যৌ। সংবৎসরং যাবৎ যথান্যায়ং ব্রতং চরেতাম্। উপেয়াৎ রমণায়োপগন্তুং শক্নুয়াৎ ॥৪০—৪১॥

সদ্য ইতি। প্রপদ্যেতে প্রাপ্নুতঃ। দেবতা চ ন প্রসীদতীতি শেষঃ ॥৪২॥

---

বেদব্যাস বলিলেন—মা সত্যবতি ! আপনি ঐহিক ও পারত্রিক দ্বিবিধ ধর্ম্মই জানেন এবং আপনার বুদ্ধি সর্ব্বদা ধর্ম্মেই নিবিষ্ট রহিয়াছে ॥৩৮॥

অতএব আমি আপনার আদেশ অনুসারে কেবল ধর্ম্ম উদ্দেশ্য করিয়াই আপনার অভীষ্ট সম্পাদন করিব। কেন না, এইরূপ ঘটনা ত চিরদিনই দেখিয়া আসিতেছি ॥৩৯॥

আমি, ভ্রাতা বিচিত্রবীর্য্যের জন্য, মিত্র ও বরুণ দেবতার তুল্য পুত্র উৎপাদন করিব। অতএব আমি যেমন নির্দ্দেশ করি, তেমন ভাবে সেই রাণীরা দুইজন এক বৎসর যাবৎ যথানিয়মে ব্রত আচরণ করুন ; তাহার পর তাঁহারা দুই জন শুদ্ধ হইবেন। ব্রত আচরণ না করিলে, কোন রমণীই আমার নিকট আসিতে পারে না ॥৪০—৪১॥

সত্যবতী বলিলেন—বৎস ! রাণীরা যাহাতে সদ্যই গর্ভ ধারণ করেন, তুমি তাহাই কর। কারণ, অরাজক রাজ্যে বৃষ্টি হয় না এবং দেবতাও প্রসন্ন হন না ॥৪২॥

---

[৪২] যথা সদ্যঃ প্রপদ্যেতাং তে গর্ভং ত্বং তথা কুরু···, যথা সদ্যঃ প্রপদ্যেত দেবী গর্ভং তথা কুরু···। [৪৩] কথমরাজকম্···।

ব্যাস উবাচ।

যদি পুত্রঃ প্রদাতব্যো ময়া ক্ষিপ্রমকালিকঃ।
বিরূপতাং মে সহতাং তয়োরেতৎ পরং ব্রতম্ ॥৪৪॥
যদি মে সহতে গন্ধং রূপং বেশং তথা বপুঃ।
অদ্যৈব গর্ভং কৌশল্যা বিশিষ্টং প্রতিপদ্যতাম্ ॥৪৫॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্ত্বা মহাতেজা ব্যাসঃ সত্যবতীং তদা।
সমাগমনমাকাঙ্ক্ষন্নিতি সোঽন্তর্হিতো মুনিঃ ॥৪৬॥
ততোঽভিগম্য সা দেবী স্নুষাং রহসি সঙ্গতাম্।
ধর্ম্ম্যমর্থসমাযুক্তমুবাচ বচনং হিতম্ ॥৪৭॥
কৌশল্যে! ধর্ম্মতন্ত্রত্বাদ্ যদব্রবীমি নিবোধ তৎ।
ভরতানাং সমুচ্ছেদো ব্যক্তং মন্দভাগ্যসংক্ষয়াৎ ॥৪৮॥

ভারতকৌমুদী

কথমিতি। প্রভো! তপঃপ্রভাবসম্পন্ন!। ধারয়িতুং রক্ষিতুম্। সমাধৎস্ব জনয় ॥৪৩॥

যদীতি। অকালিকঃ অযথার্থকালোৎপাদ্যঃ। তয়োর্বিচিত্রবীর্য্যভার্য্যয়োঃ ॥৪৪॥

বিরূপতামেব বিবৃণোতি যদীতি। কৌশল্যা কাশীরাজকন্যা অম্বিকা; তস্য তদানীং কোশলদেশস্যাপি রাজত্বাৎ ॥৪৫॥

এবমিতি। সমাগমনং বিচিত্রবীর্য্যভার্য্যয়োঃ সঙ্গমম্ ॥৪৬॥

তত ইতি। দেবী সত্যবতী, স্নুষাং পুত্রবধূম্। ধর্ম্ম্যং ধর্ম্মাদনপেতম্ ॥৪৭॥

দ্বৈপায়ন! আমরাই বা কি করিয়া অরাজক রাজ্য রক্ষা করিতে পারিব। অতএব তুমি শীঘ্রই রাণীদের গর্ভ উৎপাদন কর; ভীষ্ম সেই সন্তানদিগকে বর্দ্ধিত করিবেন ॥৪৩॥

বেদব্যাস বলিলেন—মা! যদি সত্বরই আমার অকালে পুত্র উৎপাদন করিতে হয়, তবে রাণীরা আমার বিকৃত রূপ যেন সহ্য করেন; তাঁহাদের ইহাই প্রধান ব্রত হইবে ॥৪৪॥

অম্বিকাদেবী যদি আমার শরীরের গন্ধ, রূপ, বেশ এবং এই বিকৃত দেহ সহ্য করিতে পারেন, তবে অদ্যই তিনি উৎকৃষ্ট গর্ভ ধারণ করিবেন ॥৪৫॥

বৈশম্পায়ন বলিলেন—তেজস্বী বেদব্যাস সত্যবতীকে এইরূপ বলিয়া, রাণীদের সহিত সঙ্গম করিবার ইচ্ছা করিয়া তখন অন্তর্হিত হইলেন ॥৪৬॥

তাহার পর, সত্যবতী নির্জ্জনে পুত্রবধূর নিকট যাইয়া, তাঁহার নিকট হিতকর এবং ধর্ম্ম ও যুক্তিসঙ্গত কথা বলিতে লাগিলেন ॥৪৭॥

[৪৪]...ভ্রাতুরকালিকঃ...। [৪৭] উভয়ার্দ্ধয়োর্মধ্যে 'শয়নে সা চ কৌশল্যা শুচিবস্ত্রা স্বলঙ্কৃতা' ইতি পাদদ্বয়ং কচিৎ। তত্র চ সমাগমনমাকাঙ্ক্ষেদিতি পাঠঃ।

ব্যথিতং মাঞ্চ সম্প্রেক্ষ্য পিতৃবংশঞ্চ পীড়িতম্।
ভীষ্মো বুদ্ধিমদান্মহ্যং কুলস্যাস্য বিবৃদ্ধয়ে ॥৪৯॥
সা চ বুদ্ধিস্ত্বয্যধীনা পুত্রি! প্রাপয় মাং তথা।
নষ্টঞ্চ ভারতং বংশং পুনরেব সমুদ্ধর ॥৫০॥
পুত্রং জনয় সুশ্রোণি! দেবরাজসমপ্রভম্।
স হি রাজ্যধুরং গুর্বীমুদ্বক্ষ্যতি কুলস্য নঃ ॥৫১॥
সা ধর্ম্মতোঽনুনীয়ৈনাং কথঞ্চিদ্ধর্ম্মচারিণীম্।
ভোজয়ামাস বিপ্রাংশ্চ দেবর্ষীনতিথীংস্তথা ॥৫২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে সত্যবত্যুপদেশে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

কৌশল্য ইতি। ধর্ম্মতন্ত্রত্বাৎ ধর্ম্মাধীনত্বাৎ ধর্ম্মসঙ্গতত্বাদিত্যর্থঃ। ব্যক্তং ধ্রুবম্ ॥৪৮॥

ব্যথিতমিতি। পিতৃবংশং পিতৃবংশীয়লোকঞ্চ, পীড়িতং দুঃখার্ত্তম্। অদাদ্দত্তবান্ ॥৪৯॥

সেতি। ত্বয্যধীনা সফলতায়াং ত্বৎপ্রযোজ্যা। তথা অভীষ্টবিষয়েণ সহ মাং প্রাপয় যোজয় ॥৫০॥

অথ কোঽসৌ তবাভীষ্টবিষয় ইত্যাহ পুত্রমিতি। রাজ্যধুরং রাজ্যশাসনভারম্ ॥৫১॥

সেতি। সা সত্যবতী, ধর্ম্মচারিণীং বৈধব্যাদ্ব্রহ্মচর্য্যব্রতকারিণীম্, এনামম্বিকাম্, কথঞ্চিৎ কষ্টসৃষ্ট্যা, ধর্ম্মতো ধর্ম্মমেব প্রদর্শ্য, অনুনীয় অনুনয়েন পুরুষান্তরসংসর্গে সম্মতীকৃত্য, বিপ্রান্,

ভারতভাবদীপঃ

ধর্ম্মং প্রবৃত্তিরূপম্; আমুষ্মিকমৈহিকমিতি বা ॥৩৭—৩৯॥ দেব্যৌ রাজভার্য্যে ॥৪০—৪৯॥ যথা ভীষ্মেণোক্তং তথা মাং প্রাপয় ইষ্টার্থেন যোজয় ॥৫০॥ উদ্বক্ষ্যতি ধুরং ধুর উদ্বহনং করি-

অম্বিকা! আমি তোমার নিকট যে ধর্ম্মসঙ্গত কথা বলিতেছি, তাহা তুমি শোন। আমার ভাগ্য নষ্ট হইয়াছে বলিয়া নিশ্চয়ই ভরতবংশের উচ্ছেদ উপস্থিত হইয়াছে ॥৪৮॥

ভীষ্ম, আমাকে এবং পিতৃবংশীয় লোকদিগকে শোকার্ত্ত দেখিয়া, এই ভরতবংশের বৃদ্ধির জন্য, আমাকে উপযুক্ত বুদ্ধিই দিয়াছেন ॥৪৯॥

কিন্তু বৎসে! সে বুদ্ধি তোমারই আয়ত্ত; অতএব তুমি আমার অভীষ্ট সম্পাদন কর এবং বিনষ্ট ভরতবংশের পুনরায় উদ্ধার কর ॥৫০॥

সুন্দরি! তুমি, ইন্দ্রের তুল্য পুত্র প্রসব কর; সেই পুত্রই আমাদের বংশের এবং রাজ্যের বিশাল ভার বহন করিবে ॥৫১॥

[৫০]...প্রাপয় মাং তয়া...। * 'ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ' 'চতুরধিকশততমোঽধ্যায়ঃ' 'পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ' 'চতুর্দ্দশাধিকশততমোঽধ্যায়ঃ' ইতি পাঠান্তরাণি।

# শততমোঽধ্যায়ঃ

—————❀❀❀—————

বৈশম্পায়ন উবাচ।

ততঃ সত্যবতী কালে বধূং স্নাতামৃতৌ তদা।
সংবেশয়ন্তী শয়নে শনৈর্বচনমব্রবীৎ ॥১॥
কৌশল্যে! দেবরস্তেঽস্তি সোঽদ্য ত্বামনুবেক্ষ্যতি।
অপ্রমত্তা প্রতীক্ষৈনং নিশীথে হ্যাগমিষ্যতি ॥২॥

---

ভারতকৌমুদী

দেবাংশ্চ ঋষয়শ্চ তান্, তথা অতিথীংশ্চ, মঙ্গলার্থং ভোজয়ামাস। অহো! সত্যবত্যাঃ ধর্ম্মিয়ং কুশলীরীতিঃ ॥৫২॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

———:❀:———

তত ইতি। কালে ব্যাসনির্দ্দিষ্টদিনে। শয়নে শয়নগৃহে। শনৈর্মৃদুস্বরম্ ॥১॥

কৌশল্য ইতি। দেবরঃ স্বামিভ্রাতা। ত্বামনু লক্ষ্যীকৃত্য, বেক্ষ্যতি প্রবেক্ষ্যতি। অপ্রমত্তা সাবধানা সতী, এনং দেবরম্, প্রতীক্ষ প্রতীক্ষস্ব। নিশীথে অর্দ্ধরাত্রে ॥২॥

ভারতভাবদীপঃ

স্তুতি ॥৫১॥ এনাং পুরুষান্তরস্পর্শমনিচ্ছন্তীমিতি সূচয়তি, কথঞ্চিদিতি ॥৫২॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৯॥

———:❀:———

তত ইতি ॥১॥ অনুপ্রবেক্ষ্যতি পুত্ররূপেণ তবোদরমাগমিষ্যতি ॥২॥ সা অচিন্ত্যয়দিত্যা-

---

সত্যবতী, ব্রহ্মচারিণী অম্বিকাকে ধর্ম্ম দেখাইয়া, অনুনয়সহকারে কোন প্রকারে সম্মত করিয়া, দেবতা, মুনি, ব্রাহ্মণ ও অতিথিদিগকে ভোজন করাইলেন ॥৫২॥

———:❀:———

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর সত্যবতী, যথাসময়ে ঋতুস্নাতা পুত্রবধূ অম্বিকাকে শয়নগৃহে প্রবেশ করাইতে থাকিয়া মৃদুস্বরে এই কথা বলিলেন ॥১॥

অম্বিকা! তোমার একটি দেবর আছে; সে আজ তোমাকে লক্ষ্য করিয়া এই গৃহে প্রবেশ করিবে। অতএব তুমি সাবধান হইয়া তাহার প্রতীক্ষা করিতে থাক; সে, রাত্রি দ্বিতীয় প্রহরের সময় আসিবে ॥২॥

শ্বশ্র্বাস্তদ্বচনং শ্রুত্বা শয়ানা শয়নে শুভে।
সাঽচিন্তয়ত্তদা ভীষ্মমন্যাংশ্চ কুরুপুঙ্গবান্ ॥৩॥
ততোঽম্বিকায়াং প্রথমং নিযুক্তঃ সত্যবাগৃষিঃ।
দীপ্যমানেষু দীপেষু শয়নং প্রবিবেশ হ ॥৪॥
তস্য কৃষ্ণস্য কপিলাং জটাং দীপ্তে চ লোচনে।
বভ্রূণি চৈব শ্মশ্রূণি দৃষ্ট্বা দেবী ন্যমীলয়ৎ ॥৫॥
সংবভূব তয়া সার্দ্ধং মাতুঃ প্রিয়চিকীর্ষয়া।
ভয়াৎ কাশীসুতা তন্তু নাশক্নোদভিবীক্ষিতুম্ ॥৬॥
ততো নিষ্ক্রান্তমাগম্য মাতা পুত্রমুবাচ হ।
অপ্যস্যাং গুণবান্ পুত্র! রাজপুত্রো ভবিষ্যতি! ॥৭॥

---

ভারতকৌমুদী

শ্বশ্র্বা ইতি। শয়নে শয্যায়াম্। ভীষ্মং দেবরত্বাৎ, অন্যাংশ্চ দেবরস্থানপাতিনঃ ॥৩॥
তত ইতি। নিযুক্তঃ সত্যবত্যা ব্যাপারিতঃ। শয়নম্ অম্বিকায়াঃ শয়নগৃহম্ ॥৪॥
তস্যেতি। কৃষ্ণস্য গাঢ়কৃষ্ণবর্ণস্য তস্য ব্যাসস্য। কপিলাং পিঙ্গলবর্ণাম্। দীপ্তে তীব্রোজ্জ্বলে। বভ্রূণি পিঙ্গলবর্ণানি। ন্যমীলয়ন্তয়েন নয়নদ্বয়ং মুদ্রিতবতী ॥৫॥
সংবভূবেতি। তয়া অম্বিকয়া। সংবভূব রমণপ্রবৃত্তো জাতঃ, ব্যাস ইতি শেষঃ ॥৬॥
তত ইতি। মাতা সত্যবতী, পুত্রং ব্যাসম্, নিষ্ক্রান্তং নির্গতম্। অপিশব্দঃ প্রশ্নে ॥৭॥

ভারতভাবদীপঃ

নেন গর্ভধারণকালে যং পুরুষং স্ত্রী চিন্তয়তি তাদৃগ্‌গুণঃ পুত্রো ভবতীতি সূচিতম্ ॥৩॥

---

অম্বিকা, শাশুরীর সেই কথা শুনিয়া, মনোহর শয্যায় শয়ন করিয়া, দেবর ভীষ্মকে এবং দেবরস্থানীয় অন্যান্য কুরুবংশীয় প্রধান পুরুষকে চিন্তা করিতে লাগিলেন ॥৩॥

তাহার পর, অম্বিকার জন্যই প্রথম নিযুক্ত সত্যবাদী বেদব্যাস আসিয়া সেই গৃহে প্রবেশ করিলেন; তখন সে গৃহে বহুতর দীপ জ্বলিতেছিল ॥৪॥

সেই অবস্থাতেই বেদব্যাস মাতা সত্যবতীর প্রিয় কার্য্য করিবার ইচ্ছায় অম্বিকাদেবীর সহিত রমণে প্রবৃত্ত হইলেন; কিন্তু অম্বিকা তখন ভয়ে বেদব্যাসের দিকে একবারও দৃষ্টিপাত করিতে পারিলেন না ॥৬॥

তাহার পর, বেদব্যাস নির্গত হইয়া আসিলে, মাতা সত্যবতী আসিয়া তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—'বৎস! ইহার গর্ভে গুণবান্ রাজপুত্র হইবে ত?' ॥৭॥

---

৩ শ্লোকাৎ পরং চত্বারঃ শ্লোকাঃ ক্বচিদধিকা দৃশ্যন্তে। [৪] …শরণং প্রবিবেশ হ।

নিশম্য তদ্বচো মাতুর্ব্যাসঃ সত্যবতীসুতঃ।
প্রোবাচাতীন্দ্রিয়জ্ঞানো বিধিনা সম্প্রচোদিতঃ ॥৮॥
নাগাযুতসমপ্রাণো বিদ্বান্ রাজর্ষিসত্তমঃ।
মহাভাগো মহাবীর্য্যো মহাবুদ্ধির্ভবিষ্যতি ॥৯
অস্য চাপি শতং পুত্রা ভবিষ্যন্তি মহাত্মনঃ।
কিন্তু মাতুঃ স বৈগুণ্যাদন্ধ এব ভবিষ্যতি ॥১০॥
তস্য তদ্বচনং শ্রুত্বা মাতা পুত্রমথাব্রবীৎ।
নান্ধঃ কুরূণাং নৃপতিরনুরূপস্তপোধন ! ॥১১॥
জ্ঞাতিবংশস্য গোপ্তারং পিতৄণাং বংশবর্দ্ধনম্।
দ্বিতীয়ং কুরুবংশস্য রাজানং দাতুমর্হসি ॥১২॥
স তথেতি প্রতিজ্ঞায় নিশ্চক্রাম মহাযশাঃ।
সাপি কালেন কৌশল্যা সুষুবেঽন্ধং তমাত্মজম্ ॥১৩॥

ভারতকৌমুদী

নিশম্যেতি। অতীন্দ্রিয়জ্ঞানঃ, অতএবাস্য ভবিষ্যদ্বিষয়োক্তিযোগ্যত্বমিতি ভাবঃ ॥৮॥
নাগেতি। নাগাযুতসমপ্রাণো দশসহস্রহস্তিতুল্যবলঃ। মহাবীর্য্যো মহোৎসাহী ॥৯॥
অস্যেতি। মাতুরম্বিকায়াঃ, বৈগুণ্যাৎ রমণকালে নয়নমুদ্রণদোষাৎ ॥১০॥
তস্যেতি। তস্য ব্যাসস্য। মাতা সত্যবতী। পুত্রং ব্যাসম্ ॥১১॥
জ্ঞাতীতি। জ্ঞাতিবংশস্য ভরতকুলস্য, গোপ্তারং রক্ষিতারম্ ॥১২॥
স ইতি। স ব্যাসঃ। কৌশল্যা অম্বিকা। তং ব্যাসোৎপাদিতম্ ॥১৩॥

ত্রিকালজ্ঞ বেদব্যাস মাতা সত্যবতীর সেই কথা শুনিয়া দৈবপ্রেরিত হইয়া বলিলেন ॥৮॥

'মা এই বালকটী দশ হাজার হস্তীর তুল্য বলবান্, বিদ্বান্ রাজর্ষিশ্রেষ্ঠ অত্যন্ত ভাগ্যবান্, অত্যন্ত উৎসাহী এবং বিশেষ বুদ্ধিমান্ হইবে ॥৯॥

এই মহাত্মারও এক শত পুত্র হইবে। কিন্তু মাতার দোষে এ বালক অন্ধই হইবে' ॥১০॥

বেদব্যাসের সেই কথা শুনিয়া মাতা সত্যবতী পুত্র বেদব্যাসকে বলিলেন- 'তপোধন! অন্ধ লোক কুরুবংশের উপযুক্ত রাজা হইবে না ॥১১॥

অতএব যে, ভরতবংশের রক্ষা এবং পিতৃবংশের বৃদ্ধি করিতে পারিবে, এমন আর একটি কুরুবংশের রাজা জন্মাইয়া দাও' ॥১২॥

'তাহাই হইবে' এই কথা বলিয়া যশস্বী বেদব্যাস নির্গত হইয়া গেলেন। এদিকে সেই অম্বিকাদেবীও যথাকালে একটী অন্ধ পুত্র প্রসব করিলেন ॥১৩॥

পুনরেব তু সা দেবী পরিভাষ্য স্নুষাং ততঃ।
ঋষিমাবাহয়ৎ সত্যা যথাপূর্বমরিন্দম! ॥১৪॥
ততস্তেনৈব বিধিনা মহর্ষিস্তামপদ্যত।
অম্বালিকাপি তং দৃষ্ট্বা দীপ্তশ্মশ্রুজটেক্ষণম্ ॥১৫॥
বিবর্ণা পাণ্ডুসঙ্কাশা সমপদ্যত ভারত!।
তাং ভীতাং পাণ্ডুসঙ্কাশাং বিবর্ণাং প্রেক্ষ্য ভারত! ॥১৬॥
ব্যাসঃ সত্যবতীপুত্র ইদং বচনমব্রবীৎ।
যস্মাৎ পাণ্ডুত্বমাপন্না বিরূপং প্রেক্ষ্য মামসি ॥১৭॥
তস্মাদেষ সুতস্তে বৈ পাণ্ডুরেব ভবিষ্যতি।
নাম চাস্যৈতদেবেহ ভবিষ্যতি শুভাননে! ॥১৮॥ (কলাপকম্)
ইত্যুক্ত্বা স নিরক্রামৎ সত্যবাগৃষিসত্তমঃ।
ততো নিষ্ক্রান্তমালক্ষ্য সত্যা পুত্রমথাব্রবীৎ ॥১৯॥

---

ভারতকৌমুদী

পুনরিতি। সা সত্যা সত্যবতী। স্নুষাং দ্বিতীয়াং পুত্রবধূমম্বালিকাম্, পরিভাষ্য উক্ত্বা ॥১৪॥

তত ইতি। তেনৈব বিধিনা বিকৃতাকারাদিনা। তামম্বালিকাম্, অপদ্যত রমণায়াগৃহ্লাৎ। পাণ্ডুসঙ্কাশা শুক্লপীতমিশ্রিতবর্ণা, অতএব বিবর্ণা স্বাভাবিকেতরবর্ণা, সমপদ্যত ভয়াদজায়ত। আপন্না প্রাপ্তাসি। পাণ্ডুরেব পাণ্ডুবর্ণএব ॥১৫—১৮॥

ইতীতি। আলক্ষ্য দৃষ্ট্বা, সত্যা সত্যবতী, পুত্রং বেদব্যাসম্ ॥১৯॥

---

তাহার পর, সত্যবতীদেবী, পুত্রবধূ অম্বালিকাকে পূর্ব্বের ন্যায় বলিয়া কহিয়া সম্মত করিয়া পুনরায় বেদব্যাসকে আহ্বান করিলেন ॥১৪॥

তাহার পর, বেদব্যাস পূর্ব্বের মতই বিকৃত আকারে আসিয়া অম্বালিকাকে ধরিলেন; অম্বালিকাও তাঁহার পিঙ্গলবর্ণ দাঁড়ি, জটা ও নয়নযুগল দেখিয়া ভয়ে পাণ্ডুবর্ণ হইয়া গেলেন। তখন বেদব্যাস তাঁহাকে ভীত ও পাণ্ডুবর্ণ দেখিয়া এই কথা বলিলেন—'সুন্দরি। আমাকে বিকৃতমূর্ত্তি দেখিয়া তুমি যখন পাণ্ডুবর্ণ হইয়া গিয়াছ, তখন তোমার এই পুত্র পাণ্ডুবর্ণই হইবে এবং উহার 'পাণ্ডু' এই নামই হইবে' ॥১৫—১৮॥

সত্যবাদী মহর্ষি বেদব্যাস এই কথা বলিয়া সেই গৃহ হইতে নির্গত হইলেন। তাহার পর, সত্যবতী বেদব্যাসকে নির্গত দেখিয়া বলিলেন—॥১৯॥

---

[১৫]···অম্বালিকামথাভ্যাগাদৃষিং দৃষ্ট্বা চ সাপি তম্। [১৭]···মামিহ।
[১৯]···ততো নিষ্ক্রান্তমালোক্য···।

কুমারো ব্রূহি মে পুত্র ! অপ্যত্র ভবিতা শুভঃ ।।
শশংস স পুনর্মাত্রে তস্য বালস্য পাণ্ডুতাম ॥২০॥
ভবিষ্যতি সুবিক্রান্তঃ কুমারো দিক্ষু বিশ্রুতঃ ।
পাণ্ডুত্বং বর্ণতস্তস্য মাতৃদোষাদ্ভবিষ্যতি ॥২১॥
তস্য পুত্রা মহেষ্বাসা ভবিষ্যন্তীহ পঞ্চ বৈ ।
ইত্যুক্ত্বা মাতরং তত্র সোঽভিবাদ্য জগাম হ ॥২২॥
তং মাতা পুনরেবান্যমেকং পুত্রমযাচত ।
তথেতি চ মহর্ষিস্তাং মাতরং প্রত্যভাষত ॥২৩॥
ততঃ কুমারং সা দেবী প্রাপ্তকালমজীজনৎ ।
পাণ্ডুং লক্ষণসম্পন্নং দীপ্যমানমিব শ্রিয়া ॥২৪॥
যস্য পুত্রা মহেষ্বাসা জজ্ঞিরে পঞ্চ পাণ্ডবাঃ ।
ঋতুকালে ততো জ্যেষ্ঠাং বধূং তস্মৈ ন্যযোজয়ৎ ॥২৫॥

ভারতকৌমুদী

কুমার ইতি। হে পুত্র ! ব্যাস ! । অপিঃ প্রশ্নে। স ব্যাসঃ, শশংস উবাচ ॥২০॥
ভবিষ্যতীতি। মাতুর্দোষাৎ রমণকালে ভয়েন পাণ্ডুবর্ণধারণরূপাৎ ॥২১॥
তস্যেতি। মহেষ্বাসা মহাধনুর্দ্ধরাঃ। স ব্যাসঃ, জগাম গন্তুং প্রববৃতে ॥২২॥
তমিতি। অযাচত, দ্বিতীয়পুত্রস্যাপি পাণ্ডুতাদোষাদিত্যাশয়ঃ। গচ্ছন্ প্রত্যভাষত ॥২৩॥
তত ইতি। প্রাপ্তঃ কালো দশমমাসো যেন তম্। লক্ষণসম্পন্নং রাজচিহ্নান্বিতম্ ॥২৪॥

'পুত্র ! আমার নিকট বল—এই গর্ভে সুলক্ষণসম্পন্ন পুত্র হইবে ত ?'। তখন বেদব্যাস সেই বালকটীর পাণ্ডুবর্ণের কথা পুনরায় মাতার নিকট বলিলেন ॥২০॥

(আরও বলিলেন যে,) 'এই বালক যথাকালে অত্যন্ত বিক্রমশালী ও জগদ্বিখ্যাত হইবে ; কিন্তু উহার মাতার দোষে পাণ্ডুবর্ণ হইবে' ॥২১॥

সেই বালকের আবার মহাধনুর্দ্ধর পাঁচটী পুত্র হইবে'। বেদব্যাস মাতাকে এই কথা বলিয়া নমস্কার করিয়া তখন প্রস্থান করিবার উপক্রম করিলেন ॥২২॥

তখন মাতা সত্যবতী বেদব্যাসের নিকট পুনরায় আর একটী পুত্র প্রার্থনা করিলেন ; বেদব্যাসও চলিতে থাকিয়া মাতাকে বলিলেন—'তাহাই হইবে' ॥২৩॥

তাহার পর, অম্বালিকাদেবী যথাসময়ে পাণ্ডুবর্ণ এবং সমস্ত-রাজ-লক্ষণান্বিত একটী পুত্র প্রসব করিলেন ; সে বালক আপন কান্তিতে যেন জ্বলিতেছিল ॥২৪॥

২২ শ্লোকঃ কতিপয়পুস্তকে নাস্তি। [২৪]···পাণ্ডুলক্ষণসম্পন্নম্···।

সা তু রূপঞ্চ গন্ধঞ্চ মহর্ষেঃ প্রতিচিন্ত্য তম্ ।
নাকরোদ্বচনং দেব্যা ভয়াৎ সুরসুতোপমা ॥২৬॥
ততঃ স্বৈর্ভূষণৈর্দাসীং ভূষয়িত্বাপ্সরোপমাম্ ।
প্রেষয়ামাস কৃষ্ণায় ততঃ কাশীপতেঃ সুতা ॥২৭॥
সা তমৃষিমনুপ্রাপ্তং প্রত্যুদ্গম্যাভিবাদ্য চ ।
সংবিবেশাভ্যনুজ্ঞাতা সৎকৃত্যোপচচার হ ॥২৮॥
বাগ্‌ভাবোপপ্রদানেন গাত্রসংস্পর্শনেন চ ।
কামোপভোগেন রহস্তস্যাং তুষ্টিমগাদৃষিঃ ॥২৯॥
তয়া সহোষিতো রাজন্ ! মহর্ষিঃ প্রীয়মাণয়া ।
উত্তিষ্ঠন্নব্রবীচ্চৈনামভুজিষ্যা ভবিষ্যসি ॥৩০॥

ভারতকৌমুদী

যস্তেতি। জ্যেষ্ঠাং বধূমম্বিকাম্, তস্মৈ ব্যাসায়, ন্যযোজয়ৎ প্রৈরয়ৎ ॥২৫॥

সেতি। তং রূপঞ্চ তং গন্ধঞ্চ। দেব্যাঃ সত্যবত্যাঃ। নাকরোন্নাপালয়ৎ ॥২৬॥

তত ইতি। কৃষ্ণায় ব্যাসায়। ততঃ স্থানাৎ। কাশীপতেঃ সুতা অম্বিকা ॥২৭॥

সেতি। সা দাসী। অনুপ্রাপ্তমুপস্থিতম্। সংবিবেশ রমণগৃহে। সংকৃত্য বিশেষেণাদৃত্য, উপচচার বাতব্যজনাদিনা শুশ্রূষিতবতী ॥২৮॥

বাগিতি। বাচা ভাবোপপ্রদানেন অনুরাগজ্ঞাপনেন, গাত্রসংস্পর্শনেন স্তনমর্দ্দনেন চ॥২৯॥

ভারতভাবদীপঃ

শরণং গৃহম্। "শরণং গৃহরক্ষিত্রোঃ" ইত্যমরঃ ॥৪—১৪॥ সত্যা সত্যবতী ॥১৫—৩০॥

যাঁহার পাণ্ডবনামধারী মহাধনুর্দ্ধর পাঁচটী পুত্র জন্মিয়াছিল। তাহার পর, সত্যবতী, আবার ঋতুকালে জ্যেষ্ঠা বধূ অম্বিকাকে বেদব্যাসের জন্য নিযুক্ত করিলেন ॥২৫॥

কিন্তু সেই দেবকন্যাতুল্যা অম্বিকা, বেদব্যাসের সেই বিকট আকৃতি এবং শরীরের বিকৃত গন্ধ মনে করিয়া, শাশুড়ীর আদেশ পালন করিলেন না ॥২৬॥

কিন্তু অপ্সরার ন্যায় পরমসুন্দরী আপন দাসীটীকে আপনারই অলঙ্কারে সাজাইয়া দিয়া, তাহাকেই সেখান হইতে বেদব্যাসের নিকট পাঠাইয়া দিলেন ॥২৭॥

বেদব্যাস উপস্থিত হইলে, সেই দাসী তাঁহার প্রত্যুদ্গমন করিয়া অভিবাদন করিল; পরে তাঁহার অনুমতিক্রমে রমণগৃহে প্রবেশ করিয়া তাঁহার যথেষ্ট আদর ও পরিচর্য্যা করিল ॥২৮॥

বেদব্যাস নির্জনস্থানে সেই দাসীর নিকট মৌখিক অনুরাগ জানাইয়া এবং তাহার অঙ্গস্পর্শ ও কামসম্ভোগ করিয়া সন্তুষ্ট হইলেন ॥২৯॥

[২৯] প্রথমার্দ্ধং কতিপয়পুস্তকে নাস্তি। [৩০]...মহর্ষিঃ সংশিতব্রতঃ।

অয়ঞ্চ তে শুভে! গর্ভঃ শ্রেয়ানুদরমাগতঃ।
ধর্ম্মাত্মা ভবিতা লোকে সর্ববুদ্ধিমতাং বরঃ ॥৩১॥
স জজ্ঞে বিদুরো নাম কৃষ্ণদ্বৈপায়নাত্মজঃ।
ধৃতরাষ্ট্রস্য বৈ ভ্রাতা পাণ্ডোশ্চৈব মহাত্মনঃ ॥৩২॥
ধর্ম্মো বিদুররূপেণ শাপাত্তস্য মহাত্মনঃ।
মাণ্ডব্যস্যার্থতত্ত্বজ্ঞঃ কামক্রোধবিবর্জিতঃ ॥৩৩॥
কৃষ্ণদ্বৈপায়নোঽপ্যেতৎ সত্যবত্যৈ ন্যবেদয়ৎ।
প্রলম্ভমাত্মনশ্চৈব শূদ্রায়াং পুত্রজন্ম চ ॥৩৪॥
স ধর্ম্মস্যানৃণো ভূত্বা পুনর্মাত্রা সমেত্য চ।
তস্যৈ গর্ভং সমাবেদ্য তত্রৈবান্তরধীয়ত ॥৩৫॥

ভারতকৌমুদী

তস্যেতি। উষিতো বহুসময়মবস্থিতঃ। অভুজিষ্যা মদনুগ্রহাদদাসী ॥৩০॥

অয়মিতি। হে শুভে! শুভলক্ষণান্বিতে! কথমন্যথা মৎসমাগমং লভেথা ইত্যাশয়ঃ ॥৩১॥

স ইতি। ভ্রাতা, ত্রয়াণামেককৃষ্ণদ্বৈপায়নাত্মজত্বাদেবেতি ভাবঃ ॥৩২॥

ধর্ম্ম ইতি। অর্থতত্ত্বজ্ঞো রাজনীতেঃ সূক্ষ্মবিষয়াভিজ্ঞঃ। বিদুররূপেণ জজ্ঞে ॥৩৩॥

কৃষ্ণেতি। প্রলম্ভং দাসীপ্রেরণেনাম্বিকায়াঃ প্রতারণাম্ ॥৩৪॥

স ইতি। স ব্যাসঃ, ধর্ম্মস্য সম্বন্ধে অনৃণো ভূত্বা, অসকৃন্মাতুরাদেশপালনাদিত্যাশয়ঃ ॥৩৫॥

ভারতভাবদীপঃ

অভুজিষ্যা অদাসী ॥৩১॥ ভ্রাতা ভুজিষ্যাপুত্রস্যাপি ভ্রাতৃত্বং পিত্রৈক্যাৎ ॥৩২—৩৩॥ প্রলম্ভ-

মহারাজ! বেদব্যাস সেই আনন্দমগ্না দাসীর সহবাস করিয়া উঠিবার সময়ে তাহাকে বলিলেন—'তুমি আমার অনুগ্রহে আজ হইতে আর দাসী থাকিবে না ॥৩০॥

আর; হে শুভলক্ষণে! কোন শ্রেষ্ঠ পুরুষই এই গর্ভরূপে তোমার উদরে আসিয়াছেন। ইনি ধার্ম্মিক এবং জগতে সমস্ত বুদ্ধিমানের মধ্যে শ্রেষ্ঠ হইবেন' ॥৩১॥

বেদব্যাসের সেই পুত্রই 'বিদুর' নামে বিখ্যাত হইয়াছিলেন এবং মহাত্মা ধৃতরাষ্ট্র ও পাণ্ডুর ভ্রাতা বলিয়া পরিচিত ছিলেন ॥৩২॥

মহাত্মা মাণ্ডব্যমুনির অভিসম্পাতে স্বয়ং ধর্ম্ম আসিয়া, রাজনীতিজ্ঞ এবং কাম-ক্রোধ-শূন্য হইয়া বিদুররূপে জন্মিয়াছিলেন ॥৩৩॥

বেদব্যাসও অম্বিকার প্রতারণা এবং শূদ্রার গর্ভে নিজের পুত্রোৎপত্তি ইত্যাদি সমস্ত বৃত্তান্ত সত্যবতীকে জানাইলেন ॥৩৪॥

এতে বিচিত্রবীর্য্যস্য ক্ষেত্রে দ্বৈপায়নাদপি।
জজ্ঞিরে দেবগর্ভাভাঃ কুরুবংশবিবর্দ্ধনাঃ ॥৩৬॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্বণি
সম্ভবে বিচিত্রবীর্য্যসুতোৎপত্তির্নাম শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## একাধিকশততমোঽধ্যায়ঃ

—:*:—

জনমেজয় উবাচ।
কিং কৃতং কর্ম্ম ধর্ম্মেণ যেন শাপমুপেযিবান্।
কস্য শাপাচ্চ ব্রহ্মর্ষেঃ শূদ্রযোনাবজায়ত ॥১॥

ভারতকৌমুদী

এত ইতি। এতেন তস্যা দাস্যা অপি বিচিত্রবীর্য্যস্য ভোগ্যতয়া ক্ষেত্রত্বং সূচিতম্ ॥৩৬॥
ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে শততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

কিমিতি। উপেযিবান্ প্রাপ্তবান্। নামাবগমেঽপি তদিতরাবগমায় কস্যেতি প্রশ্নঃ ॥১॥

ভারতভাবদীপঃ

মাতৃস্থানে দাসীনিযোজনম্ ॥৩৪—৩৫॥ এত ইতি ক্ষেত্রত্বং দাস্যা অপীত্যনেনৈব গম্যত ইতি কেচিৎ ॥৩৬॥
ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে শততমোঽধ্যায়ঃ ॥১০০॥

—:*:—

বেদব্যাস এই ভাবে ধর্ম্মের নিকট অনৃণী হইয়া, পুনরায়, মাতার সহিত সাক্ষাৎ করিয়া, তাঁহাকে গর্ভের বিষয় জানাইয়া সেই খানেই অন্তর্হিত হইলেন ॥৩৫॥

বেদব্যাসের ঔরসে বিচিত্রবীর্য্যের ভার্য্যাদের গর্ভে দেববালকতুল্য এবং কুরুবংশের বৃদ্ধিকারী এইরূপে তিনটী বালক জন্মিয়াছিল ॥৩৬॥

——:○:——

জনমেজয় বলিলেন—ধর্ম্মরাজ কি দুষ্কার্য্য করিয়াছিলেন যে, অভিশাপগ্রস্ত হইলেন? কোন্ ব্রহ্মর্ষির অভিসম্পাতেই বা তিনি শূদ্রযোনিতে জন্মিয়াছিলেন? ॥১॥

* 'চতুরধিকশততমোঽধ্যায়ঃ' 'পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ' 'ষড়ধিকশততমোঽধ্যায়ঃ' 'পঞ্চদশাধিকশততমোঽধ্যায়ঃ' ইতি পাঠভেদাঃ।

বৈশম্পায়ন উবাচ।

বভূব ব্রাহ্মণঃ কশ্চিন্মাণ্ডব্য ইতি বিশ্রুতঃ।
ধৃতিমান্ সর্বধর্ম্মজ্ঞঃ সত্যে তপসি চ স্থিতঃ ॥২॥
স আশ্রমপদদ্বারি বৃক্ষমূলে মহাতপাঃ।
ঊর্দ্ধবাহুর্মহাযোগী তস্থৌ মৌনব্রতে স্থিতঃ ॥৩॥
তস্য কালেন মহতা তস্মিংস্তপসি বর্ত্ততঃ।
তমাশ্রমমনুপ্রাপ্তা দস্যবো লোপ্ত্রহারিণঃ ॥৪॥
অনুসার্য্যমাণা বহুভী রক্ষিভির্ভরতর্ষভ!।
তে তস্যাবসথে লোপ্ত্রং নিদধুঃ কুরুসত্তম! ॥৫॥
নিধায় চ ভয়াল্লীনাস্তত্রৈবানাগতে বলে।
তেষু লীনেষ্বথো শীঘ্রং ততস্তদ্রক্ষিণাং বলম্ ॥৬॥
আজগাম ততোঽপশ্যংস্তমৃষিং তস্করানুগাঃ।
তমপৃচ্ছংস্ততো রাজন্! তথা বৃত্তং তপোধনম্ ॥৭॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

বভূবেতি। ধৃতিমান্ ধৈর্য্যশীলঃ। সত্যে সত্যব্যবহারে সত্যবচনে চ ॥২॥
স ইতি। স মাণ্ডব্যঃ, আশ্রমপদম্ আশ্রমাত্মকং স্থানং তস্য দ্বারি ॥৩॥
তস্যেতি। লোপ্ত্রং চোরিতং ধনং হরন্তীতি তে। "লোপ্ত্রন্তু তদ্ধনম্" ইত্যমরঃ ॥৪॥
অন্বিতি। তে দস্যবঃ, তস্য মাণ্ডব্যস্য, আবসথে আশ্রমে, লোপ্ত্রং চোরিতধনম্ ॥৫॥
নিধায়েতি। বলে রক্ষিসৈন্যে, অনাগতে সতি, লোপ্ত্রং নিধায় চ তে দস্যবো ভয়াত্তত্রৈবাশ্রমে, লীনা লুক্কায়িতাঃ স্থিতাঃ। তস্করানুগা রক্ষিণঃ। বৃত্তং স্থিতম্ ॥৬—৭॥

বৈশম্পায়ন বলিলেন—ধৈর্য্যশীল, সর্ব্বধর্ম্মজ্ঞ, সত্যপরায়ণ ও তপস্বী মাণ্ডব্য নামে বিখ্যাত কোন ব্রাহ্মণ ছিলেন ॥২॥

মহাযোগী ও মহাতপস্বী সেই মাণ্ডব্যমুনি আপন আশ্রমের দ্বারে বৃক্ষমূলে থাকিয়া ঊর্দ্ধবাহু হইয়া, মৌনাবলম্বন করিয়া অবস্থান করিতেছিলেন ॥৩॥

তিনি দীর্ঘকাল যাবৎ সেইরূপ তপস্যায় ব্রতী ছিলেন; সেই সময়ে কতকগুলি চোর চুরিকরা ধন লইয়া আসিয়া সেই আশ্রমে উপস্থিত হইল ॥৪॥

মহারাজ! বহুতর রক্ষী সৈন্য তাহাদের পিছনে আসিতেছিল; এই অবস্থায় সেই চোরেরা মাণ্ডব্যের আশ্রমে সেই চুরিকরা ধন আনিয়া রাখিল ॥৫॥

রক্ষী সৈন্যেরা উপস্থিত হইবার পূর্ব্বেই সেই চোরেরা কোথাও চুরি করা

[২]…ব্রাহ্মণঃ পূর্বম্…। [৪]…তমাশ্রমপদং প্রাপ্তাঃ…। [৫]…দস্যবঃ কুরুসত্তম!।

কতমেন পথা যাতা দস্যবো দ্বিজসত্তম ! ।
তেন গচ্ছামহে ব্রহ্মন্ ! পথা শীঘ্রতরং বয়ম্ ॥৮॥
তথা তু রক্ষিণাং তেষাং ব্রুবতাং স তপোধনঃ ।
ন কিঞ্চিদ্বচনং রাজন্নব্রবীৎ সাধ্বসাধু বা ॥৯॥
ততস্তে রাজপুরুষা বিচিন্বানাস্তমাশ্রমম্ ।
দদৃশুস্তত্র সংলীনাংস্তাংশ্চৌরান্ দ্রব্যমেব চ ॥১০॥
ততঃ শঙ্কা সমভবদ্রক্ষিণাং তং মুনিং প্রতি ।
সংযম্যৈনং ততো রাজ্ঞে দস্যূংশ্চৈব ন্যবেদয়ন্ ॥১১॥

---

ভারতকৌমুদী

কিমপৃচ্ছন্নিত্যাহ কতমেনেতি। গচ্ছামহে গচ্ছামস্তান্ ধর্ত্তুমিতি শেষঃ ॥৮॥
তথেতি। অত্র সন্তীতি সত্যতয়া সাধু, ন দৃষ্টা ইত্যসত্যতয়া চাসাধু ॥৯॥
তত ইতি। বিচিন্বানা অন্বিষ্যন্তঃ। দ্রব্যং তৈরপহৃতং ধনঞ্চ ॥১০॥
তত ইতি। অয়মপি চৌরো ভবেৎ; কথমন্যথা অস্যাশ্রমে তদ্ধনং চৌরাশ্চেত্যতঃ শঙ্কা ॥১১॥

ভারতভাবদীপঃ

কিং কৃতমিতি ॥১—৪॥ লোপ্ত্রং লুপ্যত ইতি ব্যুৎপত্ত্যা চৌরাপহৃতম্ ধনং ॥৫—১০॥

---

ধন রাখিয়া ভয়ে সেই আশ্রমেই লুকাইয়া থাকিল; তাহারা লুকাইলে পর সেই রক্ষী সৈন্যেরা আসিল; তাহার পর তাহারা সেই মাণ্ডব্যমুনিকে দেখিতে পাইল এবং তিনি সেই অবস্থায় থাকিলেও তাঁহার নিকট চোরদিগের কথা জিজ্ঞাসা করিল ॥৬—৭॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ ! চোরেরা কোন্ পথ দিয়া গিয়াছে ? আমরাও সত্বর সেই পথ দিয়া যাইব' ॥৮॥

কিন্তু রক্ষিগণ সেইরূপ জিজ্ঞাসা করিলে, মহর্ষি মাণ্ডব্য ভাল-মন্দ কোন কথাই বলিলেন না ॥৯॥

তাহার পর, সেই রাজপুরুষেরা সেই আশ্রমেই অন্বেষণ করিতে থাকিয়া সেই স্থানেই লুক্কায়িত চোরদিগকে এবং অপহৃত ধনগুলিকে দেখিতে পাইল ॥১০॥

তাহার পর, সেই মাণ্ডব্যমুনির প্রতিও রক্ষিগণের চোর বলিয়া সন্দেহ জন্মিল; তাহাতেই তাহারা চোরদের সঙ্গেই মাণ্ডব্যমুনিকেও বন্ধন করিয়া নিয়া রাজাকে জানাইল ॥১১॥

---

[৮] কতরেণ পথা...গচ্ছেমহি ব্রহ্মন্ !... । [১০]...বিচিন্বন্তস্তম্... ।

তং রাজা সহ তৈশ্চৌরৈরন্বশাদ্বধ্যতামিতি।
স রক্ষিভিস্তৈরজ্ঞাতঃ শূলে প্রোতো মহাতপাঃ ॥১২॥
ততস্তে শূলমারোপ্য তং মুনিং রক্ষিণস্তদা।
প্রতিজগ্মুর্মহারাজ! ধনান্যাদায় তান্যথ ॥১৩॥
শূলস্থঃ স তু ধর্ম্মাত্মা কালেন মহতা ততঃ।
নিরাহারোঽপি বিপ্রর্ষির্মরণং নাভ্যপদ্যত ॥১৪॥
ধারয়ামাস চ প্রাণানৃষীংশ্চ সমুপানয়ৎ।
শূলাগ্রে তপ্যমানেন তপস্তেন মহাত্মনা।
সন্তাপং পরমং জগ্মুর্মুনয়স্তপসান্বিতাঃ ॥১৫॥
তে রাত্রৌ শকুনা ভূত্বা সন্নিপত্য তু ভারত!।
দর্শয়ন্তো যথাশক্তি তমপৃচ্ছন্ দ্বিজোত্তমম্ ॥১৬॥

ভারতকৌমুদী

তমিতি। অন্বশাৎ বিচার্য্য নিরূপিতবান্। অজ্ঞাতো মুনিত্বয়া অনবগতঃ ॥১২॥

তত ইতি। তানি অপহৃতানি ধনানি, আদায় রাজকোষএব রক্ষিতুম্ ॥১৩॥

শূলস্থ ইতি। মরণং নাভ্যপদ্যত ন প্রাপ্নোৎ, তপোবলাদিতি ভাবঃ ॥১৪॥

ধারয়ামাসেতি। ঋষীন্ প্রণয়াস্পদীভূতান্ অপরান্ মুনীন্, স্মরণেনৈব সমুপানয়ৎ। তেন মহাত্মনা হেতুনা। মুনয়ো নবাগতাঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১৫॥

ত ইতি। তে মুনয়ঃ, শকুনাঃ পক্ষিণঃ, সন্নিপত্য আগত্য, স্বং স্বং রূপং দর্শয়ন্তঃ ॥১৬॥

ভারতভাবদীপঃ

সংযম্য চোরবন্নিগৃহ্য ॥১১—১৪॥ ঋষীন্ বেদান্ সমুপানয়ৎ স্বাধীনানকরোৎ; চিরং বেদনার্ত্তোঽপি বেদান্ ন বিস্মৃতবানিত্যর্থঃ। যদ্বা ঋষীন্ মুনীন্ স্বসমীপে উপানয়দিত্যুক্তং

রাজা বিচার করিয়া, চোরদের সহিত মাণ্ডব্যমুনিকেও বধ করিবার আদেশ দিলেন। সুতরাং রক্ষী পুরুষেরা তপস্বী বলিয়া না জানিয়াই মাণ্ডব্যমুনিকেও শূলে চরাইয়া দিল ॥১২॥

তদনন্তর, রক্ষিগণ মাণ্ডব্যমুনিকে শূলে চরাইয়া দিয়া, সেই অপহৃত ধনগুলি লইয়া চলিয়া গেল ॥১৩॥

ধর্ম্মাত্মা মাণ্ডব্য দীর্ঘকাল শূলের উপরে থাকিয়া আহার না করিয়াও, তপোবলে মৃত্যুমুখে পতিত হইলেন না ॥১৪॥

প্রাণ ধারণ করিয়াই রহিলেন এবং স্মরণ করিয়া অন্যান্য মুনিগণকে আনয়ন করিলেন; তাঁহারা আসিয়া, মাণ্ডব্যকে শূলের উপরে থাকিয়াই তপস্যা করিতে দেখিয়া অত্যন্ত দুঃখিত হইলেন ॥১৫॥

[১৫]…তপস্তেপে মহাত্মনা…।

শ্রোতুমিচ্ছামহে ব্রহ্মন্ ! কিং পাপং কৃতবানসি ।
যেনেহ সমনুপ্রাপ্তং শূলে দুঃখভয়ং মহৎ ॥১৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে অণীমাণ্ডব্যোপাখ্যানে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ

—:*:—

বৈশম্পায়ন উবাচ ।
ততঃ স মুনিশার্দ্দূলস্তানুবাচ তপোধনান্ ।
দোষতঃ কং গমিষ্যামি নহি মেঽন্যোঽপরাধ্যতি ॥১॥

### ভারতকৌমুদী

শ্রোতুমিতি । দুঃখং কষ্টং তেন যুক্তং ভয়ং মরণভয়ং তৎ, মধ্যপদলোপী সমাসঃ ॥১৭॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি । দোষতো দোষেণ, কং জনম্, গমিষ্যামি প্রাপ্স্যামি, কস্মিন্ জনে দোষমিমমর্পয়িষ্যামীত্যর্থঃ ; অপি তু স্বদোষাদেব ময়েয়ং যাতনেতি ভাবঃ ॥১॥

### ভারতভাবদীপঃ

তদেব বিবৃণোতি শূলাগ্র ইত্যাদিনা ॥১৫॥ দর্শয়ন্তঃ স্বানি রূপাণি প্রকাশয়ন্তঃ ॥১৬—১৭॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০১॥

—:*:—

সেই মুনিরা রাত্রিতে পক্ষী হইয়া আসিয়া শক্তি অনুসারে আপন আপন রূপ প্রকাশ করিয়া মাণ্ডব্যকে জিজ্ঞাসা করিলেন ॥১৬॥

ব্রাহ্মণ ! আমরা শুনিতে ইচ্ছা করি, আপনি কি পাপ করিয়াছিলেন, যাহার ফলে শূলের উপর থাকিয়া গুরুতর কষ্ট ও মৃত্যুভয় ভোগ করিতেছেন ॥১৭॥

—:০:—

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, মুনিশ্রেষ্ঠ মাণ্ডব্য সেই তপস্বীদিগকে বলিলেন—'কাহার উপরে দোষারোপ করিব ; অন্য কেহই আমার নিকট অপরাধী নহে' ॥১॥

[১৭]···দুঃখতরং মহৎ । * 'পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ' 'ষড়ধিকশততমোঽধ্যায়ঃ' 'সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ' 'ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ ইতি পাঠান্তরাণি ।

তং দৃষ্ট্বা রক্ষিণস্তত্র তথা বহুতিথেঽহনি।
ন্যবেদয়ংস্তথা রাজ্ঞে যথাবৃত্তং নরাধিপ! ॥২॥

রাজা চ তমৃষিং শ্রুত্বা নিষ্ক্রম্য সহ বন্ধুভিঃ।
প্রসাদয়ামাস তদা শূলস্থমৃষিসত্তমম্ ॥৩॥

রাজোবাচ।

যন্ময়াপকৃতং মোহাদজ্ঞানাদৃষিসত্তম!।
প্রসাদয়ে ত্বাং তত্রাহং ন মে ত্বং ক্রোদ্ধুমর্হসি ॥৪॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তস্ততো রাজ্ঞা প্রসাদমকরোন্মুনিঃ।
কৃতপ্রসাদং রাজা তং ততঃ সমবতারয়ৎ ॥৫॥

---

ভারতকৌমুদী

তমিতি। বহুতিথে বহূনাং পূরণীভূতে। যথা বৃত্তং শূলোপরি স্থিতম্ ॥২॥

রাজেতি। ঋষিং মাণ্ডব্যম্, তং তদবস্থম্। নিষ্ক্রম্য রাজভবনান্নির্গত্য ॥৩॥

যদিতি। অজ্ঞানাদৃষিত্বেন জ্ঞানাভাবাৎ, মোহাৎ সাধাবপি চৌরভ্রমাৎ। তত্রাপকারে ॥৪॥

এবমিতি। ততঃ শূলাৎ। সমবতারয়দিতি অড়াগমাভাব আর্ষঃ ॥৫॥

ভারতভাবদীপঃ

তত ইতি। দোষতো ন কমপি দোষিণং কথয়ামি; স্বকৃতমেব ভুঙ্ক্তে ইত্যর্থঃ ॥১—৫॥

---

মহারাজ! নগররক্ষীরা বহু দিনের পরেও মাণ্ডব্যমুনিকে সেই শূলের উপরেই থাকিতে দেখিয়া, যেমন অবস্থায় তিনি ছিলেন, তেমন অবস্থাই যাইয়া রাজাকে জানাইল ॥২॥

রাজাও মাণ্ডব্যের সেই অবস্থা শুনিয়া, তখনই বন্ধুগণের সহিত রাজভবন হইতে নির্গত হইয়া, শূলস্থিত মাণ্ডব্যমুনিকে প্রসন্ন করিবার চেষ্টা করিতে লাগিলেন ॥৩॥

রাজা বলিলেন—'মুনিশ্রেষ্ঠ! আমি না জানিয়া ভ্রমবশতঃ আপনার প্রতি যে দুর্ব্যবহার করিয়াছি, সে বিষয়ে এখন ক্ষমা চাহিতেছি; আপনি ক্রুদ্ধ হইবেন না' ॥৪॥

বৈশম্পায়ন বলিলেন—রাজা এইরূপ বলিলে, মাণ্ডব্যমুনি প্রসন্ন হইলেন। তাহার পর রাজা তাঁহাকে শূল হইতে নামাইলেন ॥৫॥

---

২ শ্লোকঃ কতিপয়পুস্তকে নাস্তি। [৩] শ্রুত্বা চ বচনং তেষাং নিশ্চিত্য সহ বন্ধুভিঃ…।

অবতার্য্য চ শূলাগ্রাত্তচ্ছূলং নিশ্চকর্ষ হ।
অশক্নুবংশ্চ নিষ্ক্রষ্টুং শূলং মূলে স চিচ্ছিদে ॥৬॥
স তথান্তর্গতেনৈব শূলেন ব্যচরন্মুনিঃ।
তেনাতিতপসা লোকান্ বিজিগ্যে দুর্লভান্ পরৈঃ ॥৭॥
অণীমাণ্ডব্য ইতি চ ততো লোকেষু গীয়তে।
স গত্বা সদনং বিপ্রো ধর্ম্মস্য পরমার্থবিৎ ॥৮॥
আসনস্থং ততো ধর্ম্মং দৃষ্ট্বোপালভত প্রভুঃ।
কিন্নু তদ্দুষ্কৃতং কর্ম্ম ময়া কৃতমজানতা ॥৯॥
যস্যেয়ং ফলনির্বৃত্তিরীদৃশ্যাসাদিতা ময়া।
শীঘ্রমাচক্ষ্ব মে তত্ত্বং পশ্য মে তপসো বলম্ ॥১০॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

অবেতি। তচ্ছূলম্ অবতারণকালীনদোলনেন ভগ্নতচ্ছূলখণ্ডম্। নিশ্চকর্ষ বহিষ্কর্ত্তুং চিচেষ্টে। মূলে প্রবিষ্টভাগাস্তিকভাগে, চিচ্ছিদে ছিন্নবান্ ॥৬॥

স ইতি। ব্যচরৎ তপোনিমিত্তং নানাদেশং বিচরিতবান্। লোকান্ স্বর্গবিশেষান্ ॥৭॥

অণীতি। অণী শূলাগ্রং তেন যুক্তো মাণ্ডব্য ইত্যণীমাণ্ডব্যঃ, মধ্যপদলোপী সমাসঃ। "অণিরাণিবদক্ষাগ্রকীলাশ্রিসীমস্থ দ্বয়োঃ" ইতি মেদিনী। ধর্ম্মস্য দেবস্য। উপালভত তিরস্কৃতবান্। দুষ্কৃতং পাপজনকম্। ফলনির্বৃত্তিঃ ফলনিষ্পত্তিঃ, আসাদিতা প্রাপ্তা তত্ত্বং যথার্থম্ ॥৮—১০॥

ভারতভাবদীপঃ

মূলে দেহান্তঃপ্রবিষ্টশূলভাগস্যান্তিকে। "মূলং বিত্তেঽন্তিকে" ইতি মেদিনী ॥৬॥ ব্যচরৎ

শূল হইতে নামাইয়া, সেই শূলের ভগ্ন খণ্ড বাহির করিবার চেষ্টা করিলেন, কিন্তু তাহা বাহির করিতে না পারিয়া, তাহার বাহিরের ভাগ কাটিয়া দিলেন ॥৬॥

মাণ্ডব্যমুনি অন্তর্গত সেই শূলখণ্ড লইয়াই তপস্যার জন্য নানাদেশে বিচরণ করিলেন এবং সেই তপস্যার প্রভাবে অন্যের দুর্লভ বহুতর স্বর্গ জয় করিলেন ॥৭॥

সেই কারণেই জগতে মাণ্ডব্যকে অণীমাণ্ডব্য বলিয়া থাকে। তাহার পর, তত্ত্ববিৎ মাণ্ডব্যমুনি ধর্ম্মরাজের বাড়ী যাইয়া, তাঁহাকে আসনে উপবিষ্ট দেখিয়া তিরস্কারের ভঙ্গীতে বলিলেন—'ধর্ম্মরাজ! আমি না জানিয়া এমন কি দুষ্কর্ম্ম করিয়াছিলাম, যাহার ফলে এইরূপ যাতনা ভোগ করিলাম। আপনি

[৬] অশক্নুবংশ্চ নিষ্কর্ষ্টুং…।

ধর্ম্ম উবাচ।

পতঙ্গকানাং পুচ্ছেষু ত্বয়েষীকা প্রবেশিতা।
কর্ম্মণস্তস্য তে প্রাপ্তং ফলমেতত্তপোধন! ॥১১॥
স্বল্পমেব যথা দত্তং দানং বহুগুণং ভবেৎ।
অধর্ম্ম এবং বিপ্রর্ষে! বহুদুঃখফলপ্রদঃ ॥১২॥ †

অণীমাণ্ডব্য উবাচ।

কস্মিন্ কালে ময়া তত্তু কৃতং ব্রূহি যথাতথম্।
তেনোক্তো ধর্ম্মরাজেন বালভাবে ত্বয়া কৃতম্ ॥১৩॥

অণীমাণ্ডব্য উবাচ।

বালো হি দ্বাদশাদ্বর্ষাজ্জন্মতো যৎ করিষ্যতি।
ন ভবিষ্যত্যধর্ম্মোঽত্র ন প্রজ্ঞাস্যন্তি বৈ দিশঃ ॥১৪॥

ভারতকৌমুদী

পতঙ্গকানামিতি। পতঙ্গকানাং ক্ষুদ্রশলভানাম্। ঈষীকা তৃণবিশেষঃ। তে ত্বয়া ॥১১॥

স্বল্পমিতি। দত্তং বিহিতম্। অধর্ম্মঃ পাপম্, এবং তথা ॥১২॥

কস্মিন্নিতি। বালভাবে বাল্যে। উক্তো মাণ্ডব্য ইতি শেষঃ ॥১৩॥

বাল ইতি। জন্মতো দ্বাদশাদ্বর্ষাৎ পূর্ব্বম্। দিশো যুস্মদাদয়ো দিগ্‌দেবতাঃ, ন প্রজ্ঞাস্যন্তি তৎ কর্ম্ম পাপজনকতয়া ন গ্রহীষ্যন্তি; মধ্যবস্থাপনাদেবেতি ভাবঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

আচরৎ তপ ইতি শেষঃ ॥৭॥ অণী শূলাগ্রং তদ্‌যুক্তো মাণ্ডব্যঃ ॥৮॥ উপালভত গর্হিতবান্

সত্বর ইহার যথার্থ উত্তর করুন; তাহার পর আমার তপস্যার প্রভাব দেখুন' ॥৮—১০॥

ধর্ম্মরাজ বলিলেন—'আপনি ফড়িংএর পুচ্ছে নলখাগড়া প্রবেশ করাইয়া দিয়াছিলেন, তাহার ফলেই এই দুঃখভোগ করিয়াছেন ॥১১॥

ব্রহ্মর্ষি! অল্প দান করিলেও যেমন তাহার বহুগুণ ফল হয়, তেমন অল্প পাপ করিলেও সে বহুগুণ দুঃখ দিয়া থাকে ॥১২॥

অণীমাণ্ডব্য বলিলেন—'আমি কোন্ বয়সে সেই পাপ করিয়াছিলাম, তাহা যথার্থ বলুন'। ধর্ম্মরাজ বলিলেন—'আপনি বাল্যকালে করিয়াছিলেন' ॥১৩॥

অণীমাণ্ডব্য বলিলেন—'বালক, জন্ম হইতে বার বৎসর বয়সের মধ্যে যে কার্য্য করিবে, তাহাতে তাহার পাপ হইবে না এবং দেবতারাও তাহাকে পাপ বলিয়া মনে করিবেন না' ॥১৪॥

[১১] পতঙ্গিকানাম্…। † দ্বাদশশ্লোকাদারভ্য চতুর্দ্দশশ্লোকপর্য্যন্তো ভাগঃ পুস্তকবিশেষে নাস্তি।

অল্পেঽপরাধেঽপি মহান্ মম দণ্ডস্ত্বয়া কৃতঃ।
গরীয়ান্ ব্রাহ্মণবধঃ সর্ব্বভূতবধাদপি ॥১৫॥
শূদ্রযোনাবতো ধর্ম্ম! মানুষঃ সম্ভবিষ্যসি।
মর্য্যাদাং স্থাপয়াম্যদ্য লোকে কর্ম্মফলোদয়াৎ ॥১৬॥
আচতুর্দ্দশকাদ্বর্ষান্ন ভবিষ্যতি পাতকম্।
পরতঃ কুর্ব্বতামেবং দোষ এব ভবিষ্যতি ॥১৭॥
বৈশম্পায়ন উবাচ।
এতেন ত্বপরাধেন শাপাত্তস্য মহাত্মনঃ।
ধর্ম্মো বিদুররূপেণ শূদ্রযোনাবজায়ত ॥১৮॥

ভারতকৌমুদী

অল্প ইতি। কুতো মহান্ দণ্ডঃ কৃত ইত্যাহ গরীয়ানিতি ক্ষুদ্রপতঙ্গবধোত্তমস্য দণ্ডরূপেণ ব্রাহ্মণস্যৈব মম বধোত্তমস্ত্বয়া কৃত ইত্যোতন্মহদনুচিতমিতি ভাবঃ ॥১৫॥

তৎফলমাহ শূদ্রেতি। কর্ম্মণী সৎকার্য্যং দুষ্কার্য্যঞ্চ তয়োঃ ফলে ধর্ম্মাধর্ম্মৌ তয়োরুদয়মুৎপত্তিমাশ্রিত্যেতি ল্যব্‌লোপে পঞ্চমী। মর্য্যাদাং বয়ঃসীমাম্ ॥১৬॥

অথ কাসৌ মর্য্যাদেত্যাহ আচতুর্দ্দশকাদিতি। পাতকং ন ভবিষ্যতি, দুষ্কার্য্যকরণেঽপীত্যাশয়ঃ। এবং দুষ্কার্য্যম্। নমু "বালো হি দ্বাদশাদ্বর্ষাৎ" ইত্যাদিনা পূর্ব্ববচনেন সহাস্য বিরোধ ইতি চেৎ সত্যম্, পূর্ব্ববচনেন প্রাচীনমতং দর্শিতম্, অনেন চ স্বমতম্। অতএব পূর্ব্ববচনে "মর্য্যাদাং স্থাপয়াম্যদ্য" ইত্যাত্মনির্দ্দেশো বর্ত্তমানকালনির্দ্দেশশ্চ। ইত্থঞ্চ দ্বাদশবর্ষাৎ পরম্ ধর্ম্মাধর্ম্মজ্ঞানোদয়ে পাপম্, চতুর্দ্দশবর্ষাৎ পরন্তু ধর্ম্মাধর্ম্মজ্ঞানোদয়ে তদনুদয়ে বাপি পাপং ভবিষ্যতি; পূর্ব্ববচনে বালপদস্য ধর্ম্মাধর্ম্মজ্ঞানশূন্য এব তাৎপর্য্যাৎ ॥১৭॥

ভারতভাবদীপঃ

॥৯—১৩॥ দিশো দেশনাঃ ধর্ম্মশাস্ত্রাণি; যতো ন প্রজ্ঞাস্যন্তি বালত্বাৎ ॥১৪॥ ব্রাহ্মণবধো ব্রাহ্মণপীড়নম্ ॥১৫॥ মর্য্যাদামিতি। বালো হীতি হেতুপন্যাসপূর্ব্বকং দ্বাদশবর্ষপর্য্যন্তং কৃতাকৃতপ্রত্যবায়ো নাস্তীত্যুৎসর্গ উক্তঃ স্বয়ন্তু বর্ষদ্বয়ং তত্রাধিকং প্রচিক্ষেপ ॥১৬॥ চতুর্দ্দশাদূর্দ্ধং পাপমস্তীতি পৌরাণং মতমিদম্। বস্তুতস্তু উক্তহেতোঃ পুণ্যপাপবিভাগজ্ঞানপর্য্যন্তমেব

ধর্ম্মরাজ! আপনি আমার অল্প অপরাধেও গুরুতর দণ্ড বিধান করিয়াছেন। কেন না, সমস্ত প্রাণিবধ অপেক্ষাও ব্রাহ্মণবধ গুরুতর ॥১৫॥

অতএব ধর্ম্মরাজ! আপনি আমার অভিসম্পাতে মানুষ হইয়া শূদ্রযোনিতে জন্ম গ্রহণ করিবেন। আর, আজ আমি জগতে ধর্ম্ম ও অধর্ম্মোৎপত্তির বিষয়ে মানুষের বয়সের সীমা নির্দ্দেশ করিয়া দিতেছি ॥১৬॥

মানুষ, চতুর্দ্দশ বৎসর বয়সের মধ্যে যে দুষ্কার্য্য করিবে, তাহাতে তাহার পাপ হইবে না; তাহার পরে দুষ্কার্য্য করিলেই তাহার পাপ হইবে ॥১৭॥

[১৬]··ধর্ম্মফলোদয়াৎ। [১৭]···কুর্ব্বতামেব···।

ধর্ম্মে চার্থে চ কুশলো লোভক্রোধবিবর্জ্জিতঃ।
দীর্ঘদর্শী শমপরঃ কুরূণাঞ্চ হিতে রতঃ ॥১৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে মাণ্ডব্যোপাখ্যানং নাম দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---:*:---

## ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ

---

বৈশম্পায়ন উবাচ।

তেষু ত্রিষু কুমারেষু জাতেষু কুরুজাঙ্গলম্।
কুরবোঽথ কুরুক্ষেত্রং ত্রয়মেতদবর্দ্ধত ॥১॥

---

ভারতকৌমুদী

এতেনেতি। এতেন অল্পাপরাধে গুরুদণ্ডবিধানাত্মকেন। তস্য মাণ্ডব্যস্য ॥১৮॥

বিদুরং বিশিনষ্টি ধর্ম্ম ইতি। দীর্ঘদর্শী সর্ব্বকার্য্যএব বিচক্ষণঃ, শমপরঃ শত্রুতাশূন্যঃ ॥১৯॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---:*:---

তেষ্বিতি। কুরুজাঙ্গলং দেশবিশেষঃ, কুরবো দেশাঃ, কুরুক্ষেত্রমপি দেশবিশেষ এব ॥১॥

ভারতভাবদীপঃ

পাপানুৎপত্তিঃ। তেন পঞ্চবর্ষাভ্যন্তর এব দোষো নাস্তীত্যাদিবচনং বিদ্বদভিপ্রায়ম্। অন্যথা কলিশেষে অল্পায়ুষ্ট্বৈন পাপাভাবপ্রসঙ্গঃ স্যাৎ ॥১৭—১৮॥ দীর্ঘদর্শী সর্ব্বকালপরামর্শী। শমপরো নির্বৈরঃ ॥১৯॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১০২॥

---:*:---

বৈশম্পায়ন বলিলেন—এই অপরাধেই মহাত্মা মাণ্ডব্যের অভিসম্পাতে ধর্ম্মরাজ আসিয়া বিদুররূপে শূদ্রযোনিতে জন্মিয়াছিলেন ॥১৮॥

বিদুর ধর্ম্মনীতি ও অর্থনীতিতে নিপুণ ছিলেন; তাঁহার লোভ বা ক্রোধ ছিল না এবং তিনি বিচক্ষণ, শান্তিপরায়ণ ও কুরুবংশের হিতসাধনে রত ছিলেন ॥১৯॥

---:○:---

বৈশম্পায়ন বলিলেন—সেই তিনটী কুমার জন্মিলে পর, কুরুজাঙ্গল, কুরু, এবং কুরুক্ষেত্র এই তিনটি দেশই উন্নতি লাভ করিয়াছিল ॥১॥

---

[১৯]···সমপরঃ···। * 'ষড়ধিকশততমোঽধ্যায়ঃ' 'সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ' 'অষ্টাধিক-শততমোঽধ্যায়ঃ' 'সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ' ইতি পাঠান্তরাণি।

ঊর্দ্ধশস্যাভবদ্ভূমিঃ শস্যানি রসবন্তি চ।
যথর্ত্তুবর্ষী পর্জ্জন্যো বহুপুষ্পফলা দ্রুমাঃ ॥২॥
বাহনানি প্রহৃষ্টানি মুদিতা মৃগপক্ষিণঃ।
গন্ধবন্তি চ মাল্যানি রসবন্তি ফলানি চ ॥৩॥
বণিগ্‌ভিশ্চানুকীর্ণানি নগরাণ্যথ শিল্পিভিঃ।
শূরাশ্চ কৃতবিদ্যাশ্চ সন্তশ্চ সুখিনোঽভবন্ ॥৪॥
নাভবন্ দস্যবঃ কেচিন্নাধর্ম্মরুচয়ো জনাঃ।
প্রদেশেষ্বপি রাষ্ট্রাণাং কৃতং যুগমবর্ত্তত ॥৫॥
ধর্ম্মক্রিয়া যজ্ঞশীলাঃ সত্যব্রতপরায়ণাঃ।
অন্যোন্যপ্রীতিসংযুক্তা ব্যবর্দ্ধন্ত প্রজাস্তদা ॥৬॥
মানক্রোধবিহীনাশ্চ নরা লোভবিবর্জ্জিতাঃ।
অন্যোন্যমভ্যনন্দন্ত ধর্ম্মোত্তরমবর্ত্তত ॥৭॥

ভারতকৌমুদী

ঊর্দ্ধেতি। ঊর্দ্ধশস্যা উন্নতশস্যা। রসবন্তি স্বাদূনি। যথর্ত্তুবর্ষী যথাকালবর্ষী ॥২॥
বাহনানীতি। বাহনানি হস্ত্যশ্বাদীনি। মাল্যানি মাল্যঘটকানি পুষ্পাণি ॥৩॥
বণিগ্‌ভিরিতি। অনুকীর্ণানি ব্যাপ্তানি। অভবন্ সর্ব্বে জনা ইতি শেষঃ ॥৪॥
নেতি। কৃতং যুগমবর্ত্তত দ্বাপর-কল্যোঃ সন্ধাবপি সত্যং যুগমজায়তেব, ধর্ম্মপূর্ণত্বাৎ ॥৫॥
ধর্ম্মেতি। ধর্ম্মায়ৈব ক্রিয়াঃ কার্য্যাণি যেষাং তে। ব্যবর্দ্ধন্ত বিশেষেণোন্নতিমলভন্ত ॥৬॥

ভারতভাবদীপঃ

তেম্বিতি। কুরুজাঙ্গলং দেশঃ, কুরবঃ পুরুষাঃ, কুরুক্ষেত্রং তেষাং বাসস্থানম্ ॥১॥ দেশং

ভূমিতে প্রচুর পরিমাণে শস্য জন্মিত; সে শস্যগুলি আবার সুস্বাদুই হইত; মেঘ যথাসময়ে বর্ষণ করিত এবং বৃক্ষের ফল ও ফুল বহুপরিমাণে জন্মিত ॥২॥

হস্তী ও অশ্বপ্রভৃতি বাহন, এমন কি সমস্ত পশু ও পক্ষী পর্য্যন্ত আনন্দিত ছিল; পুষ্প সকল সৌরভযুক্ত এবং ফলসমূহ সুস্বাদু হইত ॥৩॥

নগরগুলি বণিক্ ও শিল্পিগণে পরিপূর্ণ থাকিত এবং প্রায় সকল লোকই বীর, কৃতবিদ্য, সচ্চরিত্র ও সুখী হইয়াছিল ॥৪॥

রাজ্যের কোন স্থানেই চোর ছিল না এবং লোকের মন পাপের দিকে যাইত না। এই সকল কারণে তখন বোধ হইত যে, সত্যযুগই যেন চলিতেছে ॥৫॥

তখন প্রজারা যজ্ঞ ও অন্যান্য ধর্ম্মকার্য্যে নিরত ছিল, সত্য ও ব্রতপরায়ণ থাকিত এবং পরস্পর পরস্পরের প্রতি আনন্দিত থাকিয়া বৃদ্ধি পাইয়াছিল ॥৬॥

[৪] বণিগ্‌ভিশ্চান্বকীর্য্যন্ত···শূদ্রাশ্চ কৃতবীর্য্যাশ্চ···।

তন্মহোদধিবৎ পূর্ণং নগরং বৈ ব্যরোচত।
দ্বার-তোরণ-নির্য্যূহৈর্যুক্তমভ্রচয়োপমৈঃ।
প্রাসাদশতসংবাধং মহেন্দ্রপুরসন্নিভম্ ॥৮॥
নদীষু বনষণ্ডেষু বাপী-পল্বল-সানুষু।
কাননেষু চ রম্যেষু বিজহ্রুর্মুদিতা জনাঃ ॥৯॥
উত্তরৈঃ কুরুভিঃ সার্দ্ধং দক্ষিণাঃ কুরবস্তথা।
বিস্পর্দ্ধমানা ব্যচরংস্তদা সিদ্ধর্ষিচারণৈঃ ॥১০॥
নাভবৎ কৃপণঃ কশ্চিন্নাভবন্ বিধবাঃ স্ত্রিয়ঃ।
তস্মিন্ জনপদে রম্যে কুরুভির্বহুলীকৃতে ॥১১॥

ভারতকৌমুদী

মানেতি। মানোঽহঙ্কারঃ। ধর্ম্ম এবোত্তরঃ প্রধানো যস্মিংস্তত্তাদৃশং লোকচরিত্রম্ ॥৭॥

তদিতি। প্রাসাদশতেন সংবাধং নিরবকাশীকৃতম্, মহেন্দ্রপুরসন্নিভম্ অমরাবতীতুল্যম্, অভ্রচয়োপমৈর্যথাযোগ্যমেঘসমূহতুল্যৈঃ, দ্বারৈস্তোরণৈঃ নির্য্যূহৈর্নাগদন্তাপরপর্য্যায়ৈর্ভিত্তিবহির্গতকাষ্ঠৈশ্চ যুক্তম্, লোকৈঃ পূর্ণং তন্নগরম্, মহোদধিবৎ, ব্যরোচত। "নির্য্যাসে শেখরে দ্বারি নির্য্যূহো নাগদন্তকে" ইতি রুদ্রঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৮॥

নদীষিতি। বনানাং ষণ্ডেষু সমূহেষু, বাপীপল্বলসানুষু দীর্ঘিকাক্ষুদ্রজলাশয়সমতলদেশেষু ॥৯॥

উত্তরৈরিতি। দক্ষিণাঃ কুরবঃ শান্তনুশাসিতদেশস্থা জনাঃ, উত্তরৈঃ কুরুভিঃ উত্তরকুরুদেশবাসিভিঃ সিদ্ধর্ষিচারণৈর্দেবযোনিবিশেষৈঃ সার্দ্ধম্, বিস্পর্দ্ধমানাঃ সন্তো ব্যচরন্ ॥১০॥

নেতি। কুরুভিঃ কুরুবংশীয়ৈঃ, বহুলীকৃতে বিজিত্য পরিবর্দ্ধিতে ॥১১॥

লোকের অহঙ্কার, ক্রোধ বা লোভ ছিল না, পরস্পর পরস্পরকে আদর করিত এবং তাহাদের চরিত্রে ধর্ম্মই প্রধান থাকিত ॥৭॥

অসংখ্য অট্টালিকায় পরিপূর্ণ, যথাযোগ্য মেঘসমূহতুল্য দ্বার, তোরণ ও নাগদন্ত (হুল) যুক্ত এবং অসংখ্য লোকপূর্ণ সেই অমরাবতীতুল্য হস্তিনারাজধানী তখন মহাসমুদ্রের ন্যায় শোভা পাইত ॥৮॥

নাগরিক লোকেরা নদী, সুন্দর সুন্দর বন ও উপবন, দীঘী, ক্ষুদ্রজলাশয় এবং সমতল ভূমিতে আনন্দিতচিত্তে বিহার করিত ॥৯॥

তৎকালে দক্ষিণ-কুরুদেশবাসী লোকেরা উত্তর-কুরুদেশবাসী সিদ্ধ, ঋষি ও চারণগণের সহিত স্পর্দ্ধা করিয়া বিচরণ করিত ॥১০॥

কুরুবংশীয়-নৃপতিগণকর্ত্তৃক পরিবর্দ্ধিত সেই মনোহর রাজ্যে তৎকালে কোন লোকই কৃপণ ছিল না এবং স্ত্রীলোকেরা বিধবা হইত না ॥১১॥

[৯] নদীষু বনখণ্ডেষু···।

যদাত্থ মাং ত্বং প্রসভং সখা তেঽহমিতি দ্বিজ ।
সঙ্গতানীহ জীর্য্যন্তে কালেন পরিজীর্য্যতঃ ॥৬৫॥
সৌহৃদং মে ত্বয়া হ্যাসীৎ পূর্ব্বং সামর্থ্যবন্ধনম্ ।
নাশ্রোত্রিয়ঃ শ্রোত্রিয়স্য নারথী রথিনঃ সখা ॥৬৬॥
সাম্যাদ্ধি সখ্যং ভবতি বৈষম্যান্নোপপদ্যতে ।
ন সখ্যমজরং লোকে বিদ্যতে কস্যচিৎ ক্বচিৎ ॥৬৭॥
কালো বৈনং বিহরতি ক্রোধো বৈনং হরত্যুত ।
মৈবং জীর্ণমুপাস্স্ব ত্বং সখ্যং ভবতুপাধিকৃৎ ॥৬৮॥
আসীৎ সখ্যং দ্বিজশ্রেষ্ঠ ! ত্বয়া মেঽর্থনিবন্ধনম্ ।
ন হ্যনাঢ্যঃ সখাঢ্যস্য নাবিদ্বান্ বিদুষঃ সখা ॥৬৯॥

ভারতকৌমুদী

যদিতি। অমী শ্লোকাঃ প্রায়েণৈব পূর্ব্বং ব্যাখ্যাতাঃ। সঙ্গতানি সৌহৃদানি ॥৬৫॥

সৌহৃদমিতি। সমানোঽর্থঃ প্রয়োজনং যয়োস্তৌ সমর্থৌ তয়োর্ভাবঃ সামর্থ্যং তদেব বন্ধনং হেতুর্যস্য তৎ একত্রাধ্যয়ননিবন্ধনমিত্যর্থঃ ॥৬৬॥

সাম্যাদিতি। সাম্যাৎ ধনবিদ্যাদিনা তুল্যত্বাৎ, বৈষম্যাদিত্যাপি তথৈব ॥৬৭॥

কাল ইতি। বিহরতি নাশয়তি। উপাধিকৃৎ ছলকারী ॥৬৮॥

আসীদিতি। অর্থনিবন্ধনম্ অধ্যয়নরূপৈকপ্রয়োজনহেতুকম্ ॥৬৯॥

ব্রাহ্মণ! তুমি বলপূর্ব্বক আমাকে যে বলিলে—'আমি তোমার সখা'। সে বিষয়ে শোন, মানুষ কালে জীর্ণ হয়; সুতরাং তাহার সৌহার্দ্দও কালে জীর্ণ হইয়া থাকে ॥৬৫॥

পূর্ব্বে একত্র অধ্যয়ন করিতাম বলিয়া তোমার সহিত আমার সখ্য ছিল। কিন্তু অব্রাহ্মণ ব্রাহ্মণের এবং অরথী রথীর সখা হয় না ॥৬৬॥

আর, পরস্পর সাম্য থাকিলেই সখ্য হয়, বৈষম্য থাকিলে হয় না। তার পর, জগতে কোথাও কাহারও সখ্য চিরকাল অক্ষয় হইয়া থাকে না ॥৬৭॥

হয়, কাল উহাকে নষ্ট করে, না হয় ক্রোধ তাহাকে নষ্ট করে। কোন কারণে তোমার সহিত আমার সখ্য হইয়াছিল, তাহা এখন জীর্ণ হইয়া গিয়াছে। সুতরাং তুমি এখন আর তাহার আশ্রয় লইও না ॥৬৮॥

হে ব্রাহ্মণশ্রেষ্ঠ! কোন প্রয়োজনবশতই আপনার সহিত আমার সখ্য ছিল। কিন্তু বাস্তবিকপক্ষে দরিদ্রও ধনীর সখা হয় না এবং মূর্খও পণ্ডিতের সখা হয় না ॥৬৯॥

[৬৫]...কালেন পরিজীর্য্যতা। [৬৮]...সখ্যং ভবদপাকৃধি।

ন শূরস্য সখা ক্লীবঃ সখিপূর্বং কিমিষ্যতে ।
নহি রাজ্ঞামুদীর্ণানামেবম্ভূতৈর্নরৈঃ ক্বচিৎ ॥৭০॥
সখ্যং ভবতি মন্দাত্মন্ ! শ্রিয়া হীনৈর্ধনচ্যুতৈঃ ।
নাশ্রোত্রিয়ঃ শ্রোত্রিয়স্য নারথী রথিনঃ সখা ॥৭১॥ (যুগ্মকম্)
নারাজা পার্থিবস্যাপি সখিপূর্ব্বং কিমিষ্যতে ।
অহং ত্বয়া ন জানামি রাজ্যার্থে সংবিদং কৃতাম্ ॥৭২॥
একরাত্রস্তু তে ব্রহ্মন্ ! কামং দাস্যামি ভোজনম্ ।
এবমুক্তস্ত্বহং তেন সদারঃ প্রস্থিতস্তদা ॥৭৩॥
তাং প্রতিজ্ঞাং প্রতিজ্ঞায় যাং কর্ত্তাঽস্ম্যচিরাদিব ।
দ্রুপদেনৈবমুক্তোঽহং মন্যুনাভিপরিপ্লুতঃ ॥৭৪॥

ভারতকৌমুদী

নেতি । পূর্ব্বং সখি সখিত্বম্ । উদীর্ণানামুন্নতানাম্ । শ্রিয়া ধননিবন্ধনশোভয়া । উত্তরার্দ্ধন্তু দৃষ্টান্তার্থকত্বাৎ পূর্ব্বেণ সহাপৌনরুক্ত্যম্ ॥৭০—৭১॥

নেতি । সখিপূর্ব্বং সখিত্বপ্রযুক্তম্ । সংবিদম্ অঙ্গীকারম্ । এতেন সোঽঙ্গীকারোঽপি দ্রোণেন জ্ঞাপিত ইতি বোধ্যম্ । "সংবিদাগূঃ প্রতিজ্ঞানম্" ইত্যমরঃ ॥৭২॥

একেতি । কামং যথেপ্সিতম্ । সদারঃ সভার্য্যঃ ॥৭৩॥

তামিতি । ইবশব্দ এবার্থে সম্ভাবনায়াং বা । মন্যুনা ক্রোধেন, অভিপরিপ্লুতো

ভারতভাবদীপঃ

নিরস্তোত্তমরূপং হীনজনমিব । অকৃতেত্যাদি প্রাগব্যাখ্যাতম্ ॥৬৪—৭১॥ রাজ্যার্থে

আর, নপুংসকও বীরের সখা হইতে পারে না । সে যাহা হউক, আপনি পূর্ব্বের সে সখ্য চাহিতেছেন কেন ? হে নির্ব্বোধ ! শ্রীহীন ও ধনহীন এইরূপ লোকের সহিত কখনও উন্নত রাজাদের সখ্য হইতে পারে না ; যেমন অব্রাহ্মণ ব্রাহ্মণের এবং অরথী রথীর সখা হয় না ॥৭০—৭১॥

এবং যে ব্যক্তি রাজা নহে, সেও যেমন রাজার সখা হয় না । সে যাহা হউক, আপনি সখিত্বনিবন্ধন কি চাহিতেছেন ? । আর, আমি আপনার সহিত কখনও রাজ্যের বিষয়ে কোন অঙ্গীকার করিয়াছি বলিয়া আমার স্মরণ হইতেছে না ॥৭২॥

তবে, আমি আপনাকে এক সন্ধ্যার উপযোগী ইচ্ছানুরূপ খাদ্য দান করিব ।' দ্রুপদ এইরূপ বলিলে, আমি তখনই স্ত্রী ও পুত্রের সহিত প্রস্থান করিলাম ॥৭৩॥

এবং দ্রুপদ ঐরূপ বলিলে, আমি অত্যন্ত ক্রুদ্ধ হইয়া, যাহা অচিরকাল-মধ্যেই সফল করিব, এমন এক প্রতিজ্ঞা করিয়া, কুরুদেশে আসিলাম । ভীষ্ম !

অভ্যাগচ্ছং কুরূন্ ভীষ্ম ! শিষ্যৈরর্থী গুণান্বিতৈঃ ।
ততোঽহং ভবতঃ কামং সংবর্দ্ধয়িতুমাগতঃ ॥৭৫॥
ইদং নাগপুরং রম্যং ব্রূহি কিং করবাণি তে ।

বৈশম্পায়ন উবাচ ।

এবমুক্তস্তদা ভীষ্মো ভারদ্বাজমভাষত ॥৭৬॥ (বিশেষকম্)

ভীষ্ম উবাচ ।

অপজ্যং ক্রিয়তাং চাপং সাধ্বস্ত্রং প্রতিপাদয় ।
ভুঙ্‌ক্ষ্ব ভোগান্ ভৃশং প্রীতঃ পূজ্যমানঃ কুরুক্ষয়ে ॥৭৭॥
কুরূণামস্তি যদ্বিত্তং রাজ্যঞ্চেদং সরাষ্ট্রকম্ ।
ত্বমেব পরমো রাজা সর্ব্বে চ কুরবস্তব ॥৭৮॥
যচ্চ তে প্রার্থিতং ব্রহ্মন্ ! কৃতং তদিতি চিন্ত্যতাম্ ।
দিষ্ট্যা প্রাপ্তোঽসি বিপ্রর্ষে ! মহান্ মেঽনুগ্রহঃ কৃতঃ ॥৭৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে ভীষ্মদ্রোণসমাগমো নাম সপ্তবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

গুণান্বিতৈঃ। কুরূন্ কুরুদেশম্। কামমভিলাষম্। ইদং রম্যং নাগপুরং হস্তিনাম্, আগত ইতি সম্বন্ধঃ। ভারদ্বাজং দ্রোণম্ ॥৭৪—৭৬॥

অপেতি। হে দ্রোণ! ত্বয়া চাপম্, অপজ্যম্ অবরোপিতগুণং ক্রিয়তাম্। সাধু সম্যক্; অস্ত্রং প্রতিপাদয় কুরুকুমারেভ্যঃ প্রদেহি। কুরুক্ষয়ে কুরুগৃহে পূজ্যমানঃ, অতএব ভৃশং প্রীতঃ সন্, ভোগান্ ভুঙ্‌ক্ষ্ব। "নিলয়াপচয়ৌ ক্ষয়ৌ" ইত্যমরঃ ॥৭৭॥

কুরূণামিতি। সরাষ্ট্রকং দেশসহিতম্, রাজ্যং রাজত্বপদম্। তত্র ত্বমেব পরমো রাজা ॥৭৮॥

---

তাহার পর, আমি গুণবান্ শিষ্যের প্রার্থী হইয়া এবং আপনার অভিলাষ পূর্ণ করিবার জন্য, এই মনোহর হস্তিনাপুরে আসিয়াছি। এখন বলুন আপনার কি করিব'। বৈশম্পায়ন বলিলেন—দ্রোণ এইরূপ বলিলে, ভীষ্ম তাঁহাকে বলিলেন ॥৭৪—৭৬॥

ভীষ্ম বলিলেন—'মহাশয়! আপনি ধনুর গুণ নামাইয়া ফেলুন, কুরু-বালকদিগকে ভাল করিয়া অস্ত্রশিক্ষা দিন এবং কুরুগৃহে সম্মানিত ও বিশেষ সন্তুষ্ট থাকিয়া সমস্ত ভোগ্য বস্তু ভোগ করিতে থাকুন ॥৭৭॥

কৌরবগণের যে ধনসম্পদ, রাজত্বপদ এবং রাজ্য আছে, সে সমস্তের

---

* '...ঊনত্রিংশদধিকঃ...' '...একত্রিংশদধিকঃ...' '...একচত্বারিংশদধিকঃ' ইতি পাঠভেদাঃ।

# অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

প্রতিজগ্রাহ তং ভীষ্মো গুরুং পাণ্ডুসুতৈঃ সহ।
পৌত্রানাদায় তান্ সর্বান্ বসূনি বিবিধানি চ ॥১॥
শিষ্যা ইতি দদৌ রাজন্! দ্রোণায় বিধিপূর্ব্বকম্।
তদা দ্রোণোঽব্রবীদ্বাক্যং ভীষ্মং বুদ্ধিমতাং বরম্ ॥২॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

যদিতি। যচ্চ দ্রুপদনিগ্রহণম্। দিষ্ট্যা অস্মাকং ভাগ্যেন ॥৭৯॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্বণি সম্ভবে সপ্তবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

প্রতীতি। বসূনি ধনানি। শিষ্যা ইতি বিজ্ঞাপ্য, দদৌ দাতুমঙ্গীচকার, পরত্রাপি দদাবিত্যাদিশ্রবণাৎ। বিধিপূর্ব্বকং লৌকিকরীত্যনুসরণপূর্ব্বকমিত্যর্থঃ ॥১—২॥

ভারতভাবদীপঃ

সংবিদং অত্যোগ্যং মম রাজ্যমিতি সঙ্কেতম্ ॥৭২—৭৬॥ প্রতিপাদয় অস্মৎকুমারেভ্য ইতি শেষঃ। কুরুক্ষয়ে কুরুগৃহে ॥৭৭—৭৯॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৭॥

—:*:—

আপনিই যথার্থ রাজা থাকিবেন এবং কৌরবগণ সকলেই আপনার অধীন থাকিবে ॥৭৮॥

ব্রাহ্মণ! আপনার যাহা অভীষ্ট, তাহা করা হইয়া গিয়াছে বলিয়া মনে করুন। হে বিপ্রর্ষি! আপনি আমাদের ভাগ্যবশতই উপস্থিত হইয়াছেন এবং ইহা আমাদের প্রতি গুরুতর অনুগ্রহ করিয়াছেন' ॥৭৯॥

—:০:—

বৈশম্পায়ন বলিলেন—ভীষ্ম, দ্রোণকে গুরু বলিয়া গ্রহণ করিলেন এবং অন্ন, বস্ত্র ও শয্যাপ্রভৃতি প্রয়োজনীয় বস্তু দান করিবার অঙ্গীকার করিয়া, পাণ্ডুর পুত্রগণের সহিত অন্যান্য সকল পৌত্রকে আনাইয়া, তাহাদিগকে শিষ্যরূপে দ্রোণের হস্তে যথারীতি সমর্পণ করিবার অঙ্গীকার করিলেন। তখন দ্রোণ, বুদ্ধিমান্ ভীষ্মকে বলিলেন ॥১—২॥

[১] প্রথমাদয়ঃ ষট্ শ্লোকা দাক্ষিণাত্যপুস্তকে দৃশ্যন্তে।

কৃপস্তিষ্ঠতি চাচার্য্যঃ শস্ত্রজ্ঞঃ প্রাজ্ঞসম্মতঃ।
ময়ি তিষ্ঠতি চেদ্বিপ্রো বৈমনস্যং গমিষ্যতি ॥৩॥
যুষ্মান্ কিঞ্চিচ্চ যাচিত্বা ধনং সংগৃহ্য হর্ষিতঃ।
স্বমাশ্রমপদং রাজন্! গমিষ্যামি যথাগতম্ ॥৪॥
এবমুক্তে তু বিপ্রেন্দ্রং ভীষ্মঃ প্রহরতাং বরঃ।
অব্রবীদ্‌দ্রোণমাচার্য্যমুখ্যং শস্ত্রবিদাং বরম্ ॥৫॥
কৃপস্তিষ্ঠতু পূজ্যশ্চ ভর্ত্তব্যশ্চ ময়া সদা।
ত্বং গুরুর্ভব পৌত্রাণামাচার্য্যস্ত্বং মতো মম ॥৬॥

বৈশম্পায়ন উবাচ।

ততঃ সম্পূজিতো দ্রোণো ভীষ্মেণ দ্বিপদাং বরঃ।
বিশশ্রাম মহাতেজাঃ পূজিতঃ কুরুবেশ্মনি ॥৭॥

ভারতকৌমুদী

কৃপ ইতি। তিষ্ঠতি চেৎ শিষ্যত্বেন কুমারবর্গঃ। বৈমনস্যমসন্তোষং ভগিনীপতিনা স্বভাগগ্রহণাৎ ॥৩॥

যুষ্মানিতি। রাজ্যপরিচালনশ্রবণাদেব রাজন্নিতি সম্বোধিতঃ ॥৪॥

এবমিতি। আচার্য্যমুখ্যং শিক্ষকপ্রধানম্ ॥৫॥

কৃপ ইতি। পূজ্যো গুরুত্বেন, ভর্ত্তব্যশ্চাবশ্যকধনাদিদানেন ॥৬॥

তত ইতি। দ্বিপদাং মনুষ্যাণাম্। পূজিতো গুরুত্বাদেব ভীষ্মেতরৈরপি লোকৈঃ ॥৭॥

---

'শস্ত্রজ্ঞ এবং অভিজ্ঞলোকদিগের সম্মত কৃপ আচার্য্য রহিয়াছেন; এ অবস্থায় কুমারগণকে যদি আমার হস্তে সমর্পণ করেন, তবে কৃপাচার্য্য অসন্তুষ্ট হইবেন ॥৩॥

অতএব আমি আপনাদের নিকট প্রার্থনা করিয়া কিছু ধন লইয়া যেমন আসিয়াছিলাম, তেমনই আনন্দিতচিত্তে নিজের আশ্রমে চলিয়া যাই' ॥৪॥

দ্রোণ এইরূপ বলিলে, বীরশ্রেষ্ঠ ভীষ্ম, অস্ত্রজ্ঞপ্রধান ও শিক্ষকশ্রেষ্ঠ দ্রোণকে বলিলেন ॥৫॥

'কৃপাচার্য্য থাকুন, আমি সর্ব্বদাই তাঁহার সম্মানও করিব এবং ভরণ-পোষণও করিব। আপনি এখন পৌত্রগণের শিক্ষক হউন। কেন না, আপনিই আমার মতে উপযুক্ত শিক্ষক' ॥৬॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, ভীষ্ম ও অন্যান্য লোক, মহাবীর ও ব্রাহ্মণশ্রেষ্ঠ দ্রোণকে আচার্য্যরূপে সম্মান করিলে, তিনি কুরুগৃহে বিশ্রাম করিতে লাগিলেন ॥৭॥

# মহাভারতম্



মহর্ষি-শ্রীকৃষ্ণদ্বৈপায়নবেদব্যাস-প্রণীতম্

## আদিপর্ব্ব

দ্বাদশখণ্ডম্

দর্শনাচার্য্য

শ্রীমন্নীলকণ্ঠকৃতয়া ভারতভাবদীপ-

সমাখ্যয়া টীকয়া

শব্দাচার্য্য-পুরাণশাস্ত্রি-সাংখ্যরত্ন-ব্যাকরণতীর্থ-কাব্যতীর্থ-

স্মৃতিতীর্থোপাধিমতা মহোপদেশকেন

শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যেণ প্রণীতয়া

ভারতকৌমুদীসমাখ্যয়া টীকয়া তৎকৃত-

বঙ্গানুবাদেন চ সহিতম্

কলিকাতা ৪১ সংখ্যকসুরিবর্ত্মস্থসিদ্ধান্তবিদ্যালয়াৎ

সিদ্ধান্তবাগীশেনৈব সম্পাদিতং প্রকাশিতঞ্চ

গ্রাহকপক্ষে মূল্যং ১৲ সাধারণপক্ষে মূল্যং ১।০

বিশ্রান্তেঽথ গুরৌ তস্মিন্ পৌত্রানাদায় কৌরবান্।
শিষ্যত্বেন দদৌ ভীষ্মো বসূনি বিবিধানি চ ॥৮॥
গৃহঞ্চ সুপরিচ্ছন্নং ধনধান্যসমাকুলম্।
ভারদ্বাজায় সুপ্রীতঃ প্রত্যপাদয়ত প্রভুঃ ॥৯॥
স তান্ শিষ্যান্ মহেষ্বাসঃ প্রতিজগ্রাহ কৌরবান্।
পাণ্ডবান্ ধার্ত্তরাষ্ট্রাংশ্চ দ্রোণো মুদিতমানসঃ ॥১০॥
প্রতিগৃহ্য চ তান্ সর্ব্বান্ দ্রোণো বচনমব্রবীৎ।
রহস্যেকঃ প্রতীতাত্মা কৃতোপসদনাংস্তদা ॥১১॥
কার্য্যং মে কাঙ্ক্ষিতং কিঞ্চিদ্ধৃদি সম্পরিবর্ত্ততে।
কৃতাস্ত্রৈস্তৎ প্রদেয়ং মে তদৃতং বদতানঘাঃ! ॥১২॥

---

ভারতকৌমুদী

বিশ্রান্ত ইতি। তস্মিন্ দ্রোণে। বসূনি ধনানি ॥৮॥

গৃহমিতি। সুপরিচ্ছন্নং সুপরিষ্কৃতম্। প্রত্যপাদয়ত বাসায় প্রদদৌ, প্রভুর্ভীষ্মঃ ॥৯॥

স ইতি। মহান্ ইষ্বাসো ধনুর্যস্য স মহেষ্বাসো মহাধনুর্দ্ধর ইত্যর্থঃ ॥১০॥

প্রতীতি। রহসি নির্জনে, একঃ শিষ্যেতররহিতঃ, প্রতীতাত্মা যেষাং দর্শনেনৈব সন্তুষ্টচিত্তঃ। কৃতোপসদনান্ শিক্ষাগ্রহণায় আসন্নীভূতান্ ॥১১॥

কার্য্যমিতি। হে অনঘাঃ! যুষ্মাভিঃ কৃতাস্ত্রৈঃ শিক্ষিতাস্ত্রৈঃ সদ্ভিঃ। ঋতং সত্যম্ ॥১২॥

ভারতভাবদীপঃ

প্রতীতি ॥১—৮॥ সুপরিচ্ছন্নং সুধাত্তালিপ্তম্ ॥৯—১০॥ প্রতীতাত্মা হৃষ্টচিত্তঃ।

---

তাহার পর, দ্রোণাচার্য্য বিশ্রাম করিলে, ভীষ্ম যুধিষ্ঠির ও দুর্য্যোধনপ্রভৃতি পৌত্রগণকে আনিয়া শিষ্যরূপে দ্রোণাচার্য্যের হস্তে সমর্পণ করিলেন এবং তাঁহাকে নানাবিধ ধন দান করিলেন ॥৮॥

এবং শক্তিশালী ভীষ্ম ধন ও ধান্যে পরিপূর্ণ এবং অত্যন্ত পরিষ্কৃত একখানি বাড়ী দ্রোণাচার্য্যকে দান করিলেন ॥৯॥

তাহাতে সন্তুষ্ট হইয়া মহাধনুর্দ্ধর দ্রোণাচার্য্য পাণ্ডুর পুত্রগণ ও ধৃতরাষ্ট্রের পুত্রগণকে শিষ্যরূপে গ্রহণ করিলেন ॥১০॥

তাহার পর, আনন্দিতচিত্ত দ্রোণাচার্য্য একাকী কোন নির্জন স্থানে সেই শিষ্যগণকে লইয়া গেলেন এবং তাঁহারা নিকটবর্ত্তী হইলে এই কথা বলিলেন—॥১১॥

'হে নিষ্পাপ কুমারগণ! আমার মনে কোন একটী বাঞ্ছিত বিষয় রহিয়াছে; তোমরা অস্ত্রশিক্ষা করিয়া তাহা দান করিবে, ইহা সত্য বল' ॥১২॥

তচ্ছ্রুত্বা কৌরবেয়াস্তে তূষ্ণীমাসন্ বিশাম্পতে ! ।
অর্জ্জুনস্তু ততঃ সর্বং প্রতিজজ্ঞে পরন্তপঃ ॥১৩॥
ততোঽর্জ্জুনং তদা মূর্দ্ধ্নি সমাঘ্রায় পুনঃ পুনঃ ।
প্রীতিপূর্বং পরিষ্বজ্য প্ররুরোদ মুদা তদা ॥১৪॥
অশ্বত্থামানমাহুয় দ্রোণো বচনমব্রবীৎ ।
সখায়ং বিদ্ধি তে পার্থং ময়া দত্তঃ প্রগৃহ্যতাম্ ॥১৫॥
সাধু সাধ্বিতি তং পার্থঃ পরিষ্বজ্যেদমব্রবীৎ ।
অদ্য প্রভৃতি বিপ্রেন্দ্র ! পরবানস্মি ধর্ম্মতঃ ॥১৬॥
শিষ্যোঽহং ত্বৎপ্রসাদেন জীবামি দ্বিজসত্তম ! ।
ইত্যুক্ত্বা তু তদা পার্থঃ পাদৌ জগ্রাহ পাণ্ডবঃ ॥১৭॥
ততো দ্রোণঃ পাণ্ডুপুত্রান্ শস্ত্রাণি বিবিধানি চ ।
গ্রাহয়ামাস দিব্যানি মানুষাণি চ বীর্য্যবান্ ॥১৮॥

ভারতকৌমুদী

তদিতি। হে বিশাম্পতে! প্রজানাথ! জনমেজয়! । তূষ্ণীং নীরবাঃ ॥১৩॥
তত ইতি। পরিষ্বজ্য আলিঙ্গ্য, দ্রোণ ইত্যনুকর্ষঃ ॥১৪॥
অশ্বেতি। পার্থং পৃথাপুত্রমর্জ্জুনম্ ॥১৫॥
সাধ্বিতি। তম্ অশ্বত্থামানম্। পরবান্ ত্বদধীনঃ ॥১৬॥
শিষ্য ইতি। পাদৌ অশ্বত্থাম্ন এব ॥১৭॥
তত ইতি। গ্রাহয়ামাস শিক্ষয়ামাস। দিব্যানি স্বর্গীয়াণি ॥১৮॥

মহারাজ! তাহা শুনিয়া অন্যান্য বালকেরা নীরব রহিল; কিন্তু শত্রু-সন্তাপী অর্জ্জুন সমস্তই দিবেন বলিয়া প্রতিজ্ঞা করিলেন ॥১৩॥

তখন দ্রোণাচার্য্য স্নেহবশতঃ বার বার অর্জ্জুনের মস্তকাঘ্রাণ এবং আলিঙ্গন করিয়া, আনন্দাশ্রু মোচন করিলেন ॥১৪॥

দ্রোণ অশ্বত্থামাকে ডাকিয়া এই কথা বলিলেন—'অর্জ্জুনকে তোমার সখা বলিয়া জানিবে; আমি ইহাকে দিলাম, তুমি সখা বলিয়া গ্রহণ কর' ॥১৫॥

তখন অর্জ্জুন—'সাধু সাধু' বলিয়া অশ্বত্থামাকে আলিঙ্গন করিয়া এই কথা বলিলেন—'ব্রাহ্মণশ্রেষ্ঠ! আজ হইতে ধর্ম্মানুসারে আমি আপনার অধীন হইলাম ॥১৬॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! আমি আপনার শিষ্য; সুতরাং আপনার অনুগ্রহেই আমি জীবন ধারণ করিব' এই কথা বলিয়া অর্জ্জুন অশ্বত্থামার চরণযুগল ধারণ করিলেন ॥১৭॥

১৫ ১৬ ১৭ শ্লোকা দাক্ষিণাত্যপুস্তক এব দৃশ্যন্তে।

রাজপুত্রাস্তথৈবান্যে সমেত্য ভরতর্ষভ ।
অভিজগ্মুস্ততো দ্রোণমস্ত্রার্থে দ্বিজসত্তমম্ ॥১৯॥
বৃষ্ণয়শ্চান্ধকাশ্চৈব নানাদেশ্যাশ্চ পার্থিবাঃ ।
সূতপুত্রশ্চ রাধেয়ো গুরুং দ্রোণমিয়াত্তদা ॥২০॥
স্পর্দ্ধমানস্তু পার্থেন সূতপুত্রোঽত্যমর্ষণঃ ।
দুর্য্যোধনমুপাশ্রিত্য সোঽবমন্যত পাণ্ডবান্ ।
অভ্যয়াৎ স ততো দ্রোণং ধনুর্ব্বেদচিকীর্ষয়া ॥২১॥
শিক্ষাভুজবলোদ্‌যোগৈস্তেষু সর্ব্বেষু পাণ্ডবঃ ।
অস্ত্রবিদ্যানুরাগাচ্চ বিশিষ্টোঽভবদর্জ্জুনঃ ॥২২॥
তুল্যেষ্বস্ত্রপ্রয়োগেষু লাঘবে সৌষ্ঠবেষু চ ।
সর্ব্বেষামেব শিষ্যাণাং বভূবাভ্যধিকোঽর্জ্জুনঃ ॥২৩॥

ভারতকৌমুদী

রাজেতি। অন্যে দুর্য্যোধনাদয়ঃ। অস্ত্রার্থে অস্ত্রশিক্ষার্থে ॥১৯॥

বৃষ্ণয় ইতি। পার্থিবাঃ পার্থিবপুত্রা অভিজগ্মুরিত্যনুবৃত্তিঃ। ইয়াৎ অগচ্ছৎ ॥২০॥

স্পর্দ্ধেতি। পার্থেন অর্জ্জুনেন। অত্যমর্ষণঃ অতীবক্রোধনঃ। স সূতপুত্রঃ, ধনুর্ব্বেদ শুচ্ছিক্ষা তস্যাশ্চিকীর্ষয়া কর্ত্তুমিচ্ছয়া। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২১॥

শিক্ষেতি। তেষু সর্ব্বেষু কুমারেষু মধ্যে, পাণ্ডবোঽর্জ্জুনঃ, বিশিষ্টঃ শ্রেষ্ঠঃ ॥২২॥

ভারতভাবদীপঃ

কৃতোপসদনান্ কৃতপাদগ্রহণান্ ॥১১—২০॥ ধনুর্ব্বেদস্য চিকীর্ষয়া জিজ্ঞাসয়া শিক্ষাদিভিঃ পাণ্ডবো দ্রোণমভ্যয়াদভিগতঃ, তত্তুল্যোঽভবদিত্যর্থঃ ॥২১॥ অতএব তেষু বিশিষ্টঃ ॥২২॥

তাহার পর, শক্তিশালী দ্রোণ পাণ্ডুর পুত্রগণকে নানাবিধ দেবাস্ত্র ও মানুষাস্ত্র শিক্ষা দিতে লাগিলেন ॥১৮॥

দুর্য্যোধনপ্রভৃতি অন্যান্য রাজপুত্রগণও আসিয়া অস্ত্রশিক্ষার জন্য দ্রোণের আশ্রয় লইলেন ॥১৯॥

এবং বৃষ্ণিবংশীয়, অন্ধকবংশীয় ও নানাদেশীয় রাজপুত্রেরাও দ্রোণাচার্য্যের নিকট আসিলেন এবং সূতপুত্র কর্ণও আসিয়া দ্রোণাচার্য্যকে গুরু বলিয়া স্বীকার করিলেন ॥২০॥

অতিকোপনস্বভাব কর্ণ অর্জ্জুনের সহিত স্পর্দ্ধা করিতেন এবং দুর্য্যোধনকে অবলম্বন করিয়া পাণ্ডবগণকে অবজ্ঞা করিতেন, আর তিনি ধনুর্ব্বেদ শিক্ষা করিবার ইচ্ছায় দ্রোণের নিকট আসিতেন ॥২১॥

শিক্ষা, বাহুবল, উদ্‌যোগ এবং অস্ত্রবিদ্যার প্রতি অনুরাগবশতঃ অর্জ্জুনই সেই কুমারগণের মধ্যে শ্রেষ্ঠ হইয়া উঠিলেন ॥২২॥

ঐন্দ্রিমপ্রতিমং দ্রোণ উপদেশেষ্বমন্যত।
এবং সর্ব্বকুমারাণামিষ্বস্ত্রং প্রত্যপাদয়ৎ ॥২৪॥
কমণ্ডলুঞ্চ সর্বেষাং প্রায়চ্ছচ্চিরকারণাৎ।
পুত্রায় চ দদৌ কুম্ভমবিলম্বনকারণাৎ ॥২৫॥
যাবত্তে নোপগচ্ছন্তি তাবদস্মৈ পরাং ক্রিয়াম্।
দ্রোণ আচষ্ট পুত্রায় তৎ কর্ম্ম জিষ্ণুরৌজিহৎ ॥২৬॥

---

ভারতকৌমুদী

অথ কেষু বিষয়েষু বিশিষ্টোঽভবদিত্যাহ তুল্যেষ্বিতি। লাঘবে শীঘ্রতায়াম্, সৌষ্ঠবেষু কৌশলেষু ॥২৩॥

ঐন্দ্রিমিতি। ঐন্দ্রিম্ অর্জ্জুনম্, অপ্রতিমং নিরুপমম্, উপদেশেষু শিক্ষাসু ॥২৪॥

কমেতি। দ্রোণঃ, চিরকারণাৎ বিলম্বেনাগমনহেতোঃ, সর্ব্বেষামেব শিষ্যাণাং হস্তে, কমণ্ডলুং সূক্ষ্মমুখং জলপাত্রবিশেষম্, প্রায়চ্ছৎ জলং পূরয়িত্বানয়নায় দত্তবান্। তথা অবিলম্বনকারণাৎ শীঘ্রাগমনহেতোঃ, পুত্রায় অশ্বত্থাম্নে, কুম্ভং বিশালমুখং কলসম্, দদৌ জলং পূরয়িত্বানয়নায় অর্পিতবান্। অহো গরীয়সী শঠতেয়মাচার্য্যস্য ॥২৫॥

যাবদিতি। তে শিষ্যাঃ, যাবৎ, ন উপগচ্ছন্তি সূক্ষ্মমুখকমণ্ডলুপূরণে বিলম্বাদিতি ভাবঃ। তাবৎ, অস্মৈ পুত্রায় অশ্বত্থাম্নে বিশালমুখং কুম্ভং পূরয়িত্বা সত্বরমাগতায়েত্যাশয়ঃ, দ্রোণঃ, পরাং ক্রিয়াম্ অস্ত্রপ্রয়োগসঙ্কেতম্, আচষ্ট উক্তবান্। জিষ্ণুরর্জ্জুনস্তু, তৎ কর্ম্ম, ঔজিহৎ মনসা তর্কিতবান্। "উহ বিতর্কে" ইত্যস্মাণ্ণ্যন্তাঃ প্রয়োগোঽয়ম্ ॥২৬॥

ভারতভাবদীপঃ

এতদেবাহ, তুল্যেষ্বিতি ॥২৩॥ কমণ্ডলুং সূক্ষ্মমুখত্বাৎ বিলম্বেন পূরণীয়ম্ ॥২৪॥ কুম্ভং

---

একজাতীয় অস্ত্রপ্রয়োগেই লঘুহস্ততায় ও কৌশলে অর্জ্জুনই সেই শিষ্যগণের মধ্যে প্রধান হইয়া পড়িলেন ॥২৩॥

সুতরাং দ্রোণাচার্য্য অর্জ্জুনকেই শিক্ষার বিষয়ে অসাধারণ বলিয়া মনে করিতে লাগিলেন এবং সেই ভাবেই তিনি সকল কুমারকে ধনুর্ব্বেদ শিক্ষা দিতে থাকিলেন ॥২৪॥

জলপূর্ণ করিয়া আনিতে বিলম্ব হইবার জন্য অন্যান্য শিষ্যের নিকট দ্রোণ এক একটি কমণ্ডলু দিতেন এবং সত্বর জলপূর্ণ করিয়া আনিবার জন্য তিনি অশ্বত্থামার নিকট একটি কলসী দিতেন ॥২৫॥

সুতরাং অন্যান্য শিষ্যেরা যে পর্য্যন্ত না আসিত, ইতি মধ্যে সত্বরাগত অশ্বত্থামাকে দ্রোণ অন্যপ্রকার অস্ত্রপ্রয়োগ-সঙ্কেত বলিয়া দিতেন; সেই ঘটনা কিন্তু অর্জ্জুন বুঝিয়া ফেলিলেন ॥২৬॥

---

[২৬]···জিষ্ণুরৌহত।

ততঃ স বারুণাস্ত্রেণ পূরয়িত্বা কমণ্ডলুম্।
সমমাচার্য্যপুত্রেণ গুরুমভ্যেতি ফাল্গুনঃ ॥২৭॥
আচার্য্যপুত্রাত্তস্মাত্তু বিশেষোপচয়েঽপৃথক্।
ন ব্যহীয়ত মেধাবী পার্থোঽস্ত্রবিদুষাং বরঃ ॥২৮॥
অর্জ্জুনঃ পরমং যত্নমাতিষ্ঠদ্‌গুরুপূজনে।
অস্ত্রে চ পরমং যোগং প্রিয়ো দ্রোণস্য চাভবৎ ॥২৯॥
তং দৃষ্ট্বা নিত্যমুদ্‌যুক্তমিষ্বস্ত্রং প্রতি ফাল্গুনম্।
আহূয় বচনং দ্রোণো রহঃ সূদমভাষত ॥৩০॥
অন্ধকারেঽর্জ্জুনায়ান্নং ন দেয়ং তে কদাচন।
ন চাখ্যেয়মিদঞ্চাপি মদ্বাক্যং বিজয়ে ত্বয়া ॥৩১॥

ভারতকৌমুদী

তত ইতি। স ফাল্গুনোঽর্জ্জুনঃ। আচার্য্যপুত্রেণ অশ্বত্থাম্না, সমং সহৈব ॥২৭॥

আচার্য্যেতি। অতঃ অপৃথক্ অশ্বত্থাম্না সহৈব, বিশেষেণ উপচয়ে শিক্ষাধিক্যে সতি তস্মাদেবেত্যর্থঃ। পার্থোঽর্জ্জুনঃ, ন ব্যহীয়ত বিহীনো ন্যূনো নাভবৎ ॥২৮॥

অর্জ্জুন ইতি। আতিষ্ঠৎ আশ্রিতবান্। অস্ত্রে চ পরমং যোগমাসক্তিমাতিষ্ঠদিতি সম্বন্ধঃ ॥২৯॥

তমিতি। ফাল্গুনম্ অর্জ্জুনম্। রহো নির্জ্জনে, সূদং পাচকং জনম্ ॥৩০॥

ভারতভাবদীপঃ

বিস্তীর্ণমুখত্বাৎ সদ্যঃ পূরণীয়ম্ ॥২৫॥ তস্য ফলমাহ, যাবদিতি। ঊহতে তর্কিতবান্ ॥২৬—২৭॥ বিশেষোপচয়ে গুণবৃদ্ধৌ। অপৃথক্ সহৈবাস্তে। অতো ন ব্যহীয়ত ন বিহীনোঽভূৎ ॥২৮॥ যোগমৈকাগ্র্যম্ ॥২৯॥ সূদং সূপকারং প্রতি, অন্নং ন দেয়ং কিমন্ধকারে মুখাদন্যত্র গ্রাসাঃ পতিষ্যন্তীতি নান্নং দদামীতি স ত্বয়া বাচ্য ইতি ভাবঃ। বিজয়ে অর্জ্জুনে। অয়ম্ভাবঃ—অত্যভ্যাসান্মুখাদন্যত্র গ্রাসা ন পতন্ত্যেব, এবং তমসি শব্দাদিলক্ষ্যাদন্যত্র শরা অপি ন পতেয়ুরিত্যুক্তোঽর্জ্জুনো যদি কেনেদমুক্তমিতি পৃচ্ছেৎ তর্হি লৌকিক এবায়মর্থ ইতি

তাহার পর, অর্জ্জুন বারুণাস্ত্রে কমণ্ডলু পূর্ণ করিয়া অশ্বত্থামার সঙ্গেই দ্রোণের নিকট আসিতে লাগিলেন ॥২৭॥

সুতরাং একসঙ্গেই শিক্ষাবৃদ্ধি হইতে থাকায় মেধাবী ও অস্ত্রজ্ঞশ্রেষ্ঠ অর্জ্জুন অশ্বত্থামা হইতে কোন অংশেই ন্যূন হইতে লাগিলেন না ॥২৮॥

অর্জ্জুন গুরুশুশ্রূষায় বিশেষ যত্ন করিতে লাগিলেন এবং অস্ত্রশিক্ষাতেও অত্যন্ত আসক্ত হইলেন; তাহাতেই তিনি দ্রোণাচার্য্যের বিশেষ প্রীতিভাজন হইয়া পড়িলেন ॥২৯॥

দ্রোণাচার্য্য অর্জ্জুনকে বাণশিক্ষায় সর্ব্বদাই উদ্‌যোগী দেখিয়া, নির্জ্জনে পাচককে ডাকিয়া এই কথা বলিলেন—॥৩০॥

ততঃ কদাচিদ্ভুঞ্জানে প্রববৌ বায়ুরর্জ্জুনে।
তেন তত্র প্রদীপঃ স দীপ্যমানো নিবাপিতঃ ॥৩২॥
ভুক্ত এব তু কৌন্তেয়ো নাস্যাদন্যত্র বর্ত্ততে।
হস্তস্তেজস্বিনস্তস্য অনুগ্রহণকারণাৎ ॥৩৩॥
তদভ্যাসকৃতং মত্বা রাত্রাবপি স পাণ্ডবঃ।
যোগ্যাং চক্রে মহাবাহুর্ধনুষা পাণ্ডুনন্দনঃ ॥৩৪॥
তস্য জ্যাতলনির্ঘোষং দ্রোণঃ শুশ্রাব ভারত ! ।
উপেত্য চৈনমুত্থায় পরিষ্বজ্যেদমব্রবীৎ ॥৩৫॥

ভারতকৌমুদী

অন্ধেতি। বিজয়ে অর্জ্জুনে অর্জ্জুনং প্রতি। অন্ধকারে অন্নভোজনে নিষ্পন্নে তদনু-মানেনার্জ্জুনঃ অভ্যাসস্যৈব প্রধানোপযোগিতাং মন্যমানঃ স্বয়মেব শব্দভেদ্যস্ত্রং শিক্ষিষ্যতে, তদা চ তদধ্যাপ্যমানমশ্বত্থামানমতিক্রমিষ্যতীতি ভাবঃ ॥৩১॥

তত ইতি। তেন বায়ুনা। দীপ্যমানঃ প্রজ্বলন্নপি, নিবাপিতো নির্বাপিতঃ ॥৩২॥

ভুক্ত ইতি। আস্যান্মুখাৎ। অনুগ্রহণং চিরাদোষ্ঠস্পর্শনং তৎকারণাৎ ॥৩৩॥

তদিতি। যোগ্যামভ্যাসম, "যোগ্যাঽভ্যাসার্কযোষিতোঃ" ইতি বিশ্বঃ ॥৩৪॥

তস্যেতি। শুশ্রাব শয্যাস্থিতঃ। অতঃ শয্যাত এব উত্থায় ॥৩৫॥

ভারতভাবদীপঃ

তং প্রতি বক্তব্যম্, ন তু দ্রোণবাক্যমেতদিতি ॥৩০—৩১॥ এবং গুরুণা শিষ্যস্যাভ্যাসে প্রবৃত্তৌ জ্ঞাপিতায়াং ততঃ প্রাগেবার্জ্জুনঃ স্বদৃষ্টান্তেনৈব তজ্জ্ঞাতবানিত্যাহ দ্বাভ্যাম্, তত

'তুমি কখনও অন্ধকারে অর্জ্জুনকে অন্ন দিও না এবং একথা যে আমি বলিয়া দিলাম, ইহাও অর্জ্জুনকে বলিও না ॥৩১॥

তাহার পর, কোন সময়ে অর্জ্জুন ভোজন করিতে লাগিলে, বায়ু বহিত হইতে থাকিল; সুতরাং সেখানের প্রজ্বলিত দীপটাকে সে বায়ু নিবাইয়া ফেলিল ॥৩২॥

তথাপি অর্জ্জুন কিন্তু ভোজন করিতেই থাকিলেন, অথচ সেই অন্ধকারেও তাঁহার হাত অভ্যাসবশতঃ মুখ ছাড়া অন্যত্র গেল না ॥৩৩॥

ইহা অভ্যাসবশতই হইল, ইহা মনে করিয়া, তদবধি অর্জ্জুন রাত্রির অন্ধকারেও ধনু দ্বারা বাণক্ষেপের অভ্যাস করিতে লাগিলেন ॥৩৪॥

একদা দ্রোণাচার্য্য শয্যায় শয়ন করিয়া অর্জ্জুনের জ্যানির্ঘোষ শুনিতে পাইলেন, অমনি তিনি উঠিয়া যাইয়া অর্জ্জুনকে আলিঙ্গন করিয়া এই কথা বলিলেন—॥৩৫॥

[৩৩]…ন চান্যত্র প্রবর্ত্ততে…অন্নগ্রহণকারণাৎ। [৩৪]…যোগ্যং চক্রে,…যোগং চক্রে…।

দ্রোণ উবাচ।

প্রযতিষ্যে তথা কর্ত্তুং যথা নান্যো ধনুর্দ্ধরঃ।
ত্বৎসমো ভবিতা লোকে সত্যমেতদ্ব্রবীমি তে ॥৩৬॥

বৈশম্পায়ন উবাচ।

ততো দ্রোণোঽর্জ্জুনং ভূয়ো হয়েষু চ গজেষু চ।
রথেষু ভূমাবপি চ রণশিক্ষামশিক্ষয়ৎ ॥৩৭॥
গদাযুদ্ধেঽসিচর্য্যায়াং তোমরপ্রাসশক্তিষু।
দ্রোণঃ সঙ্কীর্ণযুদ্ধে চ শিক্ষয়ামাস কৌরবান্ ॥৩৮॥
তস্য তৎ কৌশলং শ্রুত্বা ধনুর্বেদজিঘৃক্ষবঃ।
রাজানো রাজপুত্রাশ্চ সমাজগ্মুঃ সহস্রশঃ ॥৩৯॥
ততো নিষাদরাজস্য হিরণ্যধনুষঃ সুতঃ।
একলব্যো মহারাজ! দ্রোণমভ্যাজগাম হ ॥৪০॥

---

ভারতকৌমুদী

প্রযতিষ্য ইতি। অর্জ্জুনস্য ভক্তিযোগ্যতাদর্শনাদিয়ং প্রতিজ্ঞা ॥৩৬॥
তত ইতি। হয়েষু অশ্বেষু। ভূমাবপি চ পদাতিভাবেন ॥৩৭॥
গদেতি। তোমরাদয়োঽস্ত্রবিশেষাঃ। সঙ্কীর্ণযুদ্ধে অনিয়মিতযুদ্ধে ॥৩৮॥
তস্যেতি। তস্য দ্রোণস্য, কৌশলং নৈপুণ্যম্। ধনুর্ব্বেদজিঘৃক্ষবো যুদ্ধশিক্ষার্থিনঃ ॥৩৯॥
তত ইতি। হিরণ্যধনুষস্তদাখ্যস্য। একলব্যো নাম ॥৪০॥

ভারতভাবদীপঃ

ইতি ॥৩২—৩৩॥ অস্ত্রগ্রহণমভ্যাসঃ। যোগ্যামভ্যাসম্ ॥৩৪॥ শ্রবণোত্তরমুত্থায়োপেত্যেতি ক্রমঃ ॥৩৫—৩৭॥ সঙ্কীর্ণযুদ্ধে যুগপদনেকায়ুধপ্রয়োগে, যুগপদনেকৈঃ সহ যুদ্ধে বা ॥৩৮—৪০॥

---

দ্রোণ বলিলেন—অর্জ্জুন। আমি তোমার শিক্ষার জন্য এমন চেষ্টা করিব, যাহাতে জগতে অন্য কোন ধনুর্দ্ধারীই তোমার তুল্য না হইতে পারে; ইহা তোমাকে সত্য বলিলাম ॥৩৬॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, দ্রোণাচার্য্য অর্জ্জুনকে হস্তী, অশ্ব, রথ এবং ভূতলে থাকিয়া যুদ্ধ করিবার শিক্ষা দিতে লাগিলেন ॥৩৭॥

এবং দ্রোণ সমস্ত কুরুকুমারকেই গদাযুদ্ধ, অসিযুদ্ধ, তোমর, কুন্ত ও শক্তিযুদ্ধ এবং সঙ্কুলযুদ্ধের শিক্ষা দিতে থাকিলেন ॥৩৮॥

দ্রোণাচার্য্যের সেই নৈপুণ্যের সংবাদ শুনিয়া, ধনুর্ব্বেদশিক্ষার্থী সহস্র সহস্র রাজা ও রাজপুত্রেরা তাঁহার নিকট আসিতে লাগিলেন ॥৩৯॥

তাহার পর, নিষাদাধিপতি হিরণ্যধনুর পুত্র একলব্য দ্রোণাচার্য্যের নিকট শিক্ষার্থী হইয়া উপস্থিত হইল ॥৪০॥

ন স তং প্রতিজগ্রাহ নৈষাদিরিতি চিন্তয়ন্।
শিষ্যং ধনুষি ধর্ম্মজ্ঞস্তেষামেবান্ববেক্ষয়া ॥৪১॥
স তু দ্রোণস্য শিরসা পাদৌ গৃহ্য পরন্তপ।।
অরণ্যমনুসম্প্রাপ্য কৃত্বা দ্রোণং মহীময়ম্ ॥৪২॥
তস্মিন্নাচার্য্যবৃত্তিঞ্চ পরমামাস্থিতস্তদা।
ইষ্বস্ত্রে যোগমাতস্থে পরং নিয়মমাস্থিতঃ ॥৪৩॥ (যুগ্মকম্)
পরয়া শ্রদ্ধয়োপেতো যোগেন পরমেণ চ।
বিমোক্ষাদানসন্ধানে লঘুত্বং পরমাপ সঃ ॥৪৪॥
অথ দ্রোণাভ্যনুজ্ঞাতাঃ কদাচিৎ কুরুপাণ্ডবাঃ।
রথৈর্বিনির্যযুঃ সর্ব্বে মৃগয়ামরিমর্দ্দন। ॥৪৫॥

ভারতকৌমুদী

নেতি। নৈষাদির্নিষাদপুত্রঃ, ধর্ম্মজ্ঞো ন্যায়বিৎ। তেষাং রাজপুত্রাণামেব, অন্ববেক্ষয়া শ্রেষ্ঠত্বপর্য্যালোচনয়া। উচ্চৈঃ সহ নীচস্য সাহচর্য্যবিধানমন্যায্যমেবেতি ভাবঃ ॥৪১॥

স ইতি। স একলব্যঃ, শিরসা দ্রোণস্য পাদৌ গৃহেতি সম্বন্ধঃ। মহীময়ং মৃন্ময়ম্। আচার্য্যবৃত্তিং শিক্ষকজ্ঞানম্। যোগং শিক্ষাসঙ্গতিম্, আতস্থে আশ্রিতবান্ ॥৪২—৪৩॥

পরয়েতি। শ্রদ্ধয়া বিশ্বাসেন। যোগেন ঐকাগ্র্যেণ। লঘুত্বং ক্রতহস্তত্বম্ ॥৪৪॥

অথেতি। মৃগয়াং কর্ত্তুমিতি শেষঃ। অরিমর্দ্দনেতি জনমেজয়সম্বোধনম্ ॥৪৫॥

ভারতভাবদীপঃ

তেষামন্ববেক্ষয়া তেভ্যোঽধিকো মা ভূদিতি বুদ্ধ্যা ॥৪১॥ মহীময়ং মৃন্ময়ম্ ॥৪২॥ ইষ্বস্ত্রে

কিন্তু একলব্য নিষাদের পুত্র ইহা ভাবিয়া, রাজপুত্রগণের সহিত তাহার সম্মেলন সঙ্গত নহে এইরূপ পর্য্যালোচনা করিয়া, ন্যায়জ্ঞ দ্রোণাচার্য্য ধনুর্ব্বেদ শিক্ষায় সেই একলব্যকে শিষ্যরূপে গ্রহণ করিলেন না ॥৪১॥

তথাপি কিন্তু একলব্য মস্তক অবনত করিয়া দ্রোণের চরণযুগলে প্রণত হইয়া, বনে যাইয়া, মৃন্ময় দ্রোণমূর্ত্তি নির্ম্মাণ করিয়া, তাহার উপরেই আচার্য্য ধারণা রাখিয়া, বিশেষ নিয়ম অবলম্বনপূর্ব্বক ধনুর্ব্বেদ শিক্ষা করিতে লাগিল ॥৪২—৪৩॥

'আমি অবশ্যই ধনুর্দ্ধর হইব' এইরূপ গুরুতর বিশ্বাস এবং অত্যন্ত একাগ্রতা থাকায় একলব্য অস্ত্রগ্রহণ, সন্ধান ও নিক্ষেপে অত্যন্ত লঘুহস্ততা লাভ করিল ॥৪৪॥

তাহার পর, কোন সময়ে দ্রোণাচার্য্যের অনুমতি অনুসারে কৌরবগণ ও পাণ্ডবগণ সকলে মিলিয়া রথে আরোহণ করিয়া মৃগয়া করিবার জন্য নির্গত হইলেন ॥৪৫॥

তত্রোপকরণং গৃহ্য নরঃ কশ্চিদ্‌যদৃচ্ছয়া।
রাজন্নমুজগামৈকঃ শ্বানমাদায় পাণ্ডবান্ ॥৪৬॥
তেষাং বিচরতাং তত্র তত্তৎকর্ম্মচিকীর্ষয়া।
শ্বা চরন্ স বনে মূঢ়ো নৈষাদিং প্রতি জগ্মিবান্ ॥৪৭॥
স কৃষ্ণং মলদিগ্ধাঙ্গং কৃষ্ণাজিনজটাধরম্।
নৈষাদিং শ্বা সমালক্ষ্য ভষংস্তস্থৌ তদন্তিকে ॥৪৮॥
তদা তস্যাথ ভষতঃ শুনঃ সপ্ত শরান্ মুখে।
লাঘবং দর্শয়ন্নস্ত্রে মুমোচ যুগপদ্‌যথা ॥৪৯॥
স তু শ্বা শরপূর্ণাস্যঃ পাণ্ডবানাজগাম হ।
তং দৃষ্ট্বা পাণ্ডবা বীরাঃ পরং বিস্ময়মাগতাঃ ॥৫০॥

ভারতকৌমুদী

তত্রেতি। উপকরণং মৃগধারণসাধকং রজ্জুজালাদি। শ্বানং শিক্ষিতকুক্কুরম্ ॥৪৬॥

তেষামিতি। তেষাং কুমারাণাম্। তত্তৎকর্ম্মণাং মৃগান্বেষণাদীনাং চিকীর্ষয়া কর্ত্তুমিচ্ছয়া ॥৪৭॥

স ইতি। মলদিগ্ধাঙ্গং সংস্কারাভাবাৎ ধূল্যাদ্যাকীর্ণগাত্রম্। ভষন্ রবং কুর্ব্বন্। "ভষ-ভৎর্সনে" ইতি ভৌবাদিকো ধাতুঃ, "অত্র ভৎর্সনং শ্বরবঃ" ইতি চ তদ্‌বৃত্তিঃ ॥৪৮॥

তদেতি। লাঘবং শীঘ্রপ্রয়োক্তৃতাম্, দর্শয়ন্ প্রকাশয়ন্। মুমোচ একলব্য ইতি শেষঃ ॥৪৯॥

স ইতি। তাদৃশদৃঢ়প্রহারাভাবেন শুনঃ শরপূর্ণাস্যত্বমাত্রম্, ন তু মৃত্যুরিতি বোধ্যম্ ॥৫০॥

ভারতভাবদীপঃ

ইষুপ্রয়োগে, যোগমৈকাগ্র্যম্ ॥৪৩॥ লঘুত্বং শীঘ্রপ্রয়োক্তৃত্বম্ ॥৪৪—৪৫॥ উপকরণং শ্ববা-

তখন কোন একটা লোক দড়ি ও জালপ্রভৃতি মৃগয়ার উপকরণ এবং একটা শিক্ষিত কুকুর লইয়া, কুমারগণের পিছনে পিছনে গেল ॥৪৬॥

কুমারগণ বনে যাইয়া মৃগের অন্বেষণ ও অনুসরণপ্রভৃতি কার্য্য করিবার ইচ্ছায় ইতস্ততঃ বিচরণ করিতে লাগিলেন; এদিকে সেই কুকুরটা গুপ্তভাবে বিচরণ করিতে করিতে একলব্যের নিকট গেল ॥৪৭॥

পরে, সেই কুকুরটা কৃষ্ণবর্ণ, ধূলিধূসরিতদেহ এবং কৃষ্ণাজিনজটাধারী একলব্যকে দেখিয়া, তাহার নিকটে থাকিয়া এবং তাহার দিকেই চাহিয়া ডাকিয়া উঠিল ॥৪৮॥

সেই কুকুরটা ডাকিবামাত্র একলব্য অস্ত্রপ্রয়োগে লঘুহস্ততা প্রকাশ করিয়া একদাই সাতটা বাণ তাহার মুখের ভিতরে নিক্ষেপ করিল ॥৪৯॥

[৪৮] স কৃষ্ণমলদিগ্ধাঙ্গম্…।

লাঘবং শব্দবেধিত্বং দৃষ্ট্বা তৎ পরমং তদা।
প্রেক্ষ্য তং ব্রীড়িতাশ্চাসন্ প্রশশংসুশ্চ সর্ব্বশঃ ॥৫১॥
তং ততোঽন্বেষমাণাস্তে বনে বননিবাসিনম্।
দদৃশুঃ পাণ্ডবা রাজন্! অস্যন্তমনিশং শরান্ ॥৫২॥
ন চৈবমভ্যজানংস্তে তদা বিকৃতদর্শনম্।
অথৈনং পরিপপ্রচ্ছুঃ কো ভবান্ কস্য বেত্যুত ॥৫৩॥
একলব্য উবাচ।
নিষাদাধিপতের্বীরাঃ! হিরণ্যধনুষঃ সুতম্।
দ্রোণশিষ্যঞ্চ মাং বিত্ত ধনুর্বেদকৃতশ্রমম্ ॥৫৪॥

---

ভারতকৌমুদী

লাঘবমিতি। শব্দবেধিত্বং শব্দানুসারেণ প্রহারবিধায়িত্বম্, দৃষ্ট্বা অনুমায়েত্যর্থঃ, "ভবং-তস্ত্বৌ তদস্তিকে" ইতি প্রাগুক্তত্বাৎ। "বেধিত্ব"মিতি "বিধ বিধানে" ইত্যস্য রূপম্ ॥৫১॥
তমিতি। অন্বেষমাণা মার্গয়ন্তঃ। অস্যন্তং ক্ষিপন্তম্ ॥৫২॥
নেতি। কৃষ্ণাজিনজটাদিনা বিকৃতদর্শনম্, অতএব তমেকলব্যতয়া নাভ্যজানন্ ॥৫৩॥
নিষাদেতি। হে বীরাঃ!। বিত্ত জানীত যূয়মিতি শেষঃ ॥৫৪॥

ভারতভাবদীপঃ

গুরাদি, মুখ্যস্ত করণমায়ুধমেব ॥৪৬—৪৮॥ অস্ত্রে অস্ত্রপ্রয়োগে লাঘবং কৌশলম্, যেন শরা

---

সেই কুকুরটা বাণপূর্ণমুখেই পাণ্ডবগণের নিকট আসিল; তখন পাণ্ডবগণ তাহাকে দেখিয়া অত্যন্ত বিস্ময়াপন্ন হইলেন ॥৫০॥

এবং সেইরূপ গুরুতর লঘুহস্ততা ও শব্দবেধিতার বিষয় অনুমান করিয়া, আর, তাহার বিষয় পর্য্যালোচনা করিয়া তাঁহারা লজ্জিত হইলেন এবং সর্ব্বপ্রকারে তাহার প্রশংসা করিলেন ॥৫১॥

তদনন্তর পাণ্ডবগণ বনের ভিতরে অন্বেষণ করিতে থাকিয়া দেখিলেন—একটা লোক অনবরত বাণক্ষেপ করিতেছে ॥৫২॥

কিন্তু তাহার আকৃতি বিকৃত ছিল বলিয়া তাঁহারা তাহাকে চিনিতে পারিলেন না, পরে তাহাকে জিজ্ঞাসা করিলেন—'আপনি কে? এবং কাহার লোক?' ॥৫৩॥

একলব্য বলিল—'বীরগণ! আপনারা অবগত হউন যে, আমি নিষাদরাজ হিরণ্যধনুর পুত্র, দ্রোণাচার্য্যের শিষ্য এবং ধনুর্বেদশিক্ষায় পরিশ্রম করিয়াছি' ॥৫৪॥

---

৫৪ শ্লোকাৎ পরমধ্যায়সমাপ্তিঃ কচিৎ।

বৈশম্পায়ন উবাচ।

তে তমাজ্ঞায় তত্ত্বেন পুনরাগম্য পাণ্ডবাঃ।
যথাবৃত্তং বনে সর্বং দ্রোণায়াচখ্যুরদ্ভুতম্ ॥৫৫॥
কৌন্তেয়স্ত্বর্জ্জুনো রাজন্! একলব্যমনুস্মরন্।
রহো দ্রোণং সমাসাদ্য প্রণয়াদিদমব্রবীৎ ॥৫৬॥

অর্জ্জুন উবাচ।

তদাহং পরিরভ্যৈকঃ প্রীতিপূর্ব্বমিদং বচঃ।
ভবতোক্তো ন মে শিষ্যস্ত্বদ্বিশিষ্টো ভবিষ্যতি ॥৫৭॥
অথ কস্মান্মদ্বিশিষ্টো লোকাদপি চ বীর্য্যবান্।
অন্যোঽপি ভবতঃ শিষ্যো নিষাদাধিপতেঃ সুতঃ ॥৫৮॥

বৈশম্পায়ন উবাচ।

মুহূর্ত্তমপি তং দ্রোণশ্চিন্তয়িত্বা বিনিশ্চয়ম্।
সব্যসাচিনমাদায় নৈষাদিং প্রতি জগ্মিবান্ ॥৫৯॥

---

ভারতকৌমুদী

ত ইতি। তত্ত্বেন যাথার্থ্যেন, আজ্ঞায় সম্যগবগম্য। আগম্য হস্তিনাম্ ॥৫৫॥

কৌন্তেয় ইতি। একলব্যম্ একলব্যযোগ্যতাম্। রহো নির্জ্জনে ॥৫৬॥

তদেতি। তদা ভবতা পরিরভ্য আলিঙ্গ্য, প্রীতিপূর্ব্বমিদং বচঃ, অহমুক্তঃ, যৎ মে মম একঃ কোঽপি শিষ্যঃ, ত্বৎ ত্বত্তঃ, বিশিষ্টঃ শ্রেষ্ঠো ন ভবিষ্যতি ॥৫৭॥

অথেতি। কস্মাদ্ধেতোঃ, মদ্বিশিষ্টো মদপেক্ষয়া প্রধানঃ, লোকাদ্বীরান্তরাৎ ॥৫৮॥

মুহূর্ত্তমিতি। তং তদ্বিষয়কম্, বিনিশ্চয়ং কর্ত্তব্যনির্দ্ধারণম্। সব্যসাচিনমর্জ্জুনম্ ॥৫৯॥

---

বৈশম্পায়ন কহিলেন—পাণ্ডবগণ একলব্যকে যথার্থরূপে জানিয়া, পুনরায় হস্তিনায় আসিয়া, বনের সেই অদ্ভুত বৃত্তান্ত যথাযথভাবে দ্রোণের নিকট বলিলেন ॥৫৫॥

মহারাজ! অর্জ্জুন কিন্তু একলব্যের যোগ্যতার বিষয় স্মরণ করিয়া, কোন সময়ে নির্জ্জনে দ্রোণকে পাইয়া, প্রণয়বশতঃ এই কথা বলিলেন—॥৫৬॥

অর্জ্জুন কহিলেন—'গুরুদেব! আপনি তখন আলিঙ্গন করিয়া প্রীতিপূর্ব্বক আমাকে এই কথা বলিয়াছিলেন যে, আমার অন্য কোন শিষ্যই তোমা অপেক্ষা শ্রেষ্ঠ হইবে না' ॥৫৭॥

অথচ আপনারই অপর শিষ্য একলব্য আমা অপেক্ষাও শ্রেষ্ঠ এবং অন্যান্য বীর হইতেও শ্রেষ্ঠ হইল কেন?' ॥৫৮॥

বৈশম্পায়ন বলিলেন—তখন দ্রোণাচার্য্য কিছু কাল চিন্তা করিয়া সেই

---

[৫৭] তদা মাং পরিরভ্যৈকং...ভবতোক্তম্...।

দদর্শ মলদিগ্ধাঙ্গং জটিলং চীরবাসসম্।
একলব্যং ধনুষ্পাণিমস্যন্তমনিশং শরান্ ॥৬০॥
একলব্যস্তু তং দৃষ্ট্বা দ্রোণমায়ান্তমন্তিকাৎ।
অভিগম্যোপসংগৃহ্য জগাম শিরসা মহীম্ ॥৬১॥
পূজয়িত্বা ততো দ্রোণং বিধিবৎ স নিষাদজঃ।
নিবেদ্য শিষ্যমাত্মানং তস্থৌ প্রাঞ্জলিরগ্রতঃ ॥৬২॥
ততো দ্রোণোঽব্রবীদ্রাজন্! একলব্যমিদং বচঃ।
যদি শিষ্যোঽসি মে বীর! বেতনং দীয়তাং মম ॥৬৩॥
একলব্যস্তু তচ্ছ্রুত্বা প্রীয়মাণোঽব্রবীদিদম্।
কিং প্রয়চ্ছামি ভগবন্! আজ্ঞাপয়তু মাং গুরুঃ ॥৬৪॥
নহি কিঞ্চিদদেয়ং মে গুরবে ব্রহ্মবিত্তম!।
বৈশম্পায়ন উবাচ।
তমব্রবীত্ত্বয়াঙ্গুষ্ঠো দক্ষিণো দীয়তামিতি ॥৬৫॥

ভারতকৌমুদী

দদর্শেতি। চীরবাসসং কৌপীনপরিধায়িনম্ ॥৬০॥
একেতি। অন্তিকাৎ স্বান্তিকং লক্ষ্যীকৃত্য। উপসংগৃহ্য দ্রোণস্য পাদাবিতি শেষঃ ॥৬১॥
পূজয়িত্বেতি। নিষাদজ একলব্যঃ। নিবেদ্য বিজ্ঞাপ্য ॥৬২॥
তত ইতি। বেতনং শিক্ষাদানকর্ম্মমূল্যম্ ॥৬৩॥
একেতি। গুরুর্ভবানেব ॥৬৪॥

বিষয়ে কর্ত্তব্য স্থির করিয়া, অর্জ্জুনকে সঙ্গে লইয়া একলব্যের নিকট গমন করিলেন ॥৫৯॥

যাইয়া দেখিলেন, ধূলিধূসরদেহ, জটাধারী এবং কৌপীনপরিধায়ী একলব্য ধনু ধারণ করিয়া অনবরত বাণক্ষেপ করিতেছে ॥৬০॥

তখন একলব্য দ্রোণাচার্য্যকে নিকটে আসিতে দেখিয়া, তাঁহার নিকটে যাইয়া, চরণযুগল ধারণ করিয়া, মস্তক দ্বারা ভূতল স্পর্শ করিল ॥৬১॥

এইরূপ নিয়মে দ্রোণাচার্য্যকে পূজা করিয়া তৎপরে একলব্য আপনাকে শিষ্য বলিয়া জানাইয়া, তাঁহার সম্মুখে কৃতাঞ্জলি হইয়া দাঁড়াইল ॥৬২॥

তখন দ্রোণাচার্য্য একলব্যকে এই কথা বলিলেন—'বীর! যদি তুমি আমার শিষ্যই হও, তবে আমাকে সেই শিক্ষাদানের বেতন দাও' ॥৬৩॥

একলব্য সেই কথা শুনিয়া আনন্দিত হইয়া বলিল—'আমি কি দিব, তাহা গুরুদেব আমাকে আদেশ করুন ॥৬৪॥

[৬৫] অত্র পুস্তকভেদাদ্বিবিধাঃ পাঠভেদা বিন্যাসভেদাশ্চ সন্তি।

একলব্যস্তু তচ্ছ্রুত্বা বচো দ্রোণস্য দারুণম্।
প্রতিজ্ঞামাত্মনো রক্ষন্ সত্যে চ নিয়তঃ সদা ॥৬৬॥
তথৈব হৃষ্টবদনস্তথৈবাদীনমানসঃ।
ছিত্ত্বাঽবিচার্য্য তং প্রাদাদ্দ্রোণায়াঙ্গুষ্ঠমাত্মনঃ।৬৭॥ (যুগ্মকম্)
ততঃ শরস্তু নৈষাদিরঙ্গুলীভির্ব্যকর্ষত।
ন তথা চ স শীঘ্রোঽভূদ্‌যথা পূর্ব্বং নরাধিপ! ॥৬৮॥
ততোঽর্জ্জুনঃ প্রীতমনা বভূব বিগতজ্বরঃ।
দ্রোণস্য তস্য বাগাসীন্নান্যোঽভিভবিতাঽর্জ্জুনম্ ॥৬৯॥

ভারতকৌমুদী

নহীতি। হে ব্রহ্মবিত্তম! বেদজ্ঞশ্রেষ্ঠ!। অব্রবীৎ দ্রোণ ইতি শেষঃ ॥৬৫॥

একেতি। নিয়তো নিয়মেন স্থিতঃ। অদীনমানসঃ অকাতরচিত্তঃ। অবিচার্য্য, তং দক্ষিণমঙ্গুষ্ঠম ॥৬৬-৬৭॥

তত ইতি। অঙ্গুলীভিস্তর্জ্জন্যাদিভিঃ। স শরঃ, শীঘ্রঃ শীঘ্রমুক্তঃ ॥৬৮॥

তত ইতি। বিগতজ্বরো দূরীভূতমনস্তাপঃ। ননু দ্রোণঃ কথমেবং কৃতবানিত্যাহ দ্রোণস্যেতি। ইতি বাক্ সত্যা জাতেতি ভাবঃ। হন্ত! অর্জ্জুনস্যেদং মহদেব কার্পণ্যম্, গুরোরপি গরীয়ানেবাত্যাচারঃ ॥৬৯॥

ভারতভাবদীপঃ

মুখে প্রবিষ্টা এব ন তু তং বিদ্ধবন্তঃ ॥৪৯—৬২॥ বেতনং গুরুদক্ষিণারূপম্ ॥৬৩—৬৬॥ ছিত্ত্বেতি অবিচার্য্যেতি চ্ছেদঃ। "স সত্যসন্ধং নৈষাদিং দৃষ্ট্বা প্রীতোঽব্রবীদিদম্। এবং কর্ত্তব্যমিতি বা একলব্যমভাষত" ইতি ক্বচিৎ পদ্যং পঠন্তি, তত্র এবং কর্ত্তব্যমিতি তর্জ্জনী-

হে বেদজ্ঞশ্রেষ্ঠ! গুরুকে আমার অদেয় কিছুই নাই'। বৈশম্পায়ন কহিলেন—তখন দ্রোণ বলিলেন—'একলব্য! তুমি তোমার দক্ষিণ অঙ্গুষ্ঠটী আমাকে দান কর' ॥৬৫॥

সর্ব্বদা সত্যপরায়ণ একলব্য দ্রোণাচার্য্যের সেই দারুণ বাক্য শ্রবণ করিয়া নিজের প্রতিজ্ঞা রক্ষা করিবার জন্য, কোন বিবেচনা না করিয়া, প্রফুল্লবদনে এবং অকাতরচিত্তে নিজের দক্ষিণ অঙ্গুষ্ঠ চ্ছেদন করিয়া দ্রোণের হস্তে সমর্পণ করিল ॥৬৬—৬৭॥

তাহার পর, একলব্য তর্জনীপ্রভৃতি অঙ্গুলী দ্বারা বাণ আকর্ষণ করিল; কিন্তু মহারাজ! সে বাণ আর পূর্ব্বের মত শীঘ্র নিক্ষিপ্ত হইল না ॥৬৮॥

তাহাতে অর্জ্জুন সন্তুষ্ট হইলেন এবং তাঁহার মনের দুঃখ দূর হইল; আর,

[৬৮]·· অঙ্গুলীভির্ব্যকল্পয়ৎ···।

দ্রোণস্য তু তদা শিষ্যৌ গদাযোগ্যৌ বভূবতুঃ।
দুর্য্যোধনশ্চ ভীমশ্চ সদা সংরব্ধমানসৌ ॥৭০॥
অশ্বত্থামা রহস্যেষু সর্ব্বেষ্বভ্যধিকোঽভবৎ।
তথাতি পুরুষানন্যান্ ত্সারুকৌ যমজাবুভৌ ॥৭১॥
যুধিষ্ঠিরো রথশ্রেষ্ঠঃ সর্ব্বত্র তু ধনঞ্জয়ঃ।
প্রথিতঃ সাগরান্তায়াং রথযূথপযূথপঃ ॥৭২॥
বুদ্ধিযোগবলোৎসাহৈঃ সর্ব্বাস্ত্রেষু চ নিষ্ঠিতঃ।
অস্ত্রে গুর্ব্বনুরাগে চ বিশিষ্টোঽভবদর্জ্জুনঃ ॥৭৩॥
তুল্যেষ্বস্ত্রোপদেশেষু সৌষ্ঠবেন চ বীর্য্যবান্।
একঃ সর্ব্বকুমারাণাং বভূবাতিরথোঽর্জ্জুনঃ ॥৭৪॥

---

ভারতকৌমুদী

দ্রোণস্যেতি। গদাযোগ্যৌ গদাযুদ্ধদক্ষৌ। সংরব্ধমানসৌ অন্যোন্যস্পর্দ্ধমানচিত্তৌ ॥৭০॥

অশ্বেতি। রহস্যেষু গুপ্তেষু প্রায়েণাবিদিতেষ্বেত্যর্থঃ। ত্সরুঃ খড়্গামুষ্টিস্তত্র নিপুণাবিতি ত্সারুকৌ, উভৌ যমজৌ নকুলসহদেবৌ, অন্যান্ পুরুষান্, অতি অতিক্রান্তবন্তৌ ॥৭১॥

যুধীতি। রথে রথচর্য্যায়াং শ্রেষ্ঠঃ। সর্ব্বত্র রথহস্ত্যশ্বেষু শ্রেষ্ঠ ইত্যর্থঃ। সাগরান্তায়াং পৃথিব্যাম্। রথানাং যূথং সমূহং পান্তি রক্ষন্তীতি রথযূথপাস্তেষামপি যূথপঃ প্রথিতঃ ॥৭২॥

বুদ্ধীতি। সর্ব্বাস্ত্রেষু গুর্ব্বনুরাগে চ, নিষ্ঠিতঃ অভিনিবিষ্টশ্চার্জ্জুনঃ, বুদ্ধিঃ, যোগঃ শত্রুজয়োপায়ঃ, বলং শারীরসামর্থ্যম্ উৎসাহশ্চ তৈঃ অস্ত্রে তৎপ্রয়োগে, বিশিষ্টঃ শ্রেষ্ঠোঽভবৎ ॥৭৩॥

ভারতভাবদীপঃ

মধ্যমাভ্যাং শরং ধৃত্বা জ্যাকর্ষণং কর্ত্তব্যমিত্যাভিনীয় দর্শয়তি ॥৬৭—৬৯॥ গদাযোগ্যৌ গদাযুদ্ধেঽভ্যাসবন্তৌ ॥৭০॥ ত্সারুকৌ ত্সরুঃ খড়্গাদিমুষ্টিঃ, তদ্গ্রহণপ্রধানে যুদ্ধে কুশলৌ

---

'অর্জ্জুনকে অন্য কোন বীরই পরাভূত করিতে পারিবে না' দ্রোণের এই বাক্যও সত্য হইল ॥৬৯॥

এদিকে পরস্পর স্পর্দ্ধিতচিত্ত দ্রোণশিষ্য ভীম ও দুর্য্যোধন গদাযুদ্ধে নিপুণ হইলেন ॥৭০॥

অশ্বত্থামা গুপ্ত অস্ত্রে প্রধান হইলেন; নকুল ও সহদেব অসিযুদ্ধে প্রধান হইয়া অন্যান্য বীরগণকে অতিক্রম করিলেন ॥৭১॥

যুধিষ্ঠির রথচর্য্যায় শ্রেষ্ঠ হইলেন; কিন্তু অর্জ্জুন হস্তী, অশ্ব ও রথচর্য্যায় শ্রেষ্ঠ বলিয়া এবং অসংখ্য-রথ-রক্ষক বলিয়া সমস্ত পৃথিবীতে বিখ্যাত হইলেন ॥৭২॥

আর, সমস্ত অস্ত্রে এবং গুরুভক্তিতে অভিনিবিষ্ট অর্জ্জুন বুদ্ধি, শত্রুজয়ের উপায়, বল এবং উৎসাহবশতঃ অস্ত্রপ্রয়োগে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ হইলেন ॥৭৩॥

প্রাণাধিকং ভীমসেনং কৃতবিদ্যং ধনঞ্জয়ম্।
ধার্ত্তরাষ্ট্রা দুরাত্মানো নামৃষ্যন্ত পরন্তপ! ॥৭৫॥
তাংস্তু সর্বান্ সমানীয় সর্ববিদ্যাসু শিক্ষিতান্।
দ্রোণঃ প্রহরণজ্ঞানে জিজ্ঞাসুঃ পুরুষর্ষভঃ ॥৭৬॥
কৃত্রিমং ভাসমারোপ্য বৃক্ষাগ্রে শিল্পিভিঃ কৃতম্।
অবিজ্ঞাতং কুমারাণাং লক্ষ্যভূতমুপাদিশৎ ॥৭৭॥ (যুগ্মকম্)

দ্রোণ উবাচ।

শীঘ্রং ভবন্তঃ সর্বেঽপি ধনূংষ্যাদায় সর্বশঃ।
ভাসমেতং সমুদ্দিশ্য তিষ্ঠধ্বং সংহিতেষবঃ ॥৭৮॥
মদ্বাক্যসমকালন্তু শিরোঽস্য বিনিপাত্যতাম্।
একৈকশো নিয়োক্ষ্যামি তথা কুরুত পুত্রকাঃ! ॥৭৯॥

ভারতকৌমুদী

তুল্যেষ্বিতি। সৌষ্ঠবেন নৈপুণ্যাতিশয়েন। সর্ব্ব কুমারাণাং মধ্যে ॥৭৪॥
প্রাণেতি। প্রাণেন দৈহিকবলেন অধিকন্তম্। নামৃষ্যন্ত নাসহন্ত ॥৭৫॥
তানিতি। প্রহরণজ্ঞানে পরং প্রতি প্রহারকৌশলবিচারে, জিজ্ঞাসুঃ শক্তিং জ্ঞাতুমিচ্ছুঃ কৃত্রিমম্, অন্যথা নিরর্থকপ্রাণিহিংসাপাপং স্যাদিতি ভাবঃ। ভাসং গৃধ্রম্ ॥৭৬—৭৭॥
শীঘ্রমিতি। সংহিতাঃ কৃতসন্ধানা ইষবো বাণা যৈস্তে ॥৭৮॥
মদিতি। অস্য ভাসস্য। একৈকশো যুষ্মান্, নিয়োক্ষ্যামি ভাসস্য শিরশ্ছেদে ॥৭৯॥

ভারতভাবদীপঃ

॥৭১॥ রথশ্রেষ্ঠঃ, সপ্তমী শৌণ্ডৈরিতি সমাসঃ ॥৭২—৭৫॥ প্রহরণজ্ঞানে কঃ কথং প্রহরতীতি বিচারে ॥৭৬॥ ভাসং নীলপক্ষং পক্ষিণম্। শকুন্তমিত্যন্যে। গৃধ্রমিত্যপরে ॥৭৭—৭৮॥

দ্রোণাচার্য্য সমানভাবেই অস্ত্রশিক্ষা দিতেন; তথাপি বলবান্ একমাত্র অর্জ্জুনই সমস্ত কুমারগণের মধ্যে অতিরথ হইয়া পড়িলেন ॥৭৪॥

বলে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ ভীমকে এবং কৃতবিদ্য অর্জ্জুনকে দুষ্টমতি ধৃতরাষ্ট্রের পুত্রগণ সহ্য করিতে পারিতেন না ॥৭৫॥

একদা দ্রোণাচার্য্য, সমস্ত অস্ত্রবিদ্যায় শিক্ষিত সকল কুমারকে আনিয়া, তাঁহাদের প্রহার করিবার শক্তি জানিবার জন্য, সকলের অজ্ঞাতভাবে শিল্পি-নির্ম্মিত একটা কৃত্রিম শকুনকে বৃক্ষের উপরে রাখিয়া, সেইটাকেই কুমার-গণের লক্ষ্য বলিয়া নির্দ্দেশ করিলেন ॥৭৬—৭৭॥

এবং দ্রোণ বলিলেন—'তোমরা সকলেই ধনু লইয়া, এই শকুনটাকে লক্ষ্য করিয়া বাণসন্ধানপূর্ব্বক অবস্থান কর' ॥৭৮॥

[৭৫]…নামৃষ্যন্ত পরস্পরম্। [৭৬]…সর্ব্ববিদ্যাস্ত্রশিক্ষিতান্…। (৭৮)…সন্ধিতেষবঃ।

বৈশম্পায়ন উবাচ।

ততো যুধিষ্ঠিরং পূর্ব্বমুবাচাঙ্গিরসাং বরঃ।
সন্ধৎস্ব বাণং দুর্দ্ধর্ষ! মদ্বাক্যান্তে বিমুঞ্চ চ ॥৮০॥
ততো যুধিষ্ঠিরঃ পূর্ব্বং ধনুর্গৃহ্য পরন্তপঃ।
তস্থৌ ভাসং সমুদ্দিশ্য গুরুবাক্যপ্রচোদিতঃ ॥৮১॥
ততো বিততধন্বানং দ্রোণস্তং কুরুনন্দনম্।
স মুহূর্ত্তাদুবাচেদং বচনং ভরতর্ষভ! ॥৮২॥
পশ্যস্বেনং দ্রুমাগ্রস্থং ভাসং নরবরাত্মজ!।
পশ্যামীত্যেবমাচার্য্যং প্রত্যুবাচ যুধিষ্ঠিরঃ ॥৮৩॥
স মুহূর্ত্তাদিব পুনর্দ্রোণস্তং প্রত্যভাষত।
অথ বৃক্ষমিমং মাং বা ভ্রাতৄন্ বাপি প্রপশ্যসি? ॥৮৪॥
তমুবাচ স কৌন্তেয়ঃ পশ্যাম্যেনং বনস্পতিম্।
ভবন্তঞ্চ তথা ভ্রাতৄন্ ভাসঞ্চেতি পুনঃ পুনঃ ॥৮৫॥

ভারতকৌমুদী

তত ইতি। অঙ্গিরসাম্ অঙ্গিরোবংশধরাণাং মধ্যে বরো দ্রোণঃ ॥৮০॥

তত ইতি। গুরোর্দ্রোণস্য বাক্যেন প্রচোদিতো ব্যাপারিতঃ ॥৮১॥

তত ইতি। বিততম্ আয়তীকৃতং ধনুর্যেন তম্, তং যুধিষ্ঠিরম্ ॥৮২॥

পশ্যসীতি। কাকুবশাৎ পশ্যসি কিমিত্যর্থঃ ॥৮৩॥

স ইতি। তং যুধিষ্ঠিরম্। অথেতি প্রশ্নে ॥৮৪॥

তাহার পর, আমার আদেশ পাইবামাত্র উহার মস্তক ছেদন করিয়া নিপাতিত করিবে। আমি এক এক জনকেই নিযুক্ত করিব; পুত্রগণ! তোমরাও তেমনই করিবে ॥৭৯॥

বৈশম্পায়ন বলিলেন—তৎপরে দ্রোণাচার্য্য প্রথমে যুধিষ্ঠিরকে কহিলেন 'যুধিষ্ঠির! বাণ সন্ধান কর এবং আমার আদেশের পর নিক্ষেপ কর' ॥৮০॥

তদনন্তর, যুধিষ্ঠির গুরুদেবের আদেশ অনুসারে প্রথমে ধনু ধারণপূর্ব্বক শকুনটাকে লক্ষ্য করিয়া অবস্থান করিলেন ॥৮১॥

যুধিষ্ঠির ধনু আকর্ষণ করিয়া অবস্থান করিলে, দ্রোণাচার্য্য একটু পরেই তাঁহাকে এই কথা বলিলেন—॥৮২॥

'রাজপুত্র! তুমি বৃক্ষের উপরিস্থিত এই শকুনটাকে দেখিতেছ ত?'। যুধিষ্ঠির তাঁহাকে বলিলেন—'দেখিতেছি' ॥৮৩॥

দ্রোণাচার্য্য একটু পরে আবার তাঁহাকে বলিলেন 'এই বৃক্ষটাকে, আমাকে এবং ভ্রাতৃগণকে দেখিতেছ কি?' ॥৮৪॥

তমুবাচাপসর্পেতি দ্রোণোঽপ্রীতমনা ইব।
নৈতচ্ছক্যং ত্বয়া বেদ্ধুং লক্ষ্যমিত্যেব কুৎসয়ন্ ॥৮৬॥
ততো দুর্য্যোধনাদীংস্তান্ ধার্ত্তরাষ্ট্রান্ মহাযশাঃ।
তেনৈব ক্রমযোগেন জিজ্ঞাসুঃ পর্য্যপৃচ্ছত ॥৮৭॥
অন্যাংশ্চ শিষ্যান্ ভীমাদীন্ রাজ্ঞশ্চৈবান্যদেশজান্।
তথা চ সর্বে তৎ সর্বং পশ্যাম ইতি কুৎসিতাঃ ॥৮৮॥ *
ততো ধনঞ্জয়ং দ্রোণঃ স্ময়মানোঽভ্যভাষত।
ত্বয়েদানীং প্রহর্ত্তব্যমেতল্লক্ষ্যং বিলোক্যতাম্ ॥৮৯॥

---

ভারতকৌমুদী

তমিতি। পুনঃ পুনরনবরতমেব পশ্যামীত্যর্থঃ ॥৮৫॥

তমিতি। ন শক্যম্, লক্ষ্যস্থিরত্বাভাবাৎ লক্ষ্যস্থিরত্বে চান্যবস্তুদর্শনাসম্ভবাদিতি ভাবঃ ॥৮৬॥

তত ইতি। মহাযশা দ্রোণঃ। জিজ্ঞাসুঃ লক্ষ্যস্থিরত্বং জ্ঞাতুমিচ্ছুঃ ॥৮৭॥

অন্যানিতি। তথা চ যুধিষ্ঠিরবদেব পৃষ্টাঃ। ইতি বদন্তশ্চ কুৎসিতা নিন্দিতাঃ ॥৮৮॥

তত ইতি। স্ময়মান ঈষদ্ধসন্ ॥৮৯॥

ভারতভাবদীপঃ

অঙ্গিরসাং বরো দ্রোণঃ ॥৭৯—৮২॥ ভাসং পশ্য, তদেকাগ্রদৃষ্টির্ভবেত্যর্থঃ ॥৮৩—৮৫॥ তমিতি।

---

তখন যুধিষ্ঠির তাঁহাকে বলিলেন—'আমি এই বৃক্ষটাকে, আপনাকে, ভ্রাতৃগণকে এবং শকুনটাকে অনবরতই দেখিতেছি' ॥৮৫॥

তখন দ্রোণ যেন অসন্তুষ্ট হইয়া নিন্দা করতঃ যুধিষ্ঠিরকে বলিলেন—'তুমি সরিয়া যাও, তুমি এ লক্ষ্যবেধ করিতে পারিবে না' ॥৮৬॥

তাহার পর, যশস্বী দ্রোণাচার্য্য দুর্য্যোধনপ্রভৃতির লক্ষ্য স্থির করিবার ক্ষমতা জানিবার ইচ্ছায় তাঁহাদের নিকটেও সেই ভাবেই জিজ্ঞাসা করিলেন ॥৮৭॥

এবং ভীমপ্রভৃতি অন্যান্য শিষ্য ও অন্যদেশীয় রাজপুত্রদিগের নিকটেও সেই ভাবেই জিজ্ঞাসা করিলেন এবং তাঁহারা সকলেও 'সমস্তই দেখিতেছি' এই কথা বলিলে, তাঁহাদিগকেও নিন্দা করিয়া সরাইয়া দিলেন ॥৮৮॥

তাহার পর, দ্রোণ ঈষৎ হাস্য করিয়া অর্জ্জুনকে বলিলেন—'এখন তুমি লক্ষ্যবেধ করিবে, এই লক্ষ্য দেখ ॥৮৯॥

---

* অতঃ পরং কতিপয়পুস্তকে অধ্যায়সমাপ্তিঃ, তৎ পরঞ্চ 'বৈশম্পায়ন উবাচ' ইতি পাঠো দৃশ্যতে। স চাসঙ্গতঃ, তদাবশ্যকত্বে অর্জ্জুনপরীক্ষানন্তরমেব শিষ্যপরীক্ষাধ্যায়সমাপ্তেরৌচিত্যাৎ।

মদ্বাক্যসমকালন্তে মোক্তব্যোঽত্র ভবেচ্ছরঃ।
বিতত্য কার্ম্মুকং পুত্র! তিষ্ঠ তাবন্মুহূর্ত্তকম্ ॥৯০॥
এবমুক্তঃ সব্যসাচী মণ্ডলীকৃতকার্ম্মুকঃ।
তস্থৌ ভাসং সমুদ্দিশ্য গুরুবাক্যপ্রচোদিতঃ ॥৯১॥
মুহূর্ত্তাদিব তং দ্রোণস্তথৈব সমভাষত।
পশ্যসীমং স্থিতং ভাসং দ্রুমং মামপি চেত্যুত ॥৯২॥
পশ্যাম্যেকং ভাসমিতি দ্রোণং পার্থোঽভ্যভাষত।
ন তু বৃক্ষং ভবন্তং বা পশ্যামীতি চ ভারত! ॥৯৩॥
ততঃ প্রীতমনা দ্রোণো মুহূর্ত্তাদিব তং পুনঃ।
প্রত্যভাষত দুর্দ্ধর্ষঃ পাণ্ডবানাং মহারথম্ ॥৯৪॥
ভাসং পশ্যসি যদ্যেনং তথা ব্রূহি পুনর্বচঃ।
শিরঃ পশ্যামি ভাসস্য ন গাত্রমিতি সোঽব্রবীৎ ॥৯৫॥

---

ভারতকৌমুদী

মদিতি। তে তব, "বা কর্ত্তরি কৃত্যে" ইতি কর্ত্তরি ষষ্ঠী ॥৯০॥
এবমিতি। সব্যসাচী অর্জ্জুনঃ। মণ্ডলীকৃতকার্ম্মুকঃ, আকর্ষণাতিরেকাৎ ॥৯১॥
মুহূর্ত্তাদিতি। পশ্যসীত্যত্রাপি কাকুবশাৎ প্রশ্নঃ প্রত্যেতব্যঃ ॥৯২॥
পশ্যামীতি। ইতি চ অভ্যভাষতেতি সম্বন্ধঃ ॥৯৩॥
তত ইতি। তং পার্থম্ ॥৯৪॥
ভাসমিতি। তথা ভাসস্য কতমত্তাবদঙ্গং পশ্যসীতি পুনর্বচো ব্রূহীত্যর্থঃ ॥৯৫॥

---

আমার আদেশ পাইবামাত্র তুমি এই লক্ষ্যের উপরে বাণক্ষেপ করিবে; অতএব বৎস! তুমি ধনু আকর্ষণ করিয়া একটু কাল অপেক্ষা কর' ॥৯০॥

দ্রোণ এইরূপ বলিলে, অর্জ্জুন ধনু আকর্ষণপূর্ব্বক শকুনটাকে লক্ষ্য করিয়া অবস্থান করিলেন ॥৯১॥

তখন দ্রোণাচার্য্য একটু পরে সেই ভাবেই অর্জ্জুনকে বলিলেন—'অর্জ্জুন! এই শকুনটাকে, গাছটাকে ও আমাকে দেখিতেছ কি?' ॥৯৩॥

তখন অর্জ্জুন বলিলেন 'আমি একমাত্র শকুনটাকেই দেখিতেছি, কিন্তু গাছটাকে বা আপনাকে দেখিতেছি না' ॥৯৪॥

তাহাতে দ্রোণাচার্য্য সন্তুষ্ট হইয়া পুনরায় মহারথ অর্জ্জুনকে বলিলেন ॥৯৫॥

'যদি কেবল শকুনটাকেই দেখিতে থাক, তবে আবার বল দেখি উহার কোন্ অঙ্গ দেখিতেছ?' তাহাতে অর্জ্জুন বলিলেন 'আমি শকুনটার মাথাই দেখিতেছি, অন্য অঙ্গ দেখিতেছি না' ॥৯৫॥

অর্জ্জুনেনৈবমুক্তস্তু দ্রোণো হৃষ্টতনূরুহঃ।
মুঞ্চস্বেত্যব্রবীৎ পার্থং স মুমোচাবিচারয়ন্ ॥৯৬॥
ততস্তস্য নগস্থস্য ক্ষুরেণ নিশিতেন হ।
শির উৎকৃত্য তরসা পাতয়ামাস পাণ্ডবঃ ॥৯৭॥
তস্মিন্ কর্ম্মণি সংসিদ্ধে পর্য্যষ্বজত ফাল্গুনম্।
মেনে চ দ্রুপদং সংখ্যে সানুবন্ধং পরাজিতম্ ॥৯৮॥
কস্যচিত্ত্বথ কালস্য সশিষ্যোঽঙ্গিরসাং বরঃ।
জগাম গঙ্গামভিতো মজ্জিতুং ভরতর্ষভ! ॥৯৯॥
অবগাঢ়মথো দ্রোণং সলিলে সলিলেচরঃ।
গ্রাহো জগ্রাহ বলবান্ জঙ্ঘান্তে কালচোদিতঃ ॥১০০॥

ভারতকৌমুদী

অর্জ্জুনেনেতি। হৃষ্টতনূরুহঃ সঞ্জাতরোমাঞ্চঃ। মুঞ্চস্ব শরং ত্যজ। স পার্থঃ ॥৯৬॥

তত ইতি। নগস্থস্য বৃক্ষস্থিতস্য, তস্য ভাসস্য। ক্ষুরেণ তত্তুল্যসুধারেণ শরেণ। উৎকৃত্য ছিত্ত্বা, তরসা বেগেন। পাণ্ডবোঽর্জ্জুনঃ ॥৯৭॥

তস্মিন্নিতি। তস্মিন্ লক্ষ্যবেধে। সংখ্যে যুদ্ধে, সানুবন্ধং সানুচরম্ ॥৯৮॥

কস্যচিদিতি। কালস্য অতিক্রমে সতি। অঙ্গিরসাং বরো দ্রোণঃ। অভিতঃ প্রতি ॥৯৯॥

অবেতি। অবগাঢ়ং মগ্নম্। সলিলেচরো জলচরঃ, গ্রাহো জলজন্তুবিশেষঃ ॥১০০॥

ভারতভাবদীপ

বৃক্ষাদিদর্শনাৎ ব্যগ্রদৃষ্টিত্বং তেষাং জ্ঞাত্বা সর্ব্বানপি নিরাচকার ॥৮৬—৯৬॥ তস্য ভাসস্য, নগস্থস্য বৃক্ষাগ্রস্থিতস্য ॥৯৭॥ সানুবন্ধং সসহায়ম্ ॥৯৮—৯৯॥ অবগাঢ়ং জলাবগাহিনম্ ॥১০০॥

অর্জ্জুন এইরূপ বলিলে, আনন্দে দ্রোণাচার্য্যের রোমাঞ্চ জন্মিল, তখন তিনি বলিলেন 'শর ত্যাগ কর'। অর্জ্জুনও কিছু বিবেচনা না করিয়া শর ত্যাগ করিলেন ॥৯৬॥

এবং অর্জ্জুন সেই নিশিত ক্ষুরধার শর দ্বারা তৎক্ষণাৎ সেই বৃক্ষস্থিত শকুনের মস্তক চ্ছেদন করিয়া ফেলিলেন ॥৯৭॥

সেই কার্য্য সুসম্পন্ন হইলে, দ্রোণাচার্য্য অর্জ্জুনকে আলিঙ্গন করিলেন এবং যুদ্ধে অনুচরবর্গের সহিত দ্রুপদ রাজাকে পরাজিত বলিয়া মনে করিলেন ॥৯৮॥

তাহার পর কিছু কাল অতীত হইলে, একদা দ্রোণাচার্য্য শিষ্যগণের সহিত মিলিত হইয়া স্নান করিবার জন্য গঙ্গায় গমন করিলেন ॥৯৯॥

তিনি যাইয়া গঙ্গায় অবগাহন করিবামাত্র কালপ্রেরিত বলবান্ একটা হাঙ্গর আসিয়া তাঁহার জঙ্ঘা কামড়াইয়া ধরিল ॥১০০॥

স সমর্থোঽপি মোক্ষায় শিষ্যান্ সর্ব্বানচোদয়ৎ।
গ্রাহং হত্বা মোক্ষয়ধ্বং মামিতি ত্বরয়ন্নিব ॥১০১॥
তদ্বাক্যসমকালন্তু বীভৎসুর্নিশিতৈঃ শরৈঃ।
অবার্য্যৈঃ পঞ্চভিগ্রাহং মগ্নমম্ভস্যতাড়য়ৎ ॥১০২॥
ইতরে ত্বথ সংমূঢ়াস্তত্র তত্র প্রপেদিরে।
তন্তু দৃষ্ট্বা ক্রিয়োপেতং দ্রোণোঽমন্যত পাণ্ডবম্ ॥১০৩॥
বিশিষ্টং সর্ব্বশিষ্যেভ্যঃ প্রীতিমাংশ্চাভবত্তদা।
স পার্থবাণৈর্বহুধা খণ্ডশঃ পরিকল্পিতঃ ॥১০৪॥ (যুগ্মকম্)
গ্রাহঃ পঞ্চত্বমাপেদে জঙ্ঘাং ত্যক্ত্বা মহাত্মনঃ।
অথাব্রবীন্মহাত্মানং ভারদ্বাজো মহারথম্ ॥১০৫॥
গৃহাণেদং মহাবাহো! বিশিষ্টমপি দুর্দ্ধরম্।
অস্ত্রং ব্রহ্মশিরো নাম সপ্রয়োগনিবর্ত্তনম্ ॥১০৬॥

ভারতকৌমুদী

স ইতি। স দ্রোণঃ। ত্বরয়ন্নিব, বস্তুতো ন ত্বরা স্বশক্যমোক্ষকত্বাৎ ॥১০১॥
তদিতি। বীভৎসুরর্জ্জুনঃ। অতাড়য়ৎ, দ্রোণনির্দ্দিষ্টস্থানানুসারেণ ॥১০২॥
ইতর ইতি। ইতরে শিষ্যাঃ, সংমূঢ়াঃ কর্ত্তব্যাবধারণাক্ষমাঃ সন্তঃ, তত্র তত্রৈব, প্রপেদিরে স্থিতাঃ। তমর্জ্জুনম্, ক্রিয়োপেতং কৃতার্থম্। বিশিষ্টং শ্রেষ্ঠম্। স গ্রাহঃ ॥১০৩—১০৪॥
গ্রাহ ইতি। মহাত্মনো দ্রোণস্য। মহারথমর্জ্জুনম্ ॥১০৫॥

ভারতভাবদীপঃ

মোক্ষধ্বং মোচয়ধ্বম্। "মোক্ষয়ধ্বম্" ইতি পঠন্তি কেচিৎ ॥১০১—১০২॥ ক্রিয়োপেতং

কিন্তু তিনি আপনাকে মুক্ত করিতে সমর্থ হইয়াও ত্বরা করতই যেন সমস্ত শিষ্যকে আদেশ করিলেন 'তোমরা হাঙ্গরটাকে মারিয়া আমাকে মুক্ত কর' ॥১০১॥

তাঁহার আদেশের সঙ্গে সঙ্গেই অর্জ্জুন অনিবার্য্য পাঁচটী নিশিত বাণ দ্বারা সেই জলমগ্ন হাঙ্গরকে তাড়ন করিলেন ॥১০২॥

কিন্তু অন্যান্য শিষ্যেরা কর্ত্তব্যবিমূঢ় হইয়া সেই সেই স্থানেই দাঁড়াইয়া রহিল। তখন দ্রোণাচার্য্য অর্জ্জুনকেই কৃতকার্য্য দেখিয়া, তাঁহাকেই অন্য সকল শিষ্য হইতে শ্রেষ্ঠ বলিয়া মনে করিলেন এবং তাঁহার প্রতি বিশেষ সন্তুষ্ট হইলেন। এদিকে অর্জ্জুনের বাণ সেই হাঙ্গরটাকে খণ্ড খণ্ড করিয়া ফেলিল ॥১০৩ ১০৪॥

এই ভাবে হাঙ্গরটা দ্রোণের জঙ্ঘা ত্যাগ করিয়া পঞ্চত্ব পাইল। তৎপরে দ্রোণ মহাত্মা অর্জ্জুনকে বলিলেন—॥১০৫॥

ন চ তে মানুষেষ্বেতৎ প্রয়োক্তব্যং কথঞ্চন।
জগদ্বিনির্দ্দহেদেতদল্পতেজসি পাতিতম্ ॥১০৭॥
অসামান্যমিদং তাত! লোকেষ্বস্ত্রং নিগদ্যতে।
তদ্ধারয়েথাঃ প্রয়তঃ শৃণু চেদং বচো মম ॥১০৮॥
বাধেতামানুষঃ শত্রুর্যদি ত্বাং বীর! কশ্চন।
তদ্বধায় প্রযুঞ্জীথাস্তদাস্ত্রমিদমাহবে ॥১০৯॥
তথেতি তৎ প্রতিশ্রুত্য বীভৎসুঃ স কৃতাঞ্জলিঃ।
জগ্রাহ পরমাস্ত্রং তদাহ চৈনং পুনর্গুরুঃ ॥১১০॥
ভবিতা ত্বৎসমো নান্যঃ পুমাল্লোঁকে ধনুর্দ্ধরঃ।
অজেয়ঃ সর্বশত্রূণাং কীর্ত্তিমাংশ্চ ভবিষ্যসি ॥১১১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে দ্রোণশিষ্যপরীক্ষা নামাষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

গৃহাণেতি। প্রয়োগো লক্ষ্যে ব্যাপারণং নিবর্ত্তনম্ উপসংহারস্তাভ্যাং সহেতি তৎ ॥১০৬॥
নেতি। অপ্রয়োগং প্রতি হেতুমাহ জগদিত্যাদি ॥১০৭॥
অসামান্যমিতি। অসামান্যং সর্ব্বশ্রেষ্ঠম্। প্রয়তঃ সংযতঃ ॥১০৮॥
বাধেতেতি। অমানুষো রাক্ষসাদিঃ। আহবে যুদ্ধে ॥১০৯॥
তথেতি। তথেত্যুক্ত্বা। বীভৎসুরর্জ্জুনঃ। গুরুর্দ্রোণঃ ॥১১০॥

---

'অর্জ্জুন! প্রয়োগ ও উপসংহারের সহিত 'ব্রহ্মশির, নামক এই অস্ত্র তুমি গ্রহণ কর; ইহা অস্ত্রের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ এবং দুর্দ্ধর্ষ ॥১০৬॥

তুমি কোন প্রকারেই মানুষের উপরে এই অস্ত্র প্রয়োগ করিও না। কারণ, দুর্ব্বলের উপরে এই অস্ত্র প্রয়োগ করিলে, হয় ত জগৎ দগ্ধ করিতে পারে ॥১০৭॥

বৎস! এই অস্ত্র জগতে অসাধারণ বলিয়া কথিত হইয়া থাকে। অতএব সংযত হইয়া এই অস্ত্র ধারণ করিবে; আর, আমার এই কথাটা শোন ॥১০৮॥

মনুষ্যভিন্ন অপর কোন শত্রু যদি তোমাকে আক্রমণ করে, তাহা হইলেই তাহাকে বাধা দিবার জন্য সেই যুদ্ধে তুমি এই অস্ত্র ব্যবহার করিবে' ॥১০৯॥

'তাহাই হইবে' এইরূপ প্রতিশ্রুত হইয়া, অর্জ্জুন কৃতাঞ্জলিপুটে সেই পরমাস্ত্র গ্রহণ করিলেন। তখন দ্রোণাচার্য্য পুনরায় তাঁহাকে বলিলেন ॥১১০॥

---

* '...দ্রোণগ্রাহমোক্ষণে একত্রিংশদধিকঃ...' '...দ্রোণগ্রাহমোক্ষণে ত্রয়স্ত্রিংশদধিকঃ...' '...ত্রিচত্বারিংশদধিকঃ...' ইতি পাঠান্তরাণি।

# উনত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ

—————:*:—————

বৈশম্পায়ন উবাচ।

কৃতাস্ত্রান্ ধার্ত্তরাষ্ট্রাংশ্চ পাণ্ডুপুত্রাংশ্চ ভারত।।
দৃষ্ট্বা দ্রোণোঽব্রবীদ্রাজন্! ধৃতরাষ্ট্রং জনেশ্বরম্ ॥১॥
কৃপস্য সোমদত্তস্য বাহ্লীকস্য চ ধীমতঃ।
গাঙ্গেয়স্য চ সান্নিধ্যে ব্যাসস্য বিদুরস্য চ ॥২॥ (যুগ্মকম্)
রাজন্! সম্প্রাপ্তবিদ্যাস্তে কুমারাঃ কুরুসত্তম।।
তে দর্শয়েয়ুঃ স্বাং শিক্ষাং রাজন্নমুমতে তব ॥৩॥
ততোঽব্রবীন্মহারাজঃ প্রহৃষ্টেনান্তরাত্মনা।
ভারদ্বাজ! মহৎ কর্ম্ম কৃতন্তে দ্বিজসত্তম! ॥৪॥

---

ভারতকৌমুদী

ভবিতেতি। এতদস্ত্রপ্রভাবাদেবেতি সর্ব্বত্র ভাবঃ ॥১১১॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্বণি সম্ভবে অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—————:*:—————

কৃতেতি। কৃতাস্ত্রান্ শিক্ষিতাস্ত্রান্। সান্নিধ্যে সমীপে ॥১—২॥

রাজন্নিতি। রাজন্নিতি সম্বোধনয়োর্দ্বিত্বেঽপি বাক্যয়োর্দ্বিত্বান্ন পৌনরুক্ত্যম্ ॥৩॥

তত ইতি। মহারাজো ধৃতরাষ্ট্রঃ। কর্ম্ম অস্ত্রশিক্ষাদানকার্য্যম্। তে ত্বয়া ॥৪॥

ভারতভাবদীপঃ

কৃতকার্য্যম্ ॥১০৩—১০৭॥ অসামান্যম্ অসাধারণম্ ॥১০৮—১১১॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৮॥

—————:*:—————

---

'অর্জ্জুন! জগতে অন্য কোন পুরুষই তোমার তুল্য ধনুর্দ্ধর হইবে না, তুমি সকল শত্রুরই অজেয় হইবে এবং যশস্বী হইবে' ॥১১১॥

——:০:——

বৈশম্পায়ন বলিলেন—দ্রোণাচার্য্য ধৃতরাষ্ট্রের পুত্রগণ ও পাণ্ডুর পুত্রগণকে অস্ত্রে শিক্ষিত দেখিয়া একদা কৃপাচার্য্য, সোমদত্ত, বাহ্লীক, ভীষ্ম, ব্যাস ও বিদুর উপস্থিত থাকাসত্ত্বে ধৃতরাষ্ট্রের নিকট বলিলেন ॥১—২॥

'মহারাজ! আপনাদের কুমারগণ বিদ্যালাভ করিয়াছে, এখন আপনার অনুমতি হইলে, তাহারা আপন আপন শিক্ষা দেখাইতে পারে' ॥৩॥

---

[৪] প্রথমার্দ্ধাৎ পরং 'ধৃতরাষ্ট্র উবাচ' ইতি কতিপয়পুস্তকপাঠঃ।

যদানুমন্যসে কালং যস্মিন্ দেশে যথা যথা।
তথা তথা বিধানায় স্বয়মাজ্ঞাপয়স্ব মাম্ ॥৫॥
স্পৃহয়াম্যন্ত নির্বেদাৎ পুরুষাণাং সচক্ষুষাম্।
অস্ত্রহেতোঃ পরাক্রান্তান্ যে মে দ্রক্ষ্যন্তি পুত্রকান্ ॥৬॥
ক্ষত্তর্যদ্‌গুরুরাচার্য্যো ব্রবীতি কুরু তত্তথা।
ন হীদৃশং প্রিয়ং মন্যে ভবিতা ধর্ম্মবৎসল। ॥৭॥
ততো রাজানমামন্ত্র্য বিদুরো নির্গতো বহিঃ।
ভারদ্বাজো মহাপ্রাজ্ঞো মাপয়ামাস মেদিনীম্ ॥৮॥

---

ভারতকৌমুদী

যদেতি। কালং শিক্ষাপ্রদর্শনস্য সময়ম্ ॥৫॥

স্পৃহয়ামীতি। নির্বেদাৎ অন্ধত্বনিবন্ধনাত্মাবমাননাৎ, "তত্ত্বজ্ঞানাপদীর্ষ্যাদের্নির্ব্বেদঃ স্বাবমাননা" ইতি সাহিত্যদর্পণাৎ। ব্যাখ্যা তচ্চৈতদস্মাভিস্তত্রত্যটীকায়াম্। অস্ত্রহেতোরস্ত্র-শিক্ষাহেতোঃ ॥৬॥

ক্ষত্তরিতি। হে ক্ষত্তঃ! বিদুর!। ঈদৃশং প্রিয়মন্যদ্ভবিতা ইতি ন মন্যে ॥৭॥

তত ইতি। ভারদ্বাজো দ্রোণঃ। মেদিনীং রঙ্গভূমিম্। সমাং সমতলাম্। নিগুল্মাং

ভারতভাবদীপঃ

কৃতাস্ত্রান্ ধার্ত্তরাষ্ট্রাংশ্চেতি ॥১—৩॥ কর্ম্ম কুমারশিক্ষার্থম্ ॥৪॥ মন্যসে অস্ত্রশিক্ষাদর্শনস্য কালম্। বিধানায় রঙ্গভূমেঃ ॥৫॥ নির্ব্বেদাৎ দুঃখাৎ। সচক্ষুষাং স্পৃহয়ামি

---

তাহার পর, ধৃতরাষ্ট্র হৃষ্টচিত্তে বলিলেন—'হে ব্রাহ্মণশ্রেষ্ঠ ভরদ্বাজনন্দন! আপনি গুরুতর কার্য্য সম্পন্ন করিয়াছেন ॥৪॥

অতএব আপনি যে সময়ে যে স্থানে যে যে ভাবে যাহা করা ভাল মনে করেন, সেই সময়ে সেই স্থানে সেই সেই ভাবে তাহা করিবার জন্য নিজেই আমাকে আদেশ করুন ॥৫॥

দৃষ্টিশক্তিশালী যে সকল লোক, অস্ত্রশিক্ষানিবন্ধন পরাক্রমী কুমারগণকে দেখিতে পাইবে, অন্ধত্ববশতঃ আমার আজ তাহাদের মত হইবার জন্য ইচ্ছা হইতেছে ॥৬॥

অতএব বিদুর! গুরু দ্রোণাচার্য্য যাহা বলেন, তুমি সে কার্য্য সেই ভাবেই সম্পাদন কর। কেন না, এরূপ প্রীতিকর ঘটনা আর হইবে বলিয়া মনে হয় না' ॥৭॥

তাহার পর, বিদুর রাজার অনুমতি লইয়া বাহিরে চলিয়া গেলেন এবং বাগ্মিশ্রেষ্ঠ ও মহাবিচক্ষণ দ্রোণাচার্য্যও যাইয়া রঙ্গভূমি মাপিয়া দিলেন; সে

সমামবৃক্ষাং নিগুল্মামুদক্প্রস্রবণান্বিতাম্ ।
তস্যাং ভূমৌ বলিঞ্চক্রে তিথৌ নক্ষত্রপূজিতে ॥৯॥
অবঘুষ্টে সমাজে চ তদর্থং বদতাং বরঃ ।
রঙ্গভূমৌ সুবিপুলং শাস্ত্রদৃষ্টং যথাবিধি ॥১০॥ (বিশেষকম্)
প্রেক্ষাগারং সুবিহিতং চক্রুস্তে তস্য শিল্পিনঃ ।
রাজ্ঞঃ সর্বায়ুধোপেতং স্ত্রীণাঞ্চৈব নরর্ষভ ! ॥১১॥
মঞ্চাংশ্চ কারয়ামাসুস্তত্র জানপদা জনাঃ ।
বিপুলানুচ্ছ্রয়োপেতান্ শিবিকাশ্চ মহাধনাঃ ॥১২॥
তস্মিংস্ততোঽহনি প্রাপ্তে রাজা সসচিবস্তদা ।
ভীষ্মং প্রমুখতঃ কৃত্বা কৃপঞ্চাচার্য্যসত্তমম্ ॥১৩॥

---

ভারতকৌমুদী

বংশকরীরবদ্গুল্মবিশেষরহিতাম্, উদক্প্রস্রবণান্বিতাম্ উত্তরস্যাং দিশি ক্রমশো নিম্নাম্। অন্যথা বৃষ্টিপাতে জলস্থিতিঃ স্যাদিতি ভাবঃ। বদতাং বরো দ্রোণঃ, তদর্থং পূজাদর্শনার্থম্, সমাজে দর্শকবৃন্দে, রঙ্গভূমৌ, অবঘুষ্টে ডিণ্ডিমঘোষেণাহূতে সতি, তস্যাং ভূমৌ, নক্ষত্রেণ তদ্যোগেন পূজিতে তিথৌ সুবিপুলং শাস্ত্রদৃষ্টঞ্চ বলিম্ উপহারম্ উপহারৈর্দেবপূজামিত্যর্থঃ চক্রে ॥৮—১০॥

প্রেক্ষেতি। তস্য দ্রোণস্য। রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য স্ত্রীণাঞ্চ নিমিত্ত ইত্যর্থঃ ॥১১॥

মঞ্চানিতি। বিপুলান্ বিশালান্, উচ্ছ্রয়োপেতান্ উচ্চান্। শিবিকাঃ স্ত্রীণামানয়নার্থাঃ ॥১২॥

ভারতভাবদীপঃ

সুখায়েতি শেষঃ ॥৬॥ হে ক্ষত্তঃ! হে বিদুর! ॥৭—৮॥ নিগুল্মাং তৃণসমূহমুগপিণ্ডরহিতাম্। উদক্প্রস্রবণান্বিতামুদগ্নিম্নাম্ ॥৯॥ তদর্থং বলার্থম্, সমাজে বীরসমূহে অবঘুষ্টে ডিণ্ডীরবশব্দেনাহূতে সতি, বলিং চক্রে ইতি পূর্ব্বেণান্বয়ঃ ॥১০॥ রাজ্ঞঃ স্ত্রীণাং প্রেক্ষার্থ-

---

ভূমি সমতল ছিল এবং তাহাতে বৃক্ষ বা গুল্ম (শূন্যে) ছিল না, আর তাহার উত্তর দিক্ ঈষৎ নীচু ছিল। সেই রঙ্গভূমিতে ডিণ্ডিম বাজাইয়া পূজা দেখিবার জন্য দর্শকবৃন্দকে আহ্বান করা হইলে, দ্রোণাচার্য্য সেই ভূমিতে নক্ষত্রযোগবশতঃ প্রশস্ত তিথিতে শাস্ত্রানুসারে এবং যথাবিধানে বৃহদ্ভাবে দেবতাপূজা করিলেন ॥৮—১০॥

দ্রোণাচার্য্যের শিল্পিগণ রাজার জন্য এবং স্ত্রীলোকদিগের জন্য সর্ব্বপ্রকার অস্ত্র-শস্ত্রযুক্ত সুন্দর একখানি দর্শনগৃহ নির্ম্মাণ করিল ॥১১॥

আর, দেশীয় লোকেরা বৃহৎ ও উচ্চ বহুতর মঞ্চ এবং স্ত্রীলোকদিগকে আনিবার জন্য মূল্যবান্ অনেক ডুলী তৈয়ার করাইল ॥১২॥

---

[১০] অবঘুষ্টং পুরঞ্চাপি··· ।

মুক্তাজালপরিক্ষিপ্তং বৈদূর্য্যমণিশোভিতম্।
শাতকুম্ভময়ং দিব্যং প্রেক্ষাগারমুপাগমৎ ॥১৪॥ (যুগ্মকম্)
গান্ধারী চ মহাভাগা কুন্তী চ জয়তাং বর!।
স্ত্রিয়শ্চ রাজ্ঞঃ সর্বাস্তাঃ সপ্রেষ্যাঃ সপরিচ্ছদাঃ ॥১৫॥
হর্ষাদারুরুহুর্মঞ্চান্ মেরুং দেবস্ত্রিয়ো যথা।
ব্রাহ্মণক্ষত্রিয়াদ্যঞ্চ চাতুর্ব্বর্ণ্যং পুরাদ্দ্রুতম্ ॥১৬॥
দর্শনেপ্সু সমভ্যাগাৎ কুমারাণাং বিচেষ্টিতম্।
ক্ষণেনৈকস্থতাং তত্র দর্শনেপ্সুর্জগাম হ ॥১৭॥ (বিশেষকম্)
প্রবাদিতৈশ্চ বাদিত্রৈর্জনকৌতূহলেন চ।
মহার্ণব ইব ক্ষুব্ধঃ সমাজঃ সোঽভবত্তদা ॥১৮॥
ততঃ শুক্লাম্বরধরঃ শুক্লযজ্ঞোপবীতবান্।
শুক্লকেশঃ সিতশ্মশ্রুঃ শুক্লমাল্যানুলেপনঃ ॥১৯॥

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। তস্মিন্ নির্দ্দিষ্টে। প্রমুখতঃ অগ্রতঃ। মুক্তাজালেন পরিক্ষিপ্তং পরিবেষ্টিতম্। শাতকুম্ভময়ং স্বর্ণময়ম্, দিব্যং স্বর্গীয়প্রকারম্ ॥১৩—১৪॥

গান্ধারীতি। প্রেষ্যাভিঃ কিঙ্করীভিঃ সহেতি সপ্রেষ্যাঃ। চত্বারো বর্ণা এব চাতুর্ব্বর্ণ্যম্, স্বার্থে ষ্যণ্। বিভিন্নস্থানস্থো দর্শনেপ্সুর্জনঃ ॥১৫—১৭॥

প্রেতি। বাদিত্রৈর্ব্বাদ্যৈঃ ক্ষুব্ধ উদ্বেলিতঃ। সমাজো জনসংঘঃ ॥১৮॥

তাহার পর, নির্দ্দিষ্ট দিন উপস্থিত হইলে, রাজা ধৃতরাষ্ট্র মন্ত্রিবর্গের সহিত মিলিত হইয়া, ভীষ্ম ও কৃপাচার্য্যকে সম্মুখে করিয়া, সেই দর্শনগৃহে যাইয়া উপস্থিত হইলেন; স্বর্ণময় ও অলৌকিক সেই দর্শনগৃহ মুক্তার ঝালরে পরিবেষ্টিত এবং বৈদূর্য্যমণিতে পরিশোভিত ছিল ॥১৩—১৪॥

ভাগ্যবতী গান্ধারী ও কুন্তী এবং রাজার অন্যান্য রমণীগণ দাসীগণের সহিত মিলিত হইয়া, মনোহর পরিচ্ছদ ধারণ করিয়া, আনন্দিতচিত্তে আসিয়া দেবরমণীগণ যেমন সুমেরুপর্ব্বতে আরোহণ করেন, তেমন মঞ্চে আরোহণ করিলেন। ব্রাহ্মণ ও ক্ষত্রিয়প্রভৃতি চারি বর্ণ কুমারগণের কার্য্যকলাপ দেখিবার ইচ্ছায় নগরী হইতে সত্বর আসিয়া উপস্থিত হইলেন এবং বিভিন্ন স্থানের লোক সকলও দর্শনার্থী হইয়া ক্ষণকালের মধ্যে সেই স্থানে আসিয়া সমবেত হইল ॥১৫—১৭॥

তখন নানাবিধ বাদ্যধ্বনিতে এবং লোকের কৌতুককোলাহলে সেই লোকসমাজ মহাসমুদ্রের ন্যায় উদ্বেলিত হইয়া উঠিল ॥১৮॥

[১৬] ··ব্রাহ্মণক্ষত্রিয়াদ্যাশ্চ···, ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যাঃ···।

রঙ্গমধ্যং তথাচার্য্যঃ সপুত্রঃ প্রবিবেশ হ।
নভো জলধরৈর্হীনং সাঙ্গারক ইবাংশুমান্ ॥২০॥ (যুগ্মকম্)
স যথাসময়ঞ্চক্রে বলিং বলবতাং বরঃ।
ব্রাহ্মণাংশ্চাত্র মন্ত্রজ্ঞান্ কারয়ামাস মঙ্গলম্ ॥২১॥
সুবর্ণমণিরত্নানি বস্ত্রাণি বিবিধানি চ।
প্রদদৌ দক্ষিণাং রাজা দ্রোণায় চ কৃপায় চ ॥২২॥
অথ পুণ্যাহঘোষস্য পুণ্যস্য সমনন্তরম্।
বিবিশুর্বিবিধং গৃহ্য শস্ত্রোপকরণং নরাঃ ॥২৩॥
ততো বদ্ধাঙ্গুলিত্রাণা বদ্ধকক্ষা মহারথাঃ।
বদ্ধতূণাঃ সধনুষো বিবিশুর্ভরতর্ষভাঃ ॥২৪॥

---

ভারতকৌমুদী

তত ইতি। সিতানি শুক্লানি শ্মশ্রূণি মুখলোমানি যস্য সঃ। পুত্রেণ অশ্বত্থাম্না সহেতি সপুত্রঃ। অঙ্গারকেণ মঙ্গলেন সহেতি সাঙ্গারকঃ, অংশুমান্ চন্দ্রঃ ॥১৯—২০॥

স ইতি। স দ্রোণঃ। বলিং বলিভির্দেবতাপূজাম্। মঙ্গলং স্বস্তিবাচনাদিকম্ ॥২১॥

সুবর্ণেতি। কৃপস্যাপি পূজায়াং সহকারিত্বাত্তস্মৈ অপি দক্ষিণাদানম্ ॥২২॥

অথেতি। পুণ্যস্য পুণ্যজনকস্য, পুণ্যাহঘোষস্য ব্রাহ্মণকারিতপুণ্যাহশব্দস্য ॥২৩॥

ভারতভাবদীপঃ

মাগারং মঞ্চাংশ্চ ইতরেষাং প্রেক্ষার্থং রঙ্গভূমৌ চক্রুরিতি দ্বয়োঃ সম্বন্ধঃ ॥১১—২০॥ সাঙ্গারকঃ সভৌমঃ, অংশুমান্ চন্দ্রঃ ॥২১—২৩॥ বদ্ধকক্ষাঃ বস্ত্রাদিনা সংবৃতাংসপৃষ্ঠোদরা ইত্যর্থঃ।

---

তাহার পর, শুক্লবস্ত্রপরিহিত, শুক্লযজ্ঞোপবীতধারী, শুক্লকেশ, শুক্লশ্মশ্রু এবং শুক্ল মাল্য ও শুক্ল অনুলেপনযুক্ত দ্রোণাচার্য্য, পুত্র অশ্বত্থামার সহিত মিলিত হইয়া, মঙ্গলগ্রহযুক্ত চন্দ্র যেমন মেঘহীন আকাশে উপস্থিত হন, সেই-রূপ রঙ্গভূমিতে আসিয়া উপস্থিত হইলেন ॥১৯—২০॥

তিনি উপস্থিত হইয়া যথাসময়ে ইষ্ট দেবতার পূজা করিলেন এবং মন্ত্রজ্ঞ ব্রাহ্মণ দ্বারা স্বস্তিবাচনপ্রভৃতি মাঙ্গলিক কার্য্য করাইলেন ॥২১॥

রাজা ধৃতরাষ্ট্র দ্রোণাচার্য্য ও কৃপাচার্য্যকে দক্ষিণারূপে সুবর্ণ, মণি, রত্ন এবং নানাবিধ বস্ত্র দান করিলেন ॥২২॥

তাহার পর, পুণ্যজনক পুণ্যাহবাচনের শব্দ বিরত হইলে, নানাদেশীয় রাজকুমারেরা নানাবিধ অস্ত্র ও তাহার উপকরণ লইয়া রঙ্গালয়ে প্রবেশ করিলেন ॥২৩॥

---

[২২] অয়ং শ্লোকো দাক্ষিণাত্যপুস্তক এব দৃশ্যতে।

অনুজ্যেষ্ঠস্তু তে তত্র যুধিষ্ঠিরপুরোগমাঃ।
চক্রুরস্ত্রং মহাবীর্য্যাঃ কুমারাঃ পরমাদ্ভুতম্ ॥২৫॥
কেচিচ্ছরাক্ষেপভয়াচ্ছিরাংস্যবননামিরে।
মনুজা ধৃষ্টমপরে বীক্ষাঞ্চক্রুঃ সুবিস্মিতাঃ ॥২৬॥
তে স্ম লক্ষ্যাণি বিভিদুর্বাণৈর্নামাঙ্কশোভিতৈঃ।
বিবিধৈর্লাঘবোৎসৃষ্টৈরুহ্যন্তো বাজিভির্দ্রুতম্ ॥২৭॥
তৎ কুমারবলং তত্র গৃহীতশরকার্ম্মুকম্।
গন্ধর্বনগরাকারং প্রেক্ষ্য তে বিস্মিতাভবন্ ॥২৮॥
সহসা চক্রুশুশ্চান্যে নরাঃ শতসহস্রশঃ।
বিস্ময়োৎফুল্লনয়নাঃ সাধু সাধ্বিতি ভারত! ॥২৯॥

---

ভারতকৌমুদী

তত ইতি। বদ্ধকক্ষা বস্ত্রবদ্ধকক্ষিদেশাঃ। ভরতর্ষভা যুধিষ্ঠিরাদয়ঃ কুরুকুমারাঃ ॥২৪॥

অম্বিতি। অনুজ্যেষ্ঠং জ্যেষ্ঠানুক্রমেণ। অস্ত্রম্ অস্ত্রশিক্ষাপ্রদর্শনম্ ॥২৫॥

কেচিদিতি। শরাক্ষেপভয়াৎ বাণাঘাতভয়াৎ। অবননামিরে অবনময়াঞ্চক্রুঃ। আর্ষো-ঽয়ং প্রয়োগঃ। ধৃষ্টম্ অবকাশাভাবাৎ পরস্পরসংঘর্ষং যথা স্যাত্তথা ॥২৬॥

ত ইতি। স্মেতি পাদপূরণে। লাঘবোৎসৃষ্টৈর্দ্রুতনিক্ষিপ্তৈঃ। উহ্যন্ত উহ্যমানাঃ ॥২৭॥

তদিতি। তে দর্শকাঃ। বিস্মিতাভবন্নিতি বিসর্গলোপেঽপি সন্ধিরার্ষঃ ॥২৮॥

সহসেতি। সাধু সাধ্বিতি শব্দৈঃ, চক্রুশুঃ কোলাহলং চক্রুঃ ॥২৯॥

ভারতভাবদীপঃ

কক্ষা বাহুমূলম্ ॥২৪॥ অস্ত্রমস্ত্রবিদ্যাং চক্রুঃ প্রাদুশ্চক্রুঃ ॥২৫॥ ধৃষ্টং নির্ভয়ং যথা স্যাৎ তথা ॥২৬॥ লাঘবোৎসৃষ্টৈঃ গতিচাতুরীপ্রযুক্তৈঃ। উহ্যন্ত উহ্যমানাঃ ॥২৭॥ গন্ধর্ব্বনগরাকার-

---

তৎপরে কুরুকুমারগণ অঙ্গুলিত্র ধারণ, কক্ষবন্ধন এবং তূণ ও ধনু ধারণ করিয়া রঙ্গালয়ে উপস্থিত হইলেন ॥২৪॥

তদনন্তর যুধিষ্ঠিরপ্রভৃতি কুমারগণ জ্যেষ্ঠানুক্রমে সেই রঙ্গালয়ে অস্ত্রশিক্ষা প্রদর্শন করিতে লাগিলেন ॥২৫॥

কতকগুলি লোক বাণাঘাতের ভয়ে মস্তক অবনত করিতে লাগিল এবং অন্য লোকেরা বিস্ময়াপন্ন হইয়া পরস্পর ঠেসাঠেসি করিয়া দেখিতে থাকিল ॥২৬॥

কুমারগণ অশ্বে আরোহণ করিয়া, আপন আপন নামচিহ্নিত দ্রুতনিক্ষিপ্ত নানাবিধ বাণ দ্বারা তাড়াতাড়ি লক্ষ্যভেদ করিতে লাগিলেন ॥২৭॥

গন্ধর্ব্বনগরতুল্য ধনুর্ব্বাণধারী সেই কুমারসৈন্য দেখিয়া দর্শকগণ বিস্মিত হইল ॥২৮॥

কৃত্বা ধনুষি তে মার্গান্ রথচর্য্যাসু চাসকৃৎ।
গজপৃষ্ঠেঽশ্বপৃষ্ঠে চ নিযুদ্ধে চ মহাবলাঃ ॥৩০॥
গৃহীতখড়্গচর্ম্মাণস্ততো ভূয়ঃ প্রহারিণঃ।
ত্সরুমার্গান্ যথোদ্দিষ্টাংশ্চেরুঃ সর্বাসু ভূমিষু ॥৩১॥ (যুগ্মকম্)
লাঘবং সৌষ্ঠবং শোভাং স্থিরতাং দৃঢ়মুষ্টিতাম্।
দদৃশুস্তত্র সর্বেষাং প্রয়োগং খড়্গচর্ম্মণোঃ ॥৩২॥
অথ তৌ নিত্যসংহৃষ্টৌ সুযোধনবৃকোদরৌ।
অবতীর্ণৌ গদাহস্তাবেকশৃঙ্গাবিবাচলৌ ॥৩৩॥

ভারতকৌমুদী

কৃত্বেতি। ধনুষি মার্গান্ তির্য্যগূর্দ্ধাধোভাবেন শরচালনপ্রকারান্, রথচর্য্যাসু মার্গান্ সম্মুখপশ্চাৎপার্শ্বদ্বয়েষু চালনপ্রকারান্। গজপৃষ্ঠাশ্বপৃষ্ঠয়োরপ্যেবম্। নিযুদ্ধে বাহুযুদ্ধে মার্গান্ বাহুকণ্ঠাদিধারণপ্রকারান্। ত্সরূণাং খড়্গমুষ্টীনাং মার্গান্ তির্য্যগূর্দ্ধাধঃসঞ্চালনপ্রকারান্। চেরুশ্চক্রুঃ ॥৩০—৩১॥

লাঘবমিতি। লাঘবং দ্রুতসঞ্চালনম্, সৌষ্ঠবং সঞ্চালননৈপুণ্যম্, শোভাং পদ্মাকারাদিচালনেন সৌন্দর্য্যম্, স্থিরতাং লক্ষ্যে প্রহারস্থৈর্য্যম্, দৃঢ়মুষ্টিতাং মুষ্টেরস্খলনম্। প্রয়োগং তত্তদ্রূপং ব্যবহারম্ ॥৩২॥

অথেতি। নিত্যসংহৃষ্টৌ সর্ব্বদা পরস্পরবিদ্বেষিণৌ। একমেকৈকং শৃঙ্গং যয়োস্তৌ।

ভারতভাবদীপঃ

মণ্ডলরূপম্ ॥২৮—২৯॥ ধনুষি মার্গান্ তির্য্যগূর্দ্ধান্ চললক্ষ্যপাতনাদীন্, রথচর্য্যাসু মার্গান্ শীঘ্রং গতপ্রত্যাগতপ্রদক্ষিণাপ্রদক্ষিণমণ্ডলগত্যাদিরূপান্ ॥৩০॥ ত্সরুমার্গান্ তির্য্যগূর্দ্ধাধঃ খড়্গপ্রচলনরূপান্। সর্ব্বাসু ভূমিষু রথাদিপৃষ্ঠেষু ভুবি বা ॥৩১॥ লাঘবং শৈঘ্র্যম্। সৌষ্ঠবং চাতুর্য্যম্, একেনৈব খড়্গেন সংভ্রাদ্ভ্রামিতেন যুগপদনেকায়ুধনিবারণম্। শোভাং সর্ব্বতো ঝলঝলায়মানৈকখড়্গাংশুমণ্ডলান্তরগতত্বেনাভিভবাম্। স্থিরত্বমভীতত্বম্। দৃঢ়মুষ্টিতাং খড়্গাভূতাং হস্ত এব পরিতশ্চলতি ন স্খলতি ইত্যর্থঃ। প্রয়োগং নিদর্শনম্ ॥৩২॥

অশ্ব শত শত সহস্র সহস্র লোক বিস্ময়ে উৎফুল্লনয়ন হইয়া সাধু সাধু শব্দে কোলাহল করিতে লাগিল ॥২৯॥

তাহার পর, কুমারগণ শরসঞ্চালনের, রথে বিচরণের, হস্তিপৃষ্ঠে ও অশ্বপৃষ্ঠে আরোহণের এবং বাহুযুদ্ধের যত রকম প্রণালী আছে, তাহা করিয়া, পুনরায় অসি-চর্ম্ম-ধারণপূর্ব্বক সর্ব্বত্র বিচরণ করিয়া অসিচালনপ্রণালী দেখাইলেন ॥৩০—৩১॥

তখন দর্শকগণ কুমারগণের অসি-চর্ম্মসঞ্চালনের ক্ষিপ্রতা, নৈপুণ্য, সৌন্দর্য্য, লক্ষ্যস্থিরতা এবং দৃঢ়মুষ্টিতা দর্শন করিল ॥৩২॥

[৩৩]…নিত্যসংক্রুদ্ধৌ…।

বদ্ধকক্ষৌ মহাবাহু পৌরুষে পর্য্যবস্থিতৌ।
বৃংহন্তৌ বাসিতাহেতোঃ সমদাবিব কুঞ্জরৌ ॥৩৪॥ (যুগ্মকম্)
তৌ প্রদক্ষিণসব্যানি মণ্ডলানি মহাবলৌ।
চেরতুর্নির্ম্মলগদৌ সমদাবিব কুঞ্জরৌ ॥৩৫॥
বিদুরো ধৃতরাষ্ট্রায় গান্ধার্য্যাঃ পাণ্ডবারণিঃ।
ন্যবেদয়েতাং তৎ সর্ব্বং কুমারাণাং বিচেষ্টিতম্ ॥৩৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে অস্ত্রদর্শনং নামোনত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

পৌরুষে জয়সাধকপুরুষকারে। বৃংহন্তৌ বৃংহিতধ্বনিং কুর্ব্বন্তৌ, বাসিতাহেতোঃ করিণী-রমণায় ॥৩৩—৩৪॥

তাবিতি। প্রদক্ষিণসব্যানি দক্ষিণবামক্রমপ্রাপ্তানি, মণ্ডলানি মণ্ডলাকারেণ ভ্রমণানি ॥৩৫॥

বিদুর ইতি। পাণ্ডবানামগ্নিরূপাণাম্ অরণিরুৎপাদনকাষ্ঠরূপা কুন্তীত্যর্থঃ। এতেন পতিব্রতায়াঃ পত্যনুসারিত্বনিয়মাৎ ধৃতরাষ্ট্রস্যান্ধতয়া গান্ধার্য্যা অপ্যন্ধত্বসম্পাদনায় বস্ত্রবদ্ধ-নেত্রত্বং প্রতীয়তে ॥৩৬॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে উনত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

সংহৃষ্টৌ পরস্পরং জেতুং সকামৌ ॥৩৩॥ বৃংহন্তৌ শব্দং কুর্ব্বাণৌ। বাসিতা হস্তিনী ॥৩৪॥ চেরতুঃ পস্থ্যাম্, মণ্ডলগতৌ অলাতচক্রবদ্ভ্রাম্যমাণগদাপরিবেষান্তর্গতৌ। "নির্ম্মলগদৌ" ইতি পাঠে স্পষ্টোঽর্থঃ ॥৩৫॥ পাণ্ডবারণিঃ কুন্তী ॥৩৬॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে উনত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৯॥

---

তাহার পর, সর্ব্বদা পরস্পর বিদ্বেষী এবং স্বস্ব-পুরুষকারাবলম্বী মহাবাহু ভীম ও দুর্য্যোধন কক্ষবন্ধনপূর্ব্বক গদাহস্তে রঙ্গভূমিতে অবতীর্ণ হইলেন; তখন একৈকশৃঙ্গযুক্ত দুইটী পর্ব্বতের ন্যায় এবং হস্তিনীর জন্য বৃংহিত ধ্বনিকারী মদমত্ত দুইটী হস্তীর ন্যায় তাঁহাদিগকে দেখা যাইতে লাগিল ॥৩৩—৩৪॥

মদমত্ত হস্তিদ্বয়ের ন্যায় তাঁহারা দুইজন নির্ম্মল গদা ধারণ করিয়া, কখনও দক্ষিণাবর্ত্তে কখনও বা বামাবর্ত্তে বিচরণ করিতে লাগিলেন ॥৩৫॥

পূর্ব্ব হইতে বিদুর ধৃতরাষ্ট্রকে এবং কুন্তী গান্ধারীকে কুমারগণের সেই সকল শিক্ষাপ্রদর্শনের বিষয় বলিয়া দিতেছিলেন ॥৩৬॥

---

[৩৫]···নির্ম্মলগতৌ···, মণ্ডলগতৌ ··। * '···দ্বাত্রিংশদধিকঃ···' 'চতুস্ত্রিংশদধিকঃ ··' '···চতুশ্চত্বারিংশদধিকঃ···' ইতি পাঠভেদাঃ।

# ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ

———:•:———

বৈশম্পায়ন উবাচ।

কুরুরাজে হি রঙ্গস্থে ভীমে চ বলিনাং বরে।
পক্ষপাতকৃতস্নেহঃ স দ্বিধেবাভবজ্জনঃ ॥১॥
জয় হে কুরুরাজেতি জয় হে ভীম ইত্যুত।
পুরুষাণাং সুবিপুলাঃ প্রণাদাঃ সহসোত্থিতাঃ ॥২॥
ততঃ ক্ষুব্ধার্ণবনিভং রঙ্গমালোক্য বুদ্ধিমান্।
ভারদ্বাজঃ প্রিয়ং পুত্রমশ্বত্থামানমব্রবীৎ ॥৩॥
বারয়ৈতৌ মহাবীর্য্যৌ কৃতযোগ্যাবুভাবপি।
মাভূদ্রঙ্গে প্রকোপোঽয়ং ভীমদুর্য্যোধনোদ্ভবঃ ॥৪॥

ভারতকৌমুদী

কুরুরাজ ইতি। কুরুরাজে দুর্য্যোধনে। পক্ষপাতেন একতরপক্ষাবলম্বনেন কৃত একৈকস্মিন্ স্নেহো যেন সঃ, জনো দ্রষ্টৃবর্গঃ, দ্বিধা দ্বিপ্রকার ইবাভবৎ ॥১॥

জয়েতি। পুরুষাণাং দ্রষ্টৃলোকানাম্। প্রণাদাঃ কোলাহলাঃ ॥২॥

তত ইতি। প্রকৃতযুদ্ধস্যৈব সম্ভাবনাশক্তত্বাদ্বুদ্ধিমত্ত্বমিতি ভাবঃ ॥৩॥

বারয়েতি। কৃতযোগ্যৌ কৃতাস্ত্রাভ্যাসৌ, "যোগ্যাভ্যাসার্কযোষিতোঃ" ইতি মেদিনী ॥৪॥

ভারতভাবদীপঃ

কুর্ব্বিতি। কুরুরাজে দুর্য্যোধনে ॥১॥ হী বিস্ময়ে, আশ্চর্য্যং ভীমদুর্য্যোধনৌ কুরুত

---

বৈশম্পায়ন বলিলেন—বলিশ্রেষ্ঠ ভীম ও দুর্য্যোধন রঙ্গভূমিতে অবস্থান করিতে লাগিলে, সেই দ্রষ্টৃবর্গ এক এক জনের পক্ষাবলম্বনপূর্ব্বক এক এক জনের প্রতি স্নেহ করিতে থাকায় যেন দুই প্রকার হইয়া পড়িল ॥১॥

একদল বলিল—কুরুরাজের জয় হউক, অপর দল বলিল ভীমের জয় হউক, এই ভাবে দ্রষ্টৃবর্গের বিশাল কোলাহল তৎক্ষণাৎ উত্থিত হইল ॥২॥

তখন রঙ্গস্থানটীকে উদ্বেলিত সমুদ্রের ন্যায় দেখিয়া, বুদ্ধিমান্ দ্রোণাচার্য্য আপন প্রিয় পুত্র অশ্বত্থামাকে বলিলেন— ॥৩॥

অশ্বত্থামা। অত্যন্ত বলবান্ এবং অস্ত্রে সুশিক্ষিত এই দুই জনকেই তুমি বারণ কর; ভীম ও দুর্য্যোধন হইতে এই রঙ্গস্থানে যেন সাধারণের ক্রোধসঞ্চার না হয় ॥৪॥

---

[২] হী বীর! কুরুরাজেতি হী ভীম! ইতি জল্পতাম্।…। [৪]…কৃতযোগাবুভাবপি…।

ততস্তাবুদ্যতগদৌ গুরুপুত্রেণ বারিতৌ।
যুগান্তানিলসংক্ষুব্ধৌ মহাবেলাবিবার্ণবৌ ॥৫॥
ততো রঙ্গাঙ্গণগতো দ্রোণো বচনমব্রবীৎ।
নিবার্য্য বাদিত্রগণং মহামেঘনিভস্বনম্ ॥৬॥
যো মে পুত্রাৎ প্রিয়তরঃ সর্ব্বশস্ত্রবিশারদঃ।
ঐন্দ্রিরিন্দ্রানুজসমঃ স পার্থো দৃশ্যতামিতি ॥৭॥
আচার্য্যবচনেনাথ কৃতস্বস্ত্যয়নো যুবা।
বদ্ধগোধাঙ্গুলিত্রাণঃ পূর্ণতূণঃ সকার্ম্মুকঃ ॥৮॥
কাঞ্চনং কবচং বিভ্রৎ প্রত্যদৃশ্যত ফাল্গুনঃ।
সার্কঃ সেন্দ্রায়ুধতড়িৎ সসন্ধ্য ইব তোয়দঃ ॥৯॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। গুরুপুত্রেণ অশ্বত্থাম্না। মহাবেলৌ বিশালতরঙ্গৌ ॥৫॥

তত ইতি। বাদিত্রগণং বাদ্যসমূহম্ ॥৬॥

য ইতি। ঐন্দ্রিঃ ইন্দ্রপুত্রঃ অর্জ্জুনঃ, ইন্দ্রানুজো বামনো বিষ্ণুস্তৎসমঃ ॥৭॥

আচার্য্যেতি। কৃতং স্বস্ত্যয়নং মঙ্গলসাধনং গুরুনমস্কারাদিকং যেন সঃ। বদ্ধে ধৃতে গোধাঙ্গুলিত্রাণে চর্ম্মময়ে জ্যাঘাতবারণাঙ্গুলিক্ষতিবারণে যেন সঃ। ফাল্গুনোঽর্জ্জুনঃ। অত্র অর্কেন সহ তূণস্য, ইন্দ্রায়ুধেন সহ, কার্ম্মুকস্য, তড়িতা সহ কাঞ্চনকবচস্য, সন্ধ্যায়া সহ রক্তাঙ্গরাগস্য, তোয়দেন চ সহ শ্যামাঙ্গস্যার্জ্জুনস্য সাদৃশ্যং বোধ্যম্ ॥৮—৯॥

ভারতভাবদীপঃ

ইত্যর্থঃ। "হা ভীম" ইত্যপপাঠঃ ॥২—৩॥ কৃতযোগ্যৌ সুশিক্ষিতৌ ॥৪—৬॥ ইন্দ্রানুজসমো বিষ্ণুতুল্যঃ ॥৭॥ বদ্ধে গোধাঙ্গুলিত্রাণে যেন, গোধা তলাখ্যং জ্যাঘাতবারণম্, অঙ্গুলিত্রাণং প্রসিদ্ধং চর্ম্মময়ম্ ॥৮॥ কাঞ্চনমিতি তূণকার্ম্মুককবচানাং তৎপ্রভাজালস্যার্জ্জুনস্য চ

তাহার পর, অশ্বত্থামা যাইয়া, প্রলয়কালের বায়ুবেগে উদ্বেলিত বিশালতরঙ্গযুক্ত দুইটী সমুদ্রের ন্যায়, উদ্যত-গদাধারী ভীম ও দুর্য্যোধনকে বারণ করিলেন ॥৫॥

তদনন্তর, দ্রোণাচার্য্য রঙ্গভূমিতে যাইয়া, মহামেঘের ন্যায় গম্ভীরশব্দকারী বাদ্যসমূহকে থামাইয়া এই কথা বলিলেন—॥৬॥

যিনি আমার পুত্র অপেক্ষাও প্রিয়তর এবং সমস্ত অস্ত্রে নিপুণ, বিষ্ণুর তুল্য পরাক্রমশালী ইন্দ্রপুত্র সেই অর্জ্জুনের শিক্ষা আপনারা দেখুন ॥৭॥

তদনন্তর, দ্রোণাচার্য্যের বাক্য অনুসারে যুবক অর্জ্জুন মঙ্গলাচরণপূর্ব্বক গোধা (ধনুগুণের আঘাত নিবারণের উপযোগী চর্ম্মময় আবরণ), অঙ্গুলিত্রাণ, বাণপূর্ণ তূণ, ধনু ও স্বর্ণময় কবচ ধারণ করিয়া রঙ্গভূমিতে উপস্থিত হইলেন;

ততঃ সর্বস্য রঙ্গস্য সমুৎপিঞ্জোঽভবন্মহান্।
অবাদ্যন্ত চ বাদ্যানি সশঙ্খানি সমন্ততঃ ॥১০॥
এষ কুন্তীসুতঃ শ্রীমান্ এষ মধ্যমপাণ্ডবঃ।
এষ পুত্রো মহেন্দ্রস্য কুরূণামেষ রক্ষিতা ॥১১॥
এষোঽস্ত্রবিদুষাং শ্রেষ্ঠ এষ ধর্মভৃতাং বরঃ।
এষ শীলবতাঞ্চাপি শীলজ্ঞাননিধিঃ পরঃ ॥১২॥
ইত্যেবং বহুলা বাচঃ শৃণ্বত্যাঃ প্রেক্ষকেরিতাঃ।
কুন্ত্যাঃ প্রস্রবসংযুক্তৈরস্রৈঃ ক্লিন্নমুরোঽভবৎ ॥১৩॥
তেন শব্দেন মহতা পূর্ণশ্রুতিরথাব্রবীৎ।
ধৃতরাষ্ট্রো নরশ্রেষ্ঠো বিদুরং হৃষ্টমানসঃ ॥১৪॥

ভারতকৌমুদী

তত ইতি। সমুৎপিঞ্জোঽর্জুনশিক্ষানৈপুণ্যদর্শনায় ব্যাকুলভাবঃ। "পিঞ্জা তুলহরিদ্রয়োঃ। বনে ক্লীবং বধে পুংসি ব্যাকুলে ত্রিষু" ইতি মেদিনী ॥১০॥

এষ ইতি। প্রত্যেকং বাক্যমেব শ্লাঘ্যতাং সূচয়তি ॥১১॥

এষ ইতি। শীলজ্ঞাননিধিঃ সর্বেষামেব স্বভাবাবগমনিপুণঃ। পরঃ শ্রেষ্ঠঃ ॥১২॥

ইতীতি। প্রস্রবসংযুক্তৈঃ স্তনস্রবণান্বিতৈঃ, অস্রৈরানন্দাশ্রুভিঃ। উরো বক্ষঃ ॥১৩॥

তেনেতি। পূর্ণশ্রুতিঃ পূর্ণকর্ণঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

ক্রমাদর্কেন্দ্রায়ুধতড়িৎসন্ধ্যাতোয়দৈরুপমা ॥৯॥ সমুৎপিঞ্জলক উৎফুল্লতা, প্রমুদিতে রঙ্গে

তখন সূর্য্য, রামধনু ও বিদ্যুৎসমন্বিত সন্ধ্যাকালীয় মেঘের ন্যায় তাঁহাকে দেখা যাইতে লাগিল ॥৮—৯॥

তাহার পর, অর্জ্জুনের শিক্ষানৈপুণ্য দেখিবার জন্য রঙ্গভূমিস্থ সমস্ত লোকেরই গুরুতর ব্যাকুলতা জন্মিল এবং সকল দিকে শঙ্খের সহিত নানাবিধ বাদ্য বাজাইতে লাগিল ॥১০॥

'এই শ্রীমান্ কুন্তীর গর্ভজাত, ইনি মধ্যম পাণ্ডব, ইনি দেবরাজের পুত্র, ইনি কুরুবংশের রক্ষক ॥১১॥

ইনি অস্ত্রজ্ঞদিগের মধ্যে শ্রেষ্ঠ, ইনি ধর্ম্মজ্ঞদিগের মধ্যেও শ্রেষ্ঠ, ইনি চরিত্রবান্‌দিগের মধ্যেও শ্রেষ্ঠ এবং ইনি অন্যের স্বভাব বুঝিতেও দক্ষ' ॥১২॥

দর্শকগণ এইরূপ নানাবিধ বাক্য বলিতে লাগিল; তাহা শুনিয়া কুন্তীর বক্ষঃস্থল স্তনদুগ্ধের সহিত আনন্দাশ্রুজলে সিক্ত হইয়া গেল ॥১৩॥

(১০)···সমুৎপিঞ্জলকোঽভবৎ···। [১৩] ইত্যেবং তুমুলা বাচঃ শুশ্রুবুঃ প্রেক্ষকেরিতাঃ···।

ক্ষত্তঃ! ক্ষুব্ধার্ণবনিভঃ কিমেষ সুমহাস্বনঃ।
সহসৈবোত্থিতো রঙ্গে ভিন্দন্নিব নভস্তলম্॥১৫॥

বিদুর উবাচ।

এষ পার্থো মহারাজ! ফাল্গুনঃ পাণ্ডুনন্দনঃ।
অবতীর্ণঃ সকবচস্তস্যৈষ সুমহাস্বনঃ॥১৬॥

ধৃতরাষ্ট্র উবাচ।

ধন্যোঽস্ম্যনুগৃহীতোঽস্মি রক্ষিতোঽস্মি মহামতে!।
পৃথারণিসমুদ্ভূতৈস্ত্রিভিঃ পাণ্ডববহ্নিভিঃ॥১৭॥

বৈশম্পায়ন উবাচ।

তস্মিন্ প্রমুদিতে রঙ্গে কথঞ্চিৎ প্রত্যবস্থিতে।
দর্শয়ামাস বীভৎসুরাচার্য্যায়াস্ত্রলাঘবম্॥১৮॥
আগ্নেয়েনাসৃজদ্বহ্নিং বারুণেনাসৃজৎ পয়ঃ।
বায়ব্যেনাসৃজদ্বায়ুং পার্জন্যেনাসৃজদ্‌ঘনান্॥১৯॥

---

ভারতকৌমুদী

ক্ষত্তরিতি। হে ক্ষত্তঃ! বিদুর! ক্ষুব্ধার্ণব উদ্বেলিতসমুদ্রস্তন্নিভঃ তচ্ছব্দতুল্যঃ॥১৫॥
এষ ইতি। ফাল্গুনঃ অর্জ্জুনঃ। তস্য অবতরণস্য॥১৬॥
ধন্য ইতি। পৃথা কুন্ত্যেব অরণির্ব্বহ্ন্যুৎপাদনকাষ্ঠং তস্মাৎ সমুদ্ভূতৈঃ॥১৭॥
তস্মিন্নিতি। প্রমুদিতে অর্জ্জুনদর্শনেন হৃষ্টে। কথঞ্চিদ্ধৈর্য্যেণ। বীভৎসুরর্জ্জুনঃ॥১৮॥

---

আর, সেই গুরুতর শব্দে ধৃতরাষ্ট্রের কর্ণযুগল পরিপূর্ণ হইয়া গেল; তখন তিনি হৃষ্টচিত্ত হইয়া বিদুরকে বলিলেন॥১৪॥

বিদুর! উদ্বেলিত সমুদ্রের শব্দের ন্যায় এই গুরুতর শব্দ আকাশ বিদীর্ণ করিয়াই যেন রঙ্গস্থানে হঠাৎ উত্থিত হইল কেন?॥১৫॥

বিদুর বলিলেন—মহারাজ! পাণ্ডুনন্দন অর্জ্জুন কবচ ধারণপূর্ব্বক এই উপস্থিত হইল; তাহারই এই গুরুতর শব্দ হইল॥১৬॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'বিদুর! কুন্তীরূপ অরণি (অগ্নি উৎপাদনের কাষ্ঠ) হইতে উৎপন্ন তিনটি পাণ্ডবাগ্নি দ্বারা আমি ধন্য, অনুগৃহীত ও রক্ষিত হইলাম॥১৭॥

বৈশম্পায়ন বলিলেন—রঙ্গভূমিস্থ লোক সকল আনন্দিত হইয়া ধৈর্য্যাবলম্বনপূর্ব্বক অবস্থান করিতে লাগিলে, অর্জ্জুন দ্রোণাচার্য্যকে অস্ত্রের নৈপুণ্য দেখাইতে লাগিলেন॥১৮॥

---

[১৬]···তত্রৈব সুমহাস্বনঃ। [১৮] অস্মিন্···প্রত্যুপস্থিতে···।

ভৌমেন প্রাবিশদ্ভূমিং পার্বতেনাসৃজদ্‌গিরীন্ ।
অন্তর্ধানেন চাস্ত্রেণ পুনরন্তর্হিতোঽভবৎ ॥২০॥
ক্ষণাৎ প্রাংশুঃ ক্ষণাদ্ধ্রস্বঃ ক্ষণাচ্চ রথধূর্গতঃ ।
ক্ষণেন রথমধ্যস্থঃ ক্ষণেনাবতরন্মহীম্ ॥২১॥
সুকুমারঞ্চ সূক্ষ্মঞ্চ গুরুঞ্চাপি গুরুপ্রিয়ঃ ।
সৌষ্ঠবেনাভিসংযুক্তঃ সোঽবিধ্যদ্বিবিধৈঃ শরৈঃ ॥২২॥
ভ্রমতশ্চ বরাহস্য লৌহস্য প্রমুখে সমম্ ।
পঞ্চ বাণানসংযুক্তান্ স মুমোচৈকবাণবৎ ॥২৩॥

ভারতকৌমুদী

আগ্নেয়েনেতি। আগ্নেয়েন অস্ত্রেণ। এবমন্যত্র। পয়ো জলম্। ঘনান্ মেঘান্ ॥১৯॥

ভৌমেনেতি। অদ্ভুতান্যেবামূন্যস্ত্রাণি ইদানীমনির্ব্বচনীয়ানি ॥২০॥

ক্ষণাদিতি। প্রাংশুরুন্নতঃ। হ্রস্বঃ খর্ব্বঃ। রথস্য ধূরং ভারং গতঃ প্রাপ্তঃ সারথিরিত্যর্থঃ ॥২১॥

সুকুমারমিতি। সুকুমারং পক্বকদল্যাদিকম্, সূক্ষ্মং ক্ষুদ্রং যবাদিকম্, গুরুং কঠিনং লৌহ-পিণ্ডাদিকম্। সৌষ্ঠবেন যথাযোগ্যবেধনৈপুণ্যেন ॥২২॥

ভ্রমত ইতি। লৌহস্য লৌহময়স্য। প্রমুখে মুখাভ্যন্তরে। সমং যুগপদিব ॥২৩॥

ভারতভাবদীপঃ

ইতি বাক্যশেষাৎ; অন্তে কলকলশব্দো ব্যাকুলত্বং চেত্যাহুঃ ॥১০—১২॥ অস্ত্রৈঃ প্রেমাশ্রুভিঃ ॥১৩—২১॥ সুকুমারং পূর্ণঘটকুক্কুটাণ্ডাদীনি লক্ষ্যাণ্যবিচাল্য অবিধ্যৎ, সূক্ষ্মং গুঞ্জাদি লক্ষ্যম্,

আগ্নেয় অস্ত্র দ্বারা অগ্নি, বারুণ অস্ত্র দ্বারা জল, বায়ব্য অস্ত্র দ্বারা বায়ু এবং পার্জ্জন্য অস্ত্র দ্বারা মেঘ সৃষ্টি করিলেন ॥১৯॥

ভৌম অস্ত্র দ্বারা ভূতলে প্রবেশ করিলেন, পার্ব্বত অস্ত্র দ্বারা পর্ব্বত সৃষ্টি করিলেন এবং অন্তর্ধান অস্ত্র দ্বারা অন্তর্হিত হইলেন ॥২০॥

ক্ষণকালের মধ্যে উন্নত এবং ক্ষণকালের মধ্যে খর্ব্ব, ক্ষণকালের মধ্যে সারথি, ক্ষণকালের মধ্যে রথী এবং ক্ষণকালের মধ্যে ভূতলে অবতীর্ণ হইলেন ॥২১॥

গুরুর প্রিয় ও অস্ত্রপ্রয়োগনিপুণ অর্জ্জুন যথাযোগ্য নানাবিধ বাণ দ্বারা কোমল, সূক্ষ্ম ও কঠিন বস্তুকে বিদ্ধ করিলেন ॥২২॥

একটা লৌহনির্ম্মিত শূকর ঘুরিতেছিল, এমন অবস্থায় অর্জ্জুন একটী বাণের ন্যায় পরস্পর অসংযুক্ত পাঁচটী বাণকে একদাই তাহার মুখের ভিতরে নিক্ষেপ করিলেন ॥২৩॥

[২৩] পঞ্চ বাণান্ সুসংযুক্তান্…।

গব্যে বিষাণকোষে চ চলে রজ্জ্ববলম্বিনি।
নিচখান মহাবীর্য্যঃ সায়কানেকবিংশতিম্ ॥২৪॥
ইত্যেবমাদি সুমহৎ খড়্গে ধনুষি চানঘ!।
গদায়াঞ্চাস্ত্রকুশলো মণ্ডলানি ব্যদর্শয়ৎ ॥২৫॥
ততঃ সমাপ্তভূয়িষ্ঠে তস্মিন্ কর্ম্মণি ভারত!।
মন্দীভূতে সমাজে চ বাদিত্রস্য চ নিস্বনে ॥২৬॥
দ্বারদেশাৎ সমুদ্ভূতো মাহাত্ম্যবলসূচকঃ।
বজ্রনিষ্পেষসদৃশঃ শুশ্রুবে ভুজনিস্বনঃ ॥২৭॥ (যুগ্মকম্)
দীর্য্যন্তে কিন্নু গিরয়ঃ কিং স্বিদ্ভূমির্বিদীর্য্যতে।
কিং স্বিদাপূর্য্যতে ব্যোম জলধারাধরৈর্ঘনৈঃ ॥২৮॥
রঙ্গস্যৈবং মতিরভূৎ ক্ষণেন বসুধাধিপ!।
দ্বারঞ্চাভিমুখাঃ সর্ব্বে বভূবুঃ প্রেক্ষকাস্তদা ॥২৯॥

---

ভারতকৌমুদী

গব্য ইতি। গব্যে গোসম্বন্ধিনি, বিষাণকোষে শৃঙ্গরন্ধ্রাভ্যন্তরে, চলে ঘূর্ণমানে ॥২৪॥

ইতীতি। সুমহৎ কৌশলম্। গদায়াঞ্চ মণ্ডলানি মণ্ডলাকারেণ ভ্রমণানি ॥২৫॥

তত ইতি। তস্মিন্ কর্ম্মণি শিক্ষাকৌশলপ্রদর্শনব্যাপারে, সমাপ্তং ভূয়িষ্ঠং বাহুল্যং যস্য তস্মিন্ সতি। সমাজে সমাজকোলাহলে শুশ্রুবে রঙ্গস্থজনৈঃ ॥২৬—২৭॥

দীর্য্যন্ত ইতি। ঘনৈর্মেঘৈঃ তদ্গর্জ্জনৈরিত্যর্থঃ ॥২৮॥

রঙ্গস্যেতি। রঙ্গস্য রঙ্গস্থলোকস্য, এবং মতিঃ উক্তরূপো বিতর্কঃ। দ্বারং প্রতি ॥২৯॥

---

এক গাছি দড়িতে একটা গরুর শিং ঘুরিতেছিল, অর্জ্জুন তাহার ভিতরে একুশটী বাণ প্রবেশ করাইয়া দিলেন ॥২৪॥

মহারাজ! অর্জ্জুন, ধনু ও তরবারিতে এইরূপ অনেক গুরুতর কৌশল দেখাইলেন, তৎপরে আবার গদা ধারণ করিয়া মণ্ডলাকারে ভ্রমণ করিয়া দেখাইলেন ॥২৫॥

তাহার পর, অর্জ্জুনের শিক্ষাপ্রদর্শন প্রায় সমাপ্ত হইয়া আসিলে এবং লোকের কোলাহল ও বাদ্যধ্বনি মন্দীভূত হইলে, দ্বারদেশ হইতে উৎপন্ন গুরুতরবলসূচক এবং বজ্রাঘাতশব্দতুল্য বাহ্বাস্ফোটনের ধ্বনি শুনা গেল ॥২৬—২৭॥

(তখন সকলে সন্দেহ করিল—) একি পর্ব্বত বিদীর্ণ হইল! না ভূতল ফাটিয়া গেল! অথবা জলপূর্ণ মেঘের গর্জ্জনে আকাশ পরিপূর্ণ হইল! ॥২৮॥

---

[২৪]···রজ্জ্বস্থাবলম্বিনিঃ···। [২৫]···মণ্ডলানিপ্রদর্শয়ন্। [২৮]···জলধারাঘনৈর্ঘনৈঃ।

পঞ্চভির্ভ্রাতৃভিঃ পার্থৈর্দ্রোণঃ পরিবৃতো বভৌ ।
পঞ্চতারেণ সংযুক্তঃ সাবিত্রেণেব চন্দ্রমাঃ ॥৩০॥
অশ্বত্থাম্না চ সহিতং ভ্রাতৃণাং শতমূর্জ্জিতম্ ।
দুর্য্যোধনমমিত্রঘ্নমুত্থিতং পর্য্যবারয়ৎ ॥৩১॥
স তৈস্তদা ভ্রাতৃভিরুদ্যতায়ুধৈর্গদাগ্রপাণিঃ সমবস্থিতৈর্বৃতঃ ।
বভৌ যথা দানবসংক্ষয়ে পুরা পুরন্দরো দেবগণৈঃ সমাবৃতঃ ॥৩২॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি
সম্ভবে অস্ত্রদর্শনে ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

পঞ্চভিরিতি। সাবিত্রেণ সবিতৃদেবতাকেন হস্তাখ্যেন, তস্য পঞ্চতারাত্মকত্বাৎ ॥৩০॥

অশ্বেতি। ভ্রাতৃণাং দুঃশাসনাদীনাম্, অশ্বত্থাম্না সহিতং শতং কর্ত্তৃ, ঊর্জ্জিতং বলবত্তম্, অমিত্রঘ্নং শত্রুহন্তারম্, উত্থিতং দুর্য্যোধনম্, পর্য্যবারয়ৎ পরিবেষ্টিতবৎ ॥৩১॥

স ইতি। গদা অগ্রপাণৌ যস্য সঃ, স দুর্য্যোধনঃ সমবস্থিতৈর্দণ্ডায়মানৈঃ ॥৩২॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

গুরুং যনাবয়বঞ্চ সোঽবিধ্যৎ ॥২২—২৩॥ গবো গোসম্বন্ধিনি ॥২৪—২৯॥ সাবিত্রেণ হস্ত-নক্ষত্রেণ ॥৩০—৩১॥ গদা অগ্রমালম্বনং যস্য তাদৃশঃ পাণির্যস্য স গদাগ্রপাণিঃ, গদামাত্রসহায় ইত্যর্থঃ। "অগ্রং পুরস্তাদুপরি" ইত্যুপক্রম্য "আলম্বনে সমূহে চ" ইতি মেদিনী ॥৩২॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩০॥

---

মহারাজ! রঙ্গভূমিস্থ সমস্ত লোকের মনেই উক্তরূপ বিতর্ক জন্মিল; তখন ক্ষণকালের মধ্যেই সকল দর্শকগণ দ্বারদেশের দিকে দৃষ্টিপাত করিল ॥২৯॥

যুধিষ্ঠিরাদি-পঞ্চভ্রাতৃগণে পরিবেষ্টিত থাকিয়া দ্রোণাচার্য্য, পঞ্চনক্ষত্রাত্মক-হস্তানক্ষত্র-যুক্ত চন্দ্রের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৩০॥

এদিকে বলবান্ ও শত্রুহন্তা দুর্য্যোধন উঠিয়া দাঁড়াইলে, অশ্বত্থামার সহিত দুঃশাসনপ্রভৃতি শত ভ্রাতা আসিয়া তাঁহাকে পরিবেষ্টন করিয়া দাঁড়াইলেন ॥৩১॥

তখন গদাধারী দুর্য্যোধন, অস্ত্রধারী ভ্রাতৃগণে পরিবেষ্টিত হইয়া, পূর্ব্বকালে দানবযুদ্ধের সময়ে দেবগণে পরিবেষ্টিত দেবরাজের ন্যায় শোভা পাইতে লাগিলেন ॥৩২॥

---

* '..ত্রয়স্ত্রিংশদধিকঃ...' '..পঞ্চত্রিংশদধিকঃ...' '..পঞ্চচত্বারিংশদধিকঃ...' ইতি পাঠান্তরাণি।

# একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ

বৈশম্পায়ন উবাচ।

দত্তেঽবকাশে পুরুষৈর্বিস্ময়োৎফুল্ললোচনৈঃ।
বিবেশ রঙ্গং বিস্তীর্ণং কর্ণঃ পরপুরঞ্জয়ঃ ॥১॥
সহজং কবচং বিভ্রৎ কুণ্ডলোদ্দ্যোতিতাননঃ।
সধনুর্বদ্ধনিস্ত্রিংশঃ পাদচারীব পর্ব্বতঃ ॥২॥
কন্যাগর্ভঃ পৃথুযশাঃ পৃথায়াঃ পৃথুলোচনঃ।
তীক্ষ্ণাংশোর্ভাস্করস্যাংশঃ কর্ণোঽরিগণসূদনঃ ॥৩॥
সিংহর্ষভগজেন্দ্রাণাং তুল্যবীর্য্যপরাক্রমঃ।
দীপ্তিকান্তিদ্যুতিগুণৈঃ সূর্য্যেন্দুজ্বলনোপমঃ ॥৪॥
প্রাংশুঃ কনকতালাভঃ সিংহসংহননো যুবা।
অসংখ্যেয়গুণঃ শ্রীমান্ ভাস্করস্যাত্মসম্ভবঃ ॥৫॥

---

ভারতকৌমুদী

দত্ত ইতি। পুরুষৈর্দ্বাররক্ষকৈঃ, অবকাশে প্রবেশমার্গে, দত্তে সতি ॥১॥

কুলকেন কর্ণং বর্ণয়ন্নাহ সহজমিতি। সধনুঃ কার্ম্মুকধারী, বদ্ধনিস্ত্রিংশঃ কটিদেশে লম্বিতকৃপাণঃ। পৃথায়াঃ কুন্ত্যাঃ, কন্যাগর্ভঃ কন্যাবস্থায়াং জাতঃ, পৃথূনি মহান্তি যশাংসি যস্য সঃ। অংশঃ পুত্রত্বাদিতি ভাবঃ। ঋষভো বৃষঃ। দীপ্তীত্যাদৌ যথাসংখ্যম্। প্রাংশুরুন্নতঃ,

ভারতভাবদীপঃ

দত্তে ইতি ॥১—৪১॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩১॥

---

বৈশম্পায়ন বলিলেন—বিস্ময়-বিস্ফারিত নেত্র দৌবারিকগণ প্রবেশের পথ দিলে, শত্রুনগরবিজেতা কর্ণ সেই বিস্তীর্ণ রঙ্গভূমিতে প্রবেশ করিলেন ॥১॥

তিনি তখন স্বাভাবিক কবচ ধারণ করিতেছিলেন, দুইটী কর্ণকুণ্ডল তাঁহার মুখখানিকে উদ্ভাসিত করিয়াছিল, ধনু ও তরবারি ধারণ করিয়া তিনি পাদচারী পর্ব্বতের ন্যায় আসিতেছিলেন। তিনি কুন্তীদেবীর কন্যা অবস্থায় জন্মিয়াছিলেন, তাঁহার যশ বিখ্যাত ছিল, নয়নযুগল বৃহৎ ছিল, তিনি তীক্ষ্ণরশ্মি সূর্য্যের অংশ এবং শত্রু দমন করিতে সক্ষম ছিলেন। সিংহ, বৃষ এবং হস্তীর ন্যায় তাঁহার বল ও পরাক্রম ছিল, আর তিনি দীপ্তিতে সূর্য্যের তুল্য, সৌন্দর্য্যে চন্দ্রের তুল্য এবং উজ্জ্বলতায় অগ্নির তুল্য ছিলেন। উন্নত শরীর

স নিরীক্ষ্য মহাবাহুঃ সর্বতো রঙ্গমণ্ডলম্ ।
প্রণামং দ্রোণকৃপয়োর্নাত্যাদৃতমিবাকরোৎ ॥৬॥ (কুলকম্)
স সমাজজনঃ সর্বো নিশ্চলঃ স্থিরলোচনঃ ।
কোঽয়মিত্যাগতক্ষোভঃ কৌতূহলপরোঽভবৎ ॥৭॥
সোঽব্রবীন্মেঘগম্ভীর-স্বরেণ বদতাং বরঃ ।
ভ্রাতা ভ্রাতরমজ্ঞাতং সাবিত্রঃ পাকশাসনিম্ ॥৮॥
পার্থ! যত্তে কৃতং কর্ম্ম বিশেষবদহং ততঃ ।
করিষ্যে পশ্যতাং নৃণাং মাত্মনা বিস্ময়ং গমঃ ॥৯॥
অসমাপ্তে ততস্তস্য বচনে বদতাং বর ! ।
যন্ত্রোৎক্ষিপ্ত ইবোত্তস্থৌ ক্ষিপ্রং বৈ সর্ব্বতো জনঃ ॥১০॥

---

ভারতকৌমুদী

কনকতালাভঃ স্বর্ণময়তালবৃক্ষতুল্যঃ, এতেন গৌরবর্ণত্বং সূচিতম্, সিংহস্যেব সংহননং শরীরং যস্য সঃ। নাত্যাদৃতং যথা স্যাত্তথা। ব্রাহ্মণত্বেনৈব প্রণামো ন পুনর্বীরত্বেনেতি ভাবঃ ।২—৬।

স ইতি। আগতো মনস্যুপস্থিতঃ ক্ষোভ উদ্বেলনং যস্য সঃ ।৭।

স ইতি। অজ্ঞাতং ভ্রাতৃত্বেনাপরিচিতম্, পাকশাসনিমর্জ্জুনম্। সাবিত্রঃ সূর্য্যপুত্রঃ কর্ণঃ ।৮।

পার্থেতি। তে ত্বয়া। বিশেষবৎ অতিরিক্তম্। আত্মনা আত্মকর্ম্মণা বিস্ময়ং মা গমঃ ।৯।

অসমাপ্ত ইতি। যন্ত্রোৎক্ষিপ্ত ইব যুগপদেব সর্ব্বেষামুত্থানাদিতি ভাবঃ। এতেন কর্ণোক্তৌ জনানাং বিরক্তির্ব্যজ্যতে ।১০।

---

সুতরাং তাঁহাকে স্বর্ণময় তালবৃক্ষের ন্যায় দেখা যাইতেছিল; তাঁহার শরীরটী সিংহের ন্যায় কঠিন ও বলিষ্ঠ ছিল, গুণের সংখ্যা করা যাইত না এবং তিনি যুবক ও সুন্দর ছিলেন। তিনি রঙ্গভূমির সকল দিকে দৃষ্টিপাত করিয়া অনধিক আদরের সহিত দ্রোণাচার্য্য ও কৃপাচার্য্যকে প্রণাম করিলেন ।২—৬।

তখন রঙ্গভূমিস্থ সকল লোকই নিশ্চল ও স্থিরনয়ন হইয়া কৌতুকপরায়ণ হইল এবং 'এ কে' এইরূপ ভাবিতে থাকায় তাহাদের চিত্ত উদ্বেলিত হইল ।৭।

বাগ্মিশ্রেষ্ঠ সূর্য্যপুত্র কর্ণ অর্জ্জুনের ভ্রাতা হইয়াও, অর্জ্জুনকে ভ্রাতা বলিয়া জানিতে না পারিয়া মেঘের ন্যায় গম্ভীর স্বরে বলিলেন—।৮।

'অর্জ্জুন! তুমি দ্রষ্টৃবর্গের সমক্ষে যে কার্য্য করিয়াছ, আমি তাহা অপেক্ষা অধিক করিব; সুতরাং তুমি নিজের কার্য্যে বিস্ময়াপন্ন হইও না ।৯।'

মহারাজ! কর্ণের বাক্য সমাপ্ত না হইতেই সকল দিক হইতেই লোক সকল যন্ত্র দ্বারা উত্তোলিত হইয়াই যেন তৎক্ষণাৎ গাত্রোত্থান করিল ।১০।

প্রীতিশ্চ মনুজব্যাঘ্র! দুর্য্যোধনমুপাবিশৎ।
হ্রীশ্চ ক্রোধশ্চ বীভৎসুং ক্ষণেনাম্বাবিবেশ হ ॥১১॥
ততো দ্রোণাভ্যনুজ্ঞাতঃ কর্ণঃ প্রিয়রণঃ সদা।
যৎ কৃতং তত্র পার্থেন তচ্চকার মহাবলঃ ॥১২॥
অথ দুর্য্যোধনস্তত্র ভ্রাতৃভিঃ সহ ভারত!।
কর্ণং পরিষ্বজ্য মুদা ততো বচনমব্রবীৎ ॥১৩॥
স্বাগতং তে মহাবাহো! দিষ্ট্যা প্রাপ্তোঽসি মানদ!।
অহঞ্চ কুরুরাজ্যঞ্চ যথেষ্টমুপভুজ্যতাম্ ॥১৪॥

কর্ণ উবাচ।

কৃতং সর্ব্বেণ মেঽন্যেন সখিত্বন্তু ত্বয়া বৃণে।
দ্বন্দ্বযুদ্ধঞ্চ পার্থেন কর্ত্তুমিচ্ছাম্যহং প্রভো! ॥১৫॥

দুর্য্যোধন উবাচ।

ভুঙ্‌ক্ষ্ব ভোগান্ ময়া সার্দ্ধং বন্ধূনাং প্রিয়কৃদ্ভব।
দুর্হৃদাং কুরু সর্ব্বেষাং মূর্দ্ধ্নি পাদমরিন্দম! ॥১৬॥

---

ভারতকৌমুদী

প্রীতিরিতি। প্রীতিঃ কর্ণং প্রতি স্নেহঃ, অর্জ্জুনবিরোধিত্বাবগমাদেবেতি ভাবঃ ॥১১॥

তত ইতি। যৎ অস্ত্রপ্রয়োগনৈপুণ্যম্। পার্থেন অর্জ্জুনেন ॥১২॥

অথেতি। মুদা অর্জ্জুনস্য সমানক্ষমতাদর্শনাদিত্যাশয়ঃ ॥১৩॥

স্বাগতমিতি। মানদ! মৎপক্ষতয়া মদ্গৌরবজনক!। দিষ্ট্যা মদ্ভাগ্যেন ॥১৪॥

কৃতমিতি। অন্যেন সর্ব্বেণ মে যৎ সখিত্বং কৃতম্, ত্বয়া সহ তৎ সখিত্বমহং বৃণে যাচে ॥১৫॥

---

তখন কর্ণের প্রতি দুর্য্যোধনের সৌহার্দ্দ জন্মিল; আর অর্জ্জুনের চিত্তে লজ্জা এবং ক্রোধ উপস্থিত হইল ॥১১॥

তৎপর সেই রঙ্গভূমিতে অর্জ্জুন যাহা যাহা করিয়াছিলেন, দ্রোণাচার্য্যের অনুমতিক্রমে যুদ্ধপ্রিয় কর্ণও তাহা তাহাই করিলেন ॥১২॥

মহারাজ! তাহার পর, দুর্য্যোধন ভ্রাতাদের সঙ্গে মিলিত হইয়া, আনন্দবশতঃ কর্ণকে আলিঙ্গন করিয়া বলিলেন—॥১৩॥

'মহাবাহু! তোমার সুখে আগমন হইয়াছে ত? হে গৌরবদাতা! তুমি আমাদের ভাগ্যবশতই উপস্থিত হইয়াছ; এখন আমার সহিত বিচরণ কর এবং ইচ্ছা অনুসারে কুরুরাজ্য ভোগ কর ॥১৪॥'

কর্ণ বলিলেন—অন্য সকলে প্রার্থনা করিয়া আমার সহিত যে সখিত্ব করিয়াছে, আমি আপনার সহিত সেই সখিত্ব প্রার্থনা করি, আর অর্জ্জুনের সহিত দ্বন্দ্বযুদ্ধ করিতে ইচ্ছা করি ॥১৫॥

বৈশম্পায়ন উবাচ।

ততঃ ক্ষিপ্তমিবাত্মানং মত্বা পার্থোঽভ্যভাষত।
কর্ণং ভ্রাতৃসমূহস্য মধ্যেঽচলমিব স্থিতম্ ॥১৭॥

অর্জ্জুন উবাচ।

অনাহূতোপসৃষ্টানাম্ অনাহূতোপজল্পিনাম্।
যে লোকাস্তান্ হতঃ কর্ণ! ময়া ত্বং প্রতিপৎস্যসে ॥১৮॥

কর্ণ উবাচ।

রঙ্গোঽয়ং সর্ব্বসামান্যঃ কিমত্র তব ফাল্গুন!।
বীর্য্যশ্রেষ্ঠাশ্চ রাজানো বলং ধর্ম্মোঽনুবর্ত্ততে ॥১৯॥
কিং ক্ষেপৈর্দ্দুর্ব্বলায়াসৈঃ শরৈঃ কথয় ভারত!।
গুরোঃ সমক্ষং যাবত্তে হরাম্যদ্য শিরঃ শরৈঃ ॥২০॥

ভারতকৌমুদী

ভুঙ্ক্ষ্বেতি। ভুঙ্ক্ষ্ব, ময়া সখিত্বাঙ্গীকারাদেবেতি ভাবঃ ॥১৬॥

তত ইতি। ক্ষিপ্তং কর্ণেন নিন্দিতমিব, দ্বন্দ্বযুদ্ধপ্রার্থনয়া স্বসাদৃশ্যসূচনাদিত্যাশয়ঃ ॥১৭॥

অনেতি। অনাহূতা অপি উপসৃষ্টাঃ সম্মিলিতাস্তেষাম্, অনাহূতা অপি উপজল্পিনো বক্তারস্তেষাঞ্চ, যে লোকা নরকা ইত্যর্থঃ, হে কর্ণ! ময়া হতস্ত্বং তান্ লোকান্, প্রতিপৎস্যসে যাস্যসি ॥১৮॥

রঙ্গ ইতি। তব বৃথা জল্পনৈঃ কিম্। ধর্ম্মসভ্যবলাদেব ত্বাং জেষ্যামীতি ভাবঃ ॥১৯॥

দুর্য্যোধন বলিলেন—কর্ণ! তুমি আমার সহিত সখিত্বনিবন্ধন সমস্ত ভোগ কর, বন্ধুগণের প্রিয়কারী হও এবং সকল শত্রুর মস্তকে চরণ স্থাপন কর ॥১৬॥

বৈশম্পায়ন বলিলেন—কর্ণের বাক্যে অর্জ্জুন যেন আপনাকে নিন্দিত বলিয়া মনে করিয়া, দুর্য্যোধনাদিভ্রাতৃগণের মধ্যে পর্ব্বতের ন্যায় অবস্থিত কর্ণকে বলিলেন ॥১৭॥

অর্জ্জুন কহিলেন—'যাহারা অনাহূত অবস্থায় আসিয়া সম্মিলিত হয় এবং যাহারা অনাহূত অবস্থায় আসিয়া বলিতে থাকে, তাহাদের যে লোক নির্দ্দিষ্ট আছে, কর্ণ! আমি তোমাকে বধ করিলে পর তুমি সেই লোকে যাইবে' ॥১৮॥

কর্ণ বলিলেন—'এই রঙ্গস্থানে সকলেরই সমান অধিকার; সুতরাং অর্জ্জুন! তোমার এখানে বৃথা কতকগুলি বলার প্রয়োজন কি? এখানে প্রবল রাজারাও রহিয়াছেন; আবার ধর্ম্মও বলেরই অনুসরণ করিয়া থাকে ॥১৯॥

বৈশম্পায়ন উবাচ।

ততো দ্রোণাভ্যনুজ্ঞাতঃ পার্থঃ পরপুরঞ্জয়ঃ।
ভ্রাতৃভিস্ত্বরয়াশ্লিষ্টো রণায়োপজগাম তম্ ॥২১॥
ততো দুর্য্যোধনেনাপি সভ্রাত্রা সমরোদ্যতঃ।
পরিষক্তঃ স্থিতঃ কর্ণঃ প্রগৃহ্য সশরং ধনুঃ ॥২২॥
ততঃ সবিদ্যুৎস্তনিতৈঃ সেন্দ্রায়ুধপুরোগমৈঃ।
আবৃতং গগনং মেঘৈর্ব্বলাকাপঙ্‌ক্তিহাসিভিঃ ॥২৩॥
ততঃ স্নেহাদ্ধরিহয়ং দৃষ্ট্বা রঙ্গাবলোকিনম্।
ভাস্করোঽপ্যনয়ন্নাশং সমীপোপগতান্ ঘনান্ ॥২৪॥
মেঘচ্ছায়োপগূঢ়স্তু ততোঽদৃশ্যত ফাল্গুনঃ।
সূর্য্যাতপপরিক্ষিপ্তঃ কর্ণোঽপি সমদৃশ্যত ॥২৫॥

---

● ভারতকৌমুদী

কিমিতি। দুর্ব্বলানামায়াসৈর্দুঃখকরৈঃ, ক্ষেপৈর্নিন্দাভিঃ। শরৈঃ কথয় স্বশক্তিং প্রকাশয় ॥২০॥

তত ইতি। আশ্লিষ্টঃ সংসৃষ্টঃ সন্। তং কর্ণম্ ॥২১॥

তত ইতি। পরিষক্তস্তৎপক্ষগ্রহণায়ৈবালিঙ্গিতঃ ॥২২॥

তত ইতি। বিদ্যুতা স্তনিতেন গর্জ্জিতেন চ সহেতি তৈঃ, সেন্দ্রায়ুধং যথা তাথা পুরো গচ্ছন্তীতি তৈঃ, বলাকানাং বকপক্ষিণাং পঙ্‌ক্ত্যা হসন্তীতি তৈশ্চ ॥২৩॥

তত ইতি। পুত্রমর্জ্জুনং প্রতি স্নেহাৎ। হরিহয়ম্ ইন্দ্রম্। ঘনান্ মেঘান্ ॥২৪॥

---

দুর্ব্বলের দুঃখজনক নিন্দার প্রয়োজন কি? বাণ দ্বারাই বক্তব্য বিষয় বল। আমি আজ বাণ দ্বারা তোমার গুরুর সমক্ষেই তোমার মস্তক ছেদন করিব' ॥২০॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, দ্রোণাচার্য্যের অনুমতিক্রমে অর্জ্জুন ভ্রাতাদের সহিত মিলিত হইয়া কর্ণের নিকট গমন করিলেন ॥২১॥

তাহার পর, দুর্য্যোধনও ভ্রাতৃগণের সহিত মিলিত হইয়া কর্ণের পক্ষ অবলম্বন করিলেন; তখন কর্ণ ধনু ও বাণ ধারণ করিয়া যুদ্ধের জন্য প্রস্তুত হইয়া রহিলেন ॥২২॥

তদনন্তর বিদ্যুৎ, গর্জ্জন ও ইন্দ্রায়ুধযুক্ত মেঘ সকল আসিয়া আকাশমণ্ডলকে আবৃত করিল এবং তাহার নীচে বকপক্ষিগণ উড়িতে লাগিল ॥২৩॥

তৎপরে, দেবরাজ, পুত্র অর্জ্জুনের প্রতি স্নেহবশতঃ রঙ্গ দর্শন করিতে আসিয়াছেন দেখিয়া সূর্য্যও কর্ণের উপরিস্থিত মেঘ সকলকে সরাইয়া দিলেন ॥২৪॥

ধার্ত্তরাষ্ট্রা যতঃ কর্ণস্তস্মিন্ দেশে ব্যবস্থিতাঃ।
ভারদ্বাজঃ কৃপো ভীষ্মো যতঃ পার্থস্ততোঽভবন্ ॥২৬॥
দ্বিধা রঙ্গঃ সমভবৎ স্ত্রীণাং দ্বৈধমজায়ত।
কুন্তিভোজসুতা মোহং বিজ্ঞাতার্থা জগাম হ ॥২৭॥
তাং তথা মোহমাপন্নাং বিদুরঃ সর্ব্বধর্ম্মবিৎ।
কুন্তীমাশ্বাসয়ামাস প্রেষ্যাভিশ্চন্দনোদকৈঃ ॥২৮॥
ততঃ প্রত্যাগতপ্রাণা তাবুভৌ পরিদংশিতৌ।
পুত্রৌ দৃষ্ট্বা সুসংভ্রান্তা নান্বপদ্যত কিঞ্চন ॥২৯॥
তাবুদ্যতমহাচাপৌ কৃপঃ শারদ্বতোঽব্রবীৎ।
দ্বন্দ্বযুদ্ধসমাচারে কুশলঃ সর্ব্বধর্ম্মবিৎ ॥৩০॥

---

ভারতকৌমুদী

মেঘেতি। ইন্দ্রানুগ্রহেণ মেঘচ্ছায়া, সূর্য্যানুগ্রহেণ চ তদাতপঃ ॥২৫॥

ধার্ত্তরাষ্ট্রা ইতি। যতো যস্মিন্। ভারদ্বাজো দ্রোণঃ। পার্থোঽর্জ্জুনঃ ॥২৬॥

দ্বিধেতি। দ্বিধা পক্ষদ্বয়ানুরাগাদ্দ্বিপ্রকারঃ। বিজ্ঞাতঃ অর্থঃ কর্ণস্যাপি নিজপুত্রত্বং যয়া সা। মোহং জগাম একতরমরণসম্ভবাদিতি ভাবঃ ॥২৭॥

তামিতি। প্রেষ্যাভির্দাসীভিঃ, চৈতন্যমুৎপাদ্যেতি শেষঃ ॥২৮॥

তত ইতি। প্রত্যাগতপ্রাণা প্রাপ্তচৈতন্যা। পরিদংশিতৌ যুদ্ধায় দষ্টাধরৌ ॥২৯॥

তাবিতি। তৌ কর্ণার্জ্জুনৌ। কুশলঃ অভিজ্ঞঃ ॥৩০॥

---

তাহার পর, অর্জ্জুনকে মেঘের ছায়ায় আবৃত এবং কর্ণকেও সূর্য্যের কিরণে আচ্ছন্ন দেখা যাইতে লাগিল ॥২৫॥

যেখানে কর্ণ ছিলেন, ধৃতরাষ্ট্রের পুত্রগণ সেই খানে যাইয়া রহিলেন; আর দ্রোণাচার্য্য, কৃপাচার্য্য এবং ভীষ্ম অর্জ্জুনের দিকে গেলেন ॥২৬॥

রঙ্গভূমিস্থ সকল লোকই দুইভাগে বিভক্ত হইল, স্ত্রীলোকদিগেরও দ্বৈধ-ভাব উপস্থিত হইল; কিন্তু কুন্তী কর্ণকে চিনিতে পারিয়া মূর্চ্ছিত হইয়া পড়িলেন ॥২৭॥

তখন সর্ব্বধর্ম্মজ্ঞ বিদুর দাসীগণ দ্বারা চন্দনজল সেক করাইয়া, কুন্তীর চৈতন্য জন্মাইয়া তাঁহাকে আশ্বস্ত করিলেন ॥২৮॥

তাহার পর, কুন্তী চৈতন্য লাভ করিয়া, সেই দুইটী পুত্রকেই ওষ্ঠ দংশন করিতে দেখিয়া, ব্যস্ত হইয়া, কিছুই ঠিক্ করিতে পারিলেন না ॥২৯॥

এই সময়ে দ্বন্দ্বযুদ্ধের নিয়মাভিজ্ঞ এবং সর্ব্বধর্ম্মজ্ঞ কৃপাচার্য্য কর্ণ ও অর্জ্জুনকে ধনু উত্তোলন করিতে দেখিয়া কর্ণকে বলিলেন—॥৩০॥

অয়ং পৃথায়াস্তনয়ঃ কনীয়ান্ পাণ্ডুনন্দনঃ।
কৌরবো ভবতা সার্দ্ধং দ্বন্দ্বযুদ্ধং করিষ্যতি ॥৩১॥
ত্বমপ্যেবং মহাবাহো! মাতরং পিতরং কুলম্।
কথয়স্ব নরেন্দ্রাণাং যেষাং ত্বং কুলভূষণম্ ॥৩২॥
ততো বিদিত্বা পার্থস্ত্বাং প্রতিযোৎস্যতি বা ন বা।
বৃথাকুলসমাচারৈর্ন যুধ্যন্তে নৃপাত্মজাঃ ॥৩৩॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তস্য কর্ণস্য ব্রীড়াবনতমাননম্।
বভৌ বর্ষাম্বুবিক্লিন্নং পদ্মমাগলিতং যথা ॥৩৪॥

দুর্য্যোধন উবাচ।

আচার্য্য! ত্রিবিধা যোনী রাজ্ঞাং শাস্ত্রবিনিশ্চয়ে।
তৎকুলীনশ্চ শূরশ্চ যশ্চ সেনাং প্রকর্ষতি ॥৩৫॥

---

ভারতকৌমুদী

অয়মিতি। অয়মর্জ্জুনঃ, পৃথায়াঃ কুন্ত্যাঃ কনীয়ান্ তনয়ঃ ॥৩১॥

ত্বমিতি। ত্বং যেষাং নরেন্দ্রাণাং কুলভূষণম্, তানপি কথয়স্বেত্যর্থঃ ॥৩২॥

তত ইতি। বৃথা নিকৃষ্টৌ কুলসমাচারৌ যেষাং তৈস্তাদৃশৈর্জনৈঃ সহ ॥৩৩॥

এবমিতি। আগলিতং বর্ষবেগেনৈব অবনতীকৃতম্ ॥৩৪॥

আচার্য্যেতি। হে আচার্য্য! শাস্ত্রবিনিশ্চয়ে শাস্ত্ররূপপ্রমাণে, রাজ্ঞাং ক্ষত্রিয়াণাং ক্ষত্রিয়ত্বস্যেত্যর্থঃ, ত্রিবিধা যোনিঃ কারণং দৃশ্যতে। তৎকুলীনশ্চ রাজকুলোৎপন্নশ্চ রাজকুলোৎপত্তিরিত্যর্থঃ, অরাজকুলোৎপন্নোঽপি শূরশ্চ শূরত্বঞ্চেতি তাৎপর্য্যম্, যশ্চ সেনাং প্রকর্ষতি বুদ্ধিবলেনৈব পরিচালয়তি। অতঃ শূরত্বাদেবায়ং ক্ষত্রিয়তুল্য ইতি ভাবঃ ॥৩৫॥

---

এই অর্জ্জুন কুরুবংশে জন্মিয়াছে, কুন্তীর কনিষ্ঠ পুত্র এবং পাণ্ডুর তৃতীয় পুত্র; এ, তোমার সহিত দ্বন্দ্বযুদ্ধ করিবে ॥৩১॥

কর্ণ। তুমিও এইরূপ নিজের মাতা, পিতা এবং বংশের কথা বল; আর তুমি যে রাজাদের বংশের অলঙ্কার, তাঁহাদেরও উল্লেখ কর ॥৩২॥

তাহার পর, তোমার সমস্ত বৃত্তান্ত জানিয়া অর্জ্জুন যুদ্ধ করিতেও পারে, না করিতেও পারে। কিন্তু রাজপুত্রেরা হীনবংশ ও হীনাচার লোকের সহিত দ্বন্দ্বযুদ্ধ করেন না' ॥৩৩॥

বৈশম্পায়ন বলিলেন—কৃপাচার্য্য এইরূপ বলিলে, কর্ণের মুখখানি লজ্জায় অবনত হইয়া, বর্ষাজলসিক্ত বিস্রস্ত পদ্মের ন্যায় শোভা পাইতে লাগিল ॥৩৪॥

---

[৩২]...ত্বং কুলভূষণঃ। [৩৫]...সৎকুলীনশ্চ...।

যদ্যয়ং ফাল্গুনো যুদ্ধে নারাজ্ঞা যোদ্ধুমিচ্ছতি।
তস্মাদেষোহঙ্গবিষয়ে ময়া রাজ্যেঽভিষিচ্যতে ॥৩৬॥
বৈশম্পায়ন উবাচ।
ততস্তস্মিন্ ক্ষণে কর্ণঃ সলাজকুসুমৈর্ঘটৈঃ।
কাঞ্চনৈঃ কাঞ্চনে পীঠে মন্ত্রবিদ্ভির্মহারথঃ ॥৩৭॥
অভিষিক্তোঽঙ্গরাজ্যে স শ্রিয়া যুক্তো মহাবলঃ।
সচ্ছত্রবালব্যজনো জয়শব্দোত্তরেণ চ ॥৩৮॥ (যুগ্মকম্)
উবাচ কৌরবং রাজন্! বচনং স বৃষস্তদা।
অস্য রাজ্যপ্রদানস্য সদৃশং কিং দদানি তে ॥৩৯॥
প্রব্রূহি রাজশার্দ্দূল! কর্ত্তা হ্যস্মি তথা নৃপ!।
অত্যন্তং সখ্যমিচ্ছামীত্যাহ তং স সুযোধনঃ ॥৪০॥

---

ভারতকৌমুদী

যদীতি। অরাজ্ঞা রাজভিন্নেন জনেন সহ। অঙ্গবিষয়ে অঙ্গদেশে। রাজ্যে রাজত্বপদে ॥৩৬॥

তত ইতি। কাঞ্চনৈঃ সুবর্ণময়ৈর্ঘটৈঃ কুম্ভৈঃ। মন্ত্রবিদ্ভির্ব্রাহ্মণৈঃ। সতী উৎকৃষ্টে ছত্র-বালব্যজনে ছত্রচামরে যস্য সঃ। বন্দিনাং জয়শব্দোত্তরেণ ব্যাপারেণ ॥৩৭—৩৮॥

উবাচেতি। হে রাজন্! জনমেজয়!। কৌরবং দুর্য্যোধনম্। বৃষঃ কর্ণঃ ॥৩৯॥

প্রব্রূহীতি। তথা তদুক্তপ্রকারমেব। তং কর্ণম্ ॥৪০॥

---

তখন দুর্য্যোধন বলিলেন—আচার্য্য! শাস্ত্রে ক্ষত্রিয়ত্বের তিনটি কারণ দেখা যায়; ক্ষত্রিয়বংশে উৎপত্তি, বীরত্ব এবং বুদ্ধিবলে সৈন্যচালনা ॥৩৫॥

যদি এই অর্জ্জুন রাজা ভিন্ন অপরের সঙ্গে যুদ্ধ করিতে ইচ্ছা না করে, তবে আমি কর্ণকে অঙ্গদেশের রাজত্বপদে অভিষিক্ত করিতেছি ॥৩৬॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, দুর্য্যোধন সেই সময়েই মহারথ ও মহাবল কর্ণকে স্বর্ণময় পীঠে স্থাপিত করিয়া মন্ত্রজ্ঞ ব্রাহ্মণগণ দ্বারা খই ও পুষ্পযুক্ত স্বর্ণকুম্ভের জলে অঙ্গরাজ্যে অভিষিক্ত করিলেন; তখন কর্ণ রাজশ্রী-যুক্ত হইলেন; পরে, কেহ তাহার মস্তকে উৎকৃষ্ট ছত্র ধারণ করিল, কেহ চামর আন্দোলন করিতে লাগিল এবং বৈতালিকগণ জয়শব্দ উচ্চারণ করিল ॥৩৭-৩৮॥

মহারাজ! তখন কর্ণ দুর্য্যোধনকে এই কথা বলিলেন—'এই রাজ্য-দানের অনুরূপ আমি তোমাকে কি দান করিব? ॥৩৯॥

হে রাজশ্রেষ্ঠ! বল, আমি তাহাই করিব'। তখন দুর্য্যোধন কর্ণকে বলিলেন—'আমি তোমার নিকট প্রগাঢ় সখ্য লাভ করিতে ইচ্ছা করি' ॥৪০॥

এবমুক্তস্ততঃ কর্ণস্তথেতি প্রত্যুবাচ তম্।
হর্ষাচ্চোভৌ সমাশ্লিষ্য পরাং মুদমবাপতুঃ ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে অস্ত্রদর্শনে একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

## দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ

বৈশম্পায়ন উবাচ।

ততঃ স্রস্তোত্তরপটঃ সপ্রস্বেদঃ সবেপথুঃ।
বিবেশাধিরথো রঙ্গং যষ্টিপ্রাণো হ্বয়ন্নিব ॥১॥
তমালোক্য ধনুস্ত্যক্ত্বা পিতৃগৌরবযন্ত্রিতঃ।
কর্ণোঽভিষেকার্দ্রশিরাঃ শিরসা সমবন্দত ॥২॥

ভারতকৌমুদী

এবমিতি। উভৌ কর্ণদুর্য্যোধনৌ। সমাশ্লিষ্য পরস্পরমালিঙ্গ্য। পরামত্যন্তাম্ ॥৪১॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

তত ইতি। স্রস্তো গলিত উত্তরপট উত্তরীয়বস্ত্রং যস্য সঃ, সপ্রস্বেদঃ সঘর্ম্মঃ, সবেপথুঃ সকম্পঃ, সর্ব্বত্র ভয়াদিতি ভাবঃ। ভয়ঞ্চার্জ্জুনেন কর্ণস্য বধসম্ভাবনাদেব। যষ্টিরেব প্রাণঃ প্রাণবৎ প্রিয়ো যস্য সঃ, তাং বিনা চলিতুমশক্তত্বাদিত্যাশয়ঃ। হ্বয়ন্ কর্ণমাহ্বয়ন্নিব, অধিরথো নাম সূতঃ ॥১॥

তমিতি। পিতৃগৌরবেণ যন্ত্রিতো বন্দনায় নিয়মিতঃ ॥২॥

দুর্য্যোধন এইরূপ বলিলে, কর্ণ তাঁহাকে বলিলেন—'তাহাই হইবে'। তাহার পর, তাঁহারা প্রীতিনিবন্ধন পরস্পর আলিঙ্গন করিয়া বিশেষ আনন্দ লাভ করিলেন ॥৪১॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর, অধিরথ যষ্টি ধারণ করিয়া কর্ণকে আহ্বান করিতে করিতেই যেন রঙ্গভূমিতে প্রবেশ করিল, তখন ভয়ে তাহার উত্তরীয় বস্ত্র পড়িয়া গিয়াছিল, ঘাম বাহির হইতেছিল এবং শরীর কাঁপিতেছিল ॥১॥

* '...চতুস্ত্রিংশদধিকঃ...' '...ষট্‌ত্রিংশদধিকঃ...' '...ষট্‌চত্বারিংশদধিকঃ...' ইতি পাঠভেদাঃ।

ততঃ পাদাববচ্ছাদ্য পটান্তেন সসম্ভ্রমঃ।
পুত্রেতি পরিপূর্ণার্থমব্রবীদ্রথসারথিঃ ॥৩॥
পরিষ্বজ্য চ তস্যাথ মূর্দ্ধানং স্নেহবিক্লবঃ।
অঙ্গরাজ্যাভিষেকার্দ্রমশ্রুভিঃ সিষিচে পুনঃ ॥৪॥
তং দৃষ্ট্বা সূতপুত্রোঽয়মিতি সঞ্চিন্ত্য পাণ্ডবঃ।
ভীমসেনস্তদা বাক্যমব্রবীৎ প্রহসন্নিব ॥৫॥
ন ত্বমর্হসি পার্থেন সূতপুত্র! রণে বধম্।
কুলস্য সদৃশস্তূর্ণং প্রতোদো গৃহ্যতাং ত্বয়া ॥৬॥
অঙ্গরাজ্যঞ্চ নার্হস্ত্বমুপভোক্তুং নরাধম!।
শ্বা হুতাশসমীপস্থং পুরোডাশমিবাধ্বরে ॥৭॥

---

ভারতকৌমুদী

তত ইতি। কর্ণে বাস্তবিকপুত্রত্বাভাবাৎ তেন উচ্চজাতীয়েন পাদস্পর্শনিবারণায়াবচ্ছাদনম্ ॥৩॥

পরীতি। অঙ্গরাজ্যে যঃ অভিষেকো জলেন স্নপনং তেন আর্দ্রং মূর্দ্ধানম্ ॥৪॥

তমিতি। তং কর্ণপিতৃভাবাপন্নম্ অধিরথম্। সঞ্চিন্ত্য অনুমায় ॥৫॥

নেতি। পার্থেন রাজপুত্রেণার্জ্জুনেন। প্রতোদঃ কশা ॥৬॥

অঙ্গেতি। নার্হো ন যোগ্যঃ। শ্বা কুক্কুরঃ। পুরোডাশং যজ্ঞনিবেদ্যদ্রব্যবিশেষম্ ॥৭॥

---

অভিষেকবশতঃ আর্দ্রমস্তক কর্ণ অধিরথকে দেখিয়া, ধনু পরিত্যাগ করিয়া পিতৃগৌরবনিবন্ধন মস্তক অবনত করিয়া নমস্কার করিলেন ॥২॥

তখন অধিরথ ব্যস্ত হইয়া, বস্ত্রাঞ্চল দ্বারা নিজের চরণ আবৃত করিয়া, 'পুত্র' এইরূপ যথার্থ শব্দ উচ্চারণ করিল ॥৩॥

তাহার পর, অধিরথ স্নেহে আকুল হইয়া, কর্ণকে আলিঙ্গন করিয়া, অঙ্গরাজ্যে অভিষেক নিবন্ধন তাঁহার আর্দ্র মস্তকটীকে পুনরায় অশ্রুজলে সিক্ত করিল ॥৪॥

তখন পাণ্ডুনন্দন ভীম অধিরথের সেই রূপ ভাব দেখিয়া, কর্ণকে সূতপুত্র বলিয়া মনে করিয়া হাসিতে হাসিতেই যেন এই কথা বলিলেন—॥৫॥

'সূতপুত্র! তুমি যুদ্ধে অর্জ্জুনের হস্তে বধের গৌরব লাভ করিবার যোগ্য নহ। তুমি সত্বর নিজের বংশের উপযুক্ত কশা (চাবুক) ধারণ কর ॥৬॥

কুকুর যেমন যজ্ঞে অগ্নির নিকটবর্ত্তী পুরোডাশ (পিষ্টকবিশেষ) ভক্ষণ করিবার যোগ্য হয় না, নরাধম! তুমিও তেমন অঙ্গরাজ্য ভোগ করিবার যোগ্য নহ' ॥৭॥

এবমুক্তস্ততঃ কর্ণঃ কিঞ্চিৎ প্রস্ফুরিতাধরঃ।
গগনস্থং বিনিশ্বস্য দিবাকরমুদৈক্ষত ॥৮॥
ততো দুর্য্যোধনঃ কোপাদুৎপপাত মহাবলঃ।
ভ্রাতৃপদ্মবনাত্তস্মান্মদোৎকট ইব দ্বিপঃ ॥৯॥
সোঽব্রবীদ্ভীমকর্ম্মাণং ভীমসেনমবস্থিতম্।
বৃকোদর! ন যুক্তস্তে বচনং বক্তুমীদৃশম্ ॥১০॥
ক্ষত্রিয়াণাং বলং জ্যেষ্ঠং যোদ্ধব্যং ক্ষত্রবন্ধুনা।
শূরাণাঞ্চ নদীনাঞ্চ দুর্বিদাঃ প্রভবাঃ কিল ॥১১॥
সলিলাদুত্থিতো বহ্নির্যেন ব্যাপ্তং চরাচরম্।
দধীচস্যাস্থিতো বজ্রং কৃতং দানবসূদনম্ ॥১২॥

---

ভারতকৌমুদী

এবমিতি। প্রস্ফুরিতাধরঃ ক্রোধেন। দিবাকরদর্শনেন তস্যাত্মপিতৃত্বসূচনান্নীচকুলোৎপত্ত্যুক্তিনিবন্ধনাত্মগ্লানিনির্নিরাকৃতা; কিন্তু কুন্ত্যাঃ কন্যাবস্থায়াং জাতত্বান্নিতান্তলজ্জাগ্লানিকরতয়া তন্নোক্তম্ ॥৮॥

তত ইতি। উৎপপাত উত্তস্থৌ। ভ্রাতরঃ পদ্মানীব তেষাং বনং সমূহস্তস্মাৎ ॥৯॥

স ইতি। স দুর্য্যোধনঃ। ঈদৃশং কর্ণস্য গ্লানিসূচকম্ ॥১০॥

ক্ষত্রিয়াণামিতি। ক্ষত্রিয়াণাং বলমেব জ্যেষ্ঠং শ্রেষ্ঠম্, ন পুনঃ কুলাদিকমিত্যর্থঃ। অতঃ কর্ণস্য বলং পুরস্কৃত্যৈব তেন সহ যোদ্ধব্যমিতি ভাবঃ। অথ কর্ণস্য ক্ষত্রিয়ত্বমেব কৃত ইত্যাহ ক্ষত্রস্য মম বন্ধুনা কর্ণেন সহ যোদ্ধব্যমেব; কর্ণস্যাক্ষত্রিয়ত্বেঽপি ক্ষত্রিয়স্য মম বন্ধুত্বাদেব ক্ষত্রিয়ত্বং মন্তব্যমিত্যাশয়ঃ। প্রভবন্ত্যেভ্য ইতি প্রভবাঃ কারণানি উৎপাদকা ইতি যাবৎ। এবঞ্চ কর্ণস্য শূরত্বাৎ ক্ষত্রিয়োঽপ্যুৎপাদকো ভবিতুমর্হতীত্যভিপ্রায়ঃ ॥১১॥

পক্ষান্তরে কোমলাদপি তেজীয়ান্ ভবিতুমর্হতীতি দৃষ্টান্তেন সূচয়তি সলিলাদিতি। "অদ্ভ্যস্তেজাংসি" ইতি শ্রুতেরিতি ভাবঃ। দধীচস্য মুনেঃ, অস্থিত আপেক্ষিককোমলাদস্থ্নঃ। অতো নীচত্বেন কোমলাদপি পুরুষান্মহাবীরঃ কর্ণো ভবিতুমর্হতীত্যাশয়ঃ ॥১২॥

---

ভীম এইরূপ বলিলে, ক্রোধে কর্ণের ওষ্ঠযুগল একটু স্পন্দিত হইল; তখন তিনি নিশ্বাস ত্যাগ করিয়া আকাশস্থ সূর্য্যের দিকে দৃষ্টিপাত করিলেন ॥৮॥

তাহার পর, মত্ত হস্তী যেমন পদ্মবন হইতে গাত্রোত্থান করে, তেমন মহাবল দুর্য্যোধন ক্রোধে ভ্রাতৃগণের মধ্য হইতে গাত্রোত্থান করিলেন ॥৯॥

তিনি সম্মুখস্থ ভীমকর্ম্মা ভীমসেনকে বলিলেন—'ভীম! তোমার এরূপ কথা বলা উচিত হয় নাই ॥১০॥

ক্ষত্রিয়দিগের বলই শ্রেষ্ঠ; তার পর ক্ষত্রিয়ের বন্ধুর সহিতও যুদ্ধ করা উচিত; আর, বীরগণ ও নদীগণের উৎপাদক জানাও দুষ্কর ॥১১॥

আগ্নেয়ঃ কৃত্তিকাপুত্রো রৌদ্রো গাঙ্গেয় ইত্যপি।
শ্রূয়তে ভগবান্ দেবঃ সর্ব্বদেবময়ো গুহঃ ॥১৩॥
ক্ষত্রিয়েভ্যশ্চ যে জাতা ব্রাহ্মণাস্তে চ তে শ্রুতাঃ।
বিশ্বামিত্রপ্রভৃতয়ঃ প্রাপ্তা ব্রহ্মত্বমব্যয়ম্ ॥১৪॥
আচার্য্যঃ কলসাজ্জাতো দ্রোণঃ শস্ত্রভৃতাং বরঃ।
গৌতমস্যান্ববায়ে চ শরস্তম্বাচ্চ গৌতমঃ।
ভবতাঞ্চ যথা জন্ম তদপ্যাগমিতং ময়া ॥১৫॥
সকুণ্ডলং সকবচং সর্বলক্ষণলক্ষিতম্।
কথমাদিত্যসদৃশং মৃগী ব্যাঘ্রং জনিষ্যতি ॥১৬॥

---

ভারতকৌমুদী

নানাবিধকারণসমন্বয়ে কার্য্যস্য বৈচিত্র্যং ভবতীত্যাহ আগ্নেয় ইতি। রুদ্রস্যাপত্যং রৌদ্রো রুদ্রশুক্রাজ্জাতঃ, তস্য চাগ্নিনা প্রথমং ধৃতত্বাদাগ্নেয়ঃ অগ্নিপুত্রঃ, পরঞ্চ গঙ্গয়া গৃহীতত্বাদ্-গাঙ্গেয়ো গঙ্গাপুত্রঃ, ততশ্চ কৃত্তিকাভিঃ পরিপালনাৎ কৃত্তিকাপুত্রশ্চ, ভগবান্ গুহঃ কার্ত্তি-কেয়ো দেবঃ, সর্ব্বদেবময়ঃ শ্রূয়তে। কর্ণোঽপীত্থং ক্ষত্রিয়োৎপন্নো ভবিতুমর্হতীতি ভাবঃ ॥১৩॥

নিকৃষ্টাজ্জাতোঽপি কর্ম্মণা উৎকৃষ্টো ভবিতুমর্হতীত্যাহ ক্ষত্রিয়েভ্যশ্চেতি। তে ত্বয়া। কর্ণোঽপ্যেবং নিকৃষ্টাজ্জাতোঽপি সন্ কর্ম্মণা উৎকৃষ্টো ভবেদিত্যাশয়ঃ ॥১৪॥

অথ বিকৃতজন্মত্বেঽপি কুৎসিত এব কর্ণ ইত্যাহ আচার্য্য ইতি। গৌতমঃ কৃপঃ। আগমিতং শতশৃঙ্গপর্ব্বতাদাগতেভ্য ঋষিভ্য এবাবগতম্। তথা চ দ্রোণকৃপয়োর্যুষ্মাকং পাণ্ডবানাঞ্চ কুৎসিতত্বং স্যাদিতি ভাবঃ। ষট্পদমিদং পদ্যম্ ॥১৫॥

সেতি। মৃগী হরিণীরূপা নীচস্ত্রী, ব্যাঘ্রং তদ্রূপমুৎকৃষ্টং কর্ণম্, জনিষ্যতি জনয়িষ্যতি ॥১৬॥

---

দেখ, অগ্নি জল হইতে উৎপন্ন হইয়াছিলেন, যিনি সমস্ত চরাচর ব্যাপ্ত করিয়াছেন, আবার দধীচমুনির অস্থি হইতে অসুরনাশক বজ্র নির্ম্মিত হইয়াছিল ॥১২॥

রুদ্র হইতে উৎপন্ন, অগ্নি ও গঙ্গাকর্তৃক ধৃত এবং কৃত্তিকাগণকর্তৃক প্রতি-পালিত ভগবান্ কার্ত্তিকেয়দেবকে সর্বদেবময় বলিয়া শুনা যায় ॥১৩॥

তা'র পর, বিশ্বামিত্রপ্রভৃতি যে সকল ব্রাহ্মণ ক্ষত্রিয় হইতে উৎপন্ন হইয়াও অক্ষয় ব্রাহ্মণত্ব লাভ করিয়াছেন, তাঁহাদের কথাও তোমার শুনা আছে ॥১৪॥

আর, অস্ত্রধারিশ্রেষ্ঠ দ্রোণাচার্য্য কলস হইতে জন্মিয়াছেন, কৃপাচার্য্য গৌতম মুনির বংশে শরস্তম্ব হইতে উৎপন্ন হইয়াছেন এবং তোমাদের জন্ম যেভাবে হইয়াছিল, তাহাও আমি জানি ॥১৫॥

কুণ্ডল ও কবচযুক্ত, সর্ব্বসুলক্ষণলক্ষিত এবং সূর্য্যের তুল্য তেজস্বী ব্যাঘ্র-রূপ কর্ণকে হরিণীরূপা নীচস্ত্রী কি করিয়া জন্মাইবে? ॥১৬॥

পৃথিবীরাজ্যমর্হোঽয়ং নাঙ্গরাজ্যং নরেশ্বরঃ।
অনেন বাহুবীর্য্যেণ ময়া চাজ্ঞানুবর্ত্তিনা ॥১৭॥
যস্য বা মনুজস্যেদং ন ক্ষান্তং মদ্বিচেষ্টিতম্।
রথমারুহ্য পদ্ভ্যাং স বিনাময়তু কার্ম্মুকম্ ॥১৮॥
ততঃ সর্বস্য রঙ্গস্য হাহাকারো মহানভূৎ।
সাধুবাদানুসম্বদ্ধঃ সূর্য্যশ্চাস্তমুপাগমৎ ॥১৯॥
ততো দুর্য্যোধনঃ কর্ণমালম্ব্যাগ্রকরে নৃপঃ।
দীপিকাগ্নিকৃতালোকস্তস্মাদ্রঙ্গাদ্বিনির্যযৌ ॥২০॥
পাণ্ডবাশ্চ সহদ্রোণাঃ সকৃপাশ্চ বিশাম্পতে!।
ভীষ্মেণ সহিতাঃ সর্বে যযুঃ স্বং স্বং নিবেশনম্ ॥২১॥
অর্জ্জুনেতি জনঃ কশ্চিৎ কশ্চিৎ কর্ণেতি ভারত!।
কশ্চিদ্দুর্য্যোধনেত্যেবং ব্রুবন্তঃ প্রস্থিতাস্তদা ॥২২॥

ভারতকৌমুদী

পৃথিবীতি। পৃথিবীরাজ্যং ভোক্তুমিতি শেষঃ। অনেন প্রাক্‌পরীক্ষিতশক্তিনা ॥১৭॥
যস্যেতি। ক্ষান্তং সোঢ়ম্। বিনাময়তু যুদ্ধায় আকর্ষতু ॥১৮॥
তত ইতি। ক্ষত্রিয়োচিততেজঃপ্রকাশাৎ সাধুবাদঃ, যুদ্ধে বিপৎসম্ভবাচ্চ হাহাকারঃ ॥১৯॥
তত ইতি। অগ্রকরে করাগ্রে। দীপিকাগ্নিনা কৃত আলোকো দর্শনং যস্য সঃ ॥২০॥
পাণ্ডবা ইতি। হে বিশাম্পতে! রাজন্ জনমেজয়! নিবেশনং ভবনম্ ॥২১॥

ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—১৭॥ যস্য যেন, ন ক্ষান্তং ন সোঢ়ম্, সোঽস্মৎসমক্ষং কার্ম্মুকং পাদেন

এই রাজা কর্ণ, আজ্ঞানুবর্ত্তী আমার সাহায্যে এবং নিজের এই বাহুবলে সমগ্র পৃথিবীরই রাজ্য ভোগ করিবার যোগ্য, কেবল অঙ্গরাজ্য নহে ॥১৭॥

আমার এই কার্য্য যে লোকের সহ্য হয় নাই, সে চরণযুগল দ্বারা রথে আরোহণ করিয়া যুদ্ধের জন্য ধনু আকর্ষণ করুক' ॥১৮॥

তাহার পর, সমস্ত রঙ্গভূমি হইতে সাধুবাদের সঙ্গে সঙ্গে গুরুতর হাহাকার উঠিল, সূর্য্যও অস্তাচলে গেলেন ॥১৯॥

তাহার পর, রাজা দুর্য্যোধন কর্ণের হস্তাগ্র ধারণ করিয়া সেই রঙ্গভূমি হইতে নির্গত হইয়া চলিয়া গেলেন; তখন দীপের আলোকে তাঁহাকে দেখা যাইতে লাগিল ॥২০॥

পাণ্ডবেরা সকলেও দ্রোণ, কৃপ এবং ভীষ্মের সঙ্গে সঙ্গে আপন আপন ভবনে চলিয়া গেলেন ॥২১॥

[১৯]…সাধুবাদানুসম্বদ্ধঃ; সাধুবাদানুসম্বদ্ধঃ…।

কুন্ত্যাশ্চ প্রত্যভিজ্ঞায় দিব্যলক্ষণসূচিতম্।
পুত্রমঙ্গেশ্বরং স্নেহাচ্ছন্না প্রীতিরজায়ত ॥২৩॥
দুর্য্যোধনস্যাপি তদা কর্ণমাসাদ্য পার্থিব!।
ভয়মর্জ্জুনসঞ্জাতং ক্ষিপ্রমন্তরধীয়ত ॥২৪॥
স চাপি বীরঃ কৃতশস্ত্রনিশ্রমঃ পরেণ সাম্নাভ্যবদৎ সুযোধনম্।
যুধিষ্ঠিরস্যাপ্যভবত্তদা মতির্ন কর্ণতুল্যোঽস্তি ধনুর্দ্ধরঃ ক্ষিতৌ ॥২৫॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে অস্ত্রদর্শনে দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

অর্জ্জুনেতি। হে অর্জ্জুন! সাধু শিক্ষিতমিত্যর্থঃ। এবমন্যত্রাপি ॥২২॥

কুন্ত্যা ইতি। ছন্না গুপ্তা মনোমাত্রনিহিতেত্যর্থঃ ॥২৩॥

দুর্য্যোধনস্যেতি। অন্তরধীয়ত অন্তর্হিতম্ ॥২৪॥

স ইতি। কৃতঃ শস্ত্রেষু নিশ্রমো নিঃশেষেণাভ্যাসায়াসো যেন সঃ। স কর্ণঃ। পরেণ অধিকেন, সাম্না সন্তোষকবাক্যেন, অভ্যবদৎ আলপৎ ॥২৫॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

স্পৃষ্ট্বা অস্মদধ্যাতাং বা মাতু অস্মান্ বা হন্তু ইতি কৃত্রপ্রসিদ্ধাং প্রতিজ্ঞাং করোতীত্যর্থঃ ॥১৮—২৪॥ স চাপি কর্ণোঽপি। নিশ্রমো নিতরাং শ্রমঃ ॥২৫॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩২॥

---

আর, রঙ্গস্থ লোক সকলও কেহ অর্জ্জুনের, কেহ কর্ণের এবং কেহ দুর্য্যোধনের প্রশংসা করিতে করিতে রঙ্গভূমি হইতে প্রস্থান করিল ॥২২॥

এদিকে কুন্তী কর্ণের অলৌকিক লক্ষণ দেখিয়া তাঁহাকে পুত্র বলিয়া চিনিতে পারিলেন এবং তিনি অঙ্গদেশের রাজা হইলেন জানিয়া তাঁহার মনে আনন্দ জন্মিল ॥২৩॥

মহারাজ! তখন কর্ণকে পাইয়া দুর্য্যোধনেরও অর্জ্জুনের ভয় সত্বর অন্তর্হিত হইল ॥২৪॥

অস্ত্রবিদ্যায় সুশিক্ষিত মহাবীর কর্ণও সর্ব্বদা বিশেষ সন্তোষকর বাক্য দ্বারা দুর্য্যোধনের সহিত আলাপ করিতে থাকিলেন। এদিকে যুধিষ্ঠিরেরও এইরূপ ধারণা জন্মিল যে, কর্ণের তুল্য ধনুর্দ্ধর পৃথিবীতে আর নাই ॥২৫॥

---

* '…পঞ্চত্রিংশদধিকঃ …' 'সপ্তত্রিংশদধিকঃ …' '…সপ্তচত্বারিংশদধিকঃ…' ইতি পাঠভেদাঃ।

# ত্রয়স্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

পাণ্ডবান্ ধার্ত্তরাষ্ট্রাংশ্চ কৃতাস্ত্রান্ প্রসমীক্ষ্য সঃ।
গুর্ব্বর্থদক্ষিণাকালে প্রাপ্তেঽমন্যত বৈ গুরুঃ ॥১॥
ততঃ শিষ্যান্ সমানীয় আচার্য্যোঽর্থমচোদয়ৎ।
দ্রোণঃ সর্ব্বানশেষেণ দক্ষিণার্থং মহীপতে। ॥২॥
পাঞ্চালরাজং দ্রুপদং গৃহীত্বা রণমূর্দ্ধনি।
পর্য্যানয়ত ভদ্রং বঃ সা স্যাৎ পরমদক্ষিণা ॥৩॥
তথেত্যুক্ত্বা তু তে সর্ব্বে রথৈস্তূর্ণং প্রহারিণঃ।
আচার্য্যধনদানার্থং দ্রোণেন সহিতা যযুঃ ॥৪॥
ততোঽভিজগ্মুঃ পাঞ্চালং নিঘ্নন্তস্তে নরর্ষভাঃ।
মমৃদুস্তস্য নগরং দ্রুপদস্য মহৌজসঃ ॥৫॥
দুর্য্যোধনশ্চ কর্ণশ্চ যুযুৎসুশ্চ মহাবলঃ।
দুঃশাসনো বিকর্ণশ্চ জলসন্ধঃ সুলোচনঃ ॥৬॥

---

### ভারতকৌমুদী

পাণ্ডবানিতি। অমন্যত কর্ত্তব্যং পর্য্যালোচয়ত। গুরুর্দ্রোণঃ ॥১॥
তত ইতি। অর্থং কর্ত্তব্যং বিষয়ম্, অচোদয়ৎ কর্ত্তুং প্রাণোদয়ৎ ॥২॥
পাঞ্চালেতি। ভদ্রং মঙ্গলং যথা স্যাত্তথা পর্য্যানয়ত জীবন্তমেবানয়তেত্যর্থঃ ॥৩॥
তথেতি। তে কুমারাঃ। প্রহারিণঃ প্রহারং করিষ্যন্তঃ। যযুঃ প্রতস্থিরে ॥৪॥

---

বৈশম্পায়ন বলিলেন—দ্রোণাচার্য্য পাণ্ডুর ও ধৃতরাষ্ট্রের পুত্রগণকে অস্ত্রে সুশিক্ষিত দেখিয়া, গুরুদক্ষিণার সময় উপস্থিত হইয়াছে ভাবিয়া, মনে মনে কর্ত্তব্য বিষয়ের পর্য্যালোচনা করিলেন ॥১॥

মহারাজ! তাহার পর দ্রোণাচার্য্য সকল শিষ্যকে ডাকিয়া আনিয়া, গুরুদক্ষিণার জন্য তাহাদিগকে কর্ত্তব্য সম্পাদন করিতে বলিলেন—॥২॥

'যুদ্ধে পাঞ্চালরাজ দ্রুপদকে জীবন্ত অবস্থায় ধরিয়া আনয়ন কর; তাহাই তোমাদের শ্রেষ্ঠ গুরুদক্ষিণা হইবে' ॥৩॥

'তাহাই হইবে' এই কথা বলিয়া, সেই সকল কুমারেরা সত্বর রথে আরোহণ করিয়া, গুরুদক্ষিণার জন্য দ্রোণাচার্য্যের সহিত প্রস্থান করিলেন ॥৪॥

---

[১] কচিদয়ং শ্লোক এব নাস্তি, কচিচ্চ 'গুর্ব্বর্থং দক্ষিণাং কালে...' ইতি পাঠঃ।

এতে চান্যে চ বহবঃ কুমারা বহুবিক্রমাঃ।
অহং পূর্ব্বমহং পূর্ব্বমিত্যেবং ক্ষত্রিয়র্ষভাঃ ॥৭॥ (বিশেষকম্)
ততো বররথারূঢ়াঃ কুমারাঃ সাদিভিঃ সহ।
প্রবিশ্য নগরং সর্ব্বে রাজমার্গমুপাযযুঃ ॥৮॥
তস্মিন্ কালে তু পাঞ্চাল্যঃ শ্রুত্বা দৃষ্ট্বা মহদ্বলম্।
ভ্রাতৃভিঃ সহিতো রাজন্! ত্বরয়া নির্যযৌ গৃহাৎ ॥৯॥
ততস্তু কৃতসন্নাহা যজ্ঞসেনসহোদরাঃ।
শরবর্ষাণি মুঞ্চন্তঃ প্রণেদুঃ সর্ব এব তে ॥১০॥
ততো রথেন শুভ্রেণ সমাসাদ্য তু কৌরবান্।
যজ্ঞসেনঃ শরান্ ঘোরান্ ববর্ষ যুধি দুর্জয়ঃ ॥১১॥

ভারতকৌমুদী

তত ইতি। নিয়ন্তো দ্বারে দৌবারিকান্ বিনাশয়ন্তঃ। তে কে ইত্যাহ দুর্য্যোধন ইত্যাদি। অহং পূর্বং যোৎস্যে ইতি শেষঃ। এবমগ্রত্র ॥৫—৭॥

তত ইতি। সাদিভিঃ অশ্বারোহিভিঃ ॥৮॥

তস্মিন্নিতি। পাঞ্চাল্যঃ পাঞ্চালরাজো দ্রুপদঃ ॥৯॥

তত ইতি। কৃতসন্নাহাঃ কৃতযুদ্ধসজ্জাঃ। প্রণেদুঃ সিংহনাদং চক্রুঃ ॥১০॥

তত ইতি। সমাসাদ্য প্রাপ্য। যজ্ঞসেনো দ্রুপদঃ ॥১১॥

ভারতভাবদীপঃ

পাণ্ডবানিতি। অমন্ত্রত চিন্তিতবান্ ॥১॥ অর্থং গুরবে দেয়ম্, দক্ষিণার্থং দক্ষিণায়ৈ

তাহার পর, দুর্য্যোধন, কর্ণ, যুযুৎসু, দুঃশাসন, বিকর্ণ, জলসন্ধ এবং সুলোচন ইঁহারা এবং মহাবল-বিক্রমশালী অন্যান্য কুমারেরা 'আমি আগে যুদ্ধ করিব, আমি আগে যুদ্ধ করিব' এইরূপ বলিতে বলিতে পাঞ্চালদেশে যাইয়া উপস্থিত হইলেন এবং মহাতেজা দ্রুপদ রাজার দৌবারিকগণকে নিহত করিয়া, তাঁহার নগর মন্থন করিতে লাগিলেন ॥৫—৭॥

তাহার পর, কুমারগণ উৎকৃষ্ট রথে আরোহণ করিয়া, অশ্বারোহী সৈন্যের সহিত মিলিত হইয়া, নগরে প্রবেশ করিয়া রাজপথে উপস্থিত হইলেন ॥৮॥

মহারাজ! সেই সময়ে দ্রুপদ রাজা সেই বৃত্তান্ত শুনিয়া এবং বিশাল সৈন্য দর্শন করিয়া, ভ্রাতৃগণের সহিত মিলিত হইয়া সত্বর রাজভবন হইতে নির্গত হইলেন ॥৯॥

তাহার পর, দ্রুপদ রাজার সেই ভ্রাতারা সকলেই যুদ্ধের জন্য সুসজ্জিত হইয়া, বাণ বর্ষণ করিতে থাকিয়া, সিংহনাদ করিতে থাকিলেন ॥১০॥

[১০] ততস্তু কৃতসন্নাহো যজ্ঞসেনো মহীধরঃ···।

পূর্ব্বমেব তু সংমন্ত্র্য পার্থো দ্রোণমথাব্রবীৎ।
দর্পোদ্রেকাৎ কুমারাণামাচার্য্যং দ্বিজসত্তমম্ ॥১২॥
এষাং পরাক্রমস্যান্তে বয়ং কুর্য্যাম সাহসম্।
এতৈরশক্যঃ পাঞ্চাল্যো গ্রহীতুং রণমূর্দ্ধনি ॥১৩॥
এবমুক্ত্বা তু কৌন্তেয়ো ভ্রাতৃভিঃ সহিতোঽনঘঃ।
অর্দ্ধক্রোশে তু নগরাদতিষ্ঠদ্বহিরেব সঃ ॥১৪॥
দ্রুপদঃ কৌরবান্ দৃষ্ট্বা প্রাধাবত সমন্ততঃ।
শরজালেন মহতা মোহয়ন্ কৌরবীং চমূম্ ॥১৫॥
তমুদ্যতং রথেনৈকমাশুকারিণমাহবে।
অনেকমিব সন্ত্রাসান্মেনিরে তত্র কৌরবাঃ ॥১৬॥

---

ভারতকৌমুদী

পূর্ব্বমিতি। পার্থোঽর্জ্জুনঃ। দর্পোদ্রেকাৎ দর্পোদ্রেকং দৃষ্ট্বা, ল্যব্লোপে পঞ্চমী ॥১২॥

এষামিতি। অশক্যঃ, কৌশলাপরিজ্ঞানাদিতি ভাবঃ ॥১৩॥

এবমিতি। কৌন্তেয়োঽর্জ্জুনঃ। অর্দ্ধক্রোশে দূরে ॥১৪॥

দ্রুপদ ইতি। সমন্ততঃ সর্ব্বাসু দিক্ষু, প্রাধাবত ব্যচরৎ ॥১৫॥

তমিতি। আশুকারিণং শীঘ্রং বাণান্ বর্ষন্তম্। অতএবানেকমিব মেনিরে ॥১৬॥

ভারতভাবদীপঃ

॥২—৯॥ ততো গৃহান্নির্গমাদূর্দ্ধং মার্গে কৃতসন্নাহোঽভূৎ। তে প্রণেদুঃ যজ্ঞসেনমালক্ষ্য

---

তাহার পর, যুদ্ধদুর্জ্জয় দ্রুপদ রাজা শুভ্রবর্ণ রথে আরোহণ করিয়া, কৌরবগণকে পাইয়া, দারুণ বাণ বর্ষণ করিতে লাগিলেন ॥১১॥

কিন্তু অর্জ্জুন আপনাদের যুদ্ধ আরম্ভ করিবার পূর্ব্বে অপর কুমারগণের দর্পোদ্রেক দেখিয়া, মনে মনে পর্য্যালোচনা করিয়া, ব্রাহ্মণশ্রেষ্ঠ দ্রোণাচার্য্যকে বলিলেন ॥১২॥

'ইহাদের পরাক্রম প্রকাশের পর আমরা সাহস প্রকাশ করিব। কেন না, ইহারা দ্রুপদ রাজাকে যুদ্ধে ধরিতে পারিবে না' ॥১৩॥

এই কথা বলিয়া নিষ্পাপ অর্জ্জুন ভ্রাতাদের সহিত মিলিত হইয়া, নগর হইতে অর্দ্ধক্রোশ দূরে যাইয়া, বাহিরেই অবস্থান করিতে লাগিলেন ॥১৪॥

দ্রুপদ কৌরবগণকে দেখিয়া সকল দিকে বিচরণ করিতে লাগিলেন এবং বিশাল শরজাল দ্বারা কৌরবসৈন্যকে মুগ্ধ করিতে থাকিলেন ॥১৫॥

তিনি একাকী রথে আরোহণ করিয়া যুদ্ধে সত্বর সত্বর বাণ বর্ষণ করিতে থাকায় কৌরবগণ ভয়ে তাঁহাকে অনেক বলিয়া মনে করিতে লাগিলেন ॥১৬॥

দ্রুপদস্তু শরা ঘোরা বিচেরুঃ সর্ব্বতো দিশম্।
ততঃ শঙ্খাশ্চ ভের্য্যশ্চ মৃদঙ্গাশ্চ সহস্রশঃ ॥১৭॥
প্রাবাদ্যন্ত মহারাজ! পাঞ্চালানাং নিবেশনে।
সিংহনাদশ্চ সংজজ্ঞে পাঞ্চালানাং মহাত্মনাম্ ॥১৮॥
ধনুর্জ্যাতলশব্দশ্চ সংস্পৃশ্য গগনং মহান্।
দুর্য্যোধনো বিকর্ণশ্চ সুবাহুর্দীর্ঘলোচনঃ ॥১৯॥
দুঃশাসনশ্চ সংক্রুদ্ধাঃ শরবর্ষৈরবাকিরন্।
সোঽতিবিদ্ধো মহেষ্বাসঃ পার্ষতো যুধি দুর্জ্জয়ঃ ॥২০॥
ব্যধমত্তান্যনীকানি তৎক্ষণাদেব ভারত!।
দুর্য্যোধনং বিকর্ণঞ্চ কর্ণঞ্চাপি মহাবলম্ ॥২১॥ (কুলকম্)
নানানৃপসুতান্ বীরান্ সৈন্যানি বিবিধানি চ।
অলাতচক্রবৎ সর্বং চরন্ বাণৈরতর্পয়ৎ ॥২২॥
ততস্তু নাগরাঃ সর্বে মুসলৈর্যষ্টিভিস্তদা।
অভ্যবর্ষন্ত কৌরব্যান্ বর্ষমাণা ঘনা ইব ॥২৩॥

ভারতকৌমুদী

দ্রুপদস্তেতি। সর্বতঃ সর্ব্বাম্। নিবেশনে নগরে। ধনুর্জ্যাতলশব্দশ্চ সংজজ্ঞ ইত্যন্বয়ঃ। অবাকিরন্ দ্রুপদমিতি শেষঃ। পার্ষতো দ্রুপদঃ। ব্যধমৎ শরজালেন বিদ্ধবান্ ॥১৭—২১॥
নানেতি। অলাতচক্রবৎ অঙ্গারচক্রবৎ, "অঙ্গারোঽলাতমুল্মুকম্" ইত্যমরঃ ॥২২॥
তত ইতি। নাগরাঃ পাঞ্চালনগরবাসিনঃ। বর্ষমাণা বর্ষন্তঃ, ঘনা মেঘাঃ ॥২৩॥

দ্রুপদ রাজার ভয়ঙ্কর বাণ সকল, সকল দিকে বিচরণ করিতে লাগিল; তখন পাঞ্চালরাজধানীতে শঙ্খ, ভেরী ও মৃদঙ্গের বাদ্য হইতে থাকিল, মহাবীর পাঞ্চালগণের সিংহনাদ উঠিতে লাগিল এবং গুরুতর ধনুষ্টঙ্কারশব্দ আকাশ স্পর্শ করিতে থাকিল। তখন দুর্য্যোধন, দুঃশাসন, বিকর্ণ, সুবাহু ও দীর্ঘলোচন ইঁহারা ক্রুদ্ধ হইয়া দ্রুপদ রাজার উপরে বাণ বর্ষণ করিতে লাগিলেন। তৎকালে মহাধনুর্দ্ধর যুদ্ধদুর্জ্জয় দ্রুপদ রাজা অত্যন্তবিদ্ধ হইয়া তৎক্ষণাৎ সেই সৈন্যগণকে এবং দুর্য্যোধন, বিকর্ণ এবং মহাবীর কর্ণকে প্রতিবিদ্ধ করিলেন ॥১৭—২১॥

এবং তিনি অঙ্গারচক্রের ন্যায় ভ্রমণ করিতে থাকিয়া বাণ দ্বারা নানাদেশীয় রাজপুত্রগণকে এবং নানাবিধ সৈন্যগণকে বিদ্ধ করিলেন ॥২২॥

তাহার পর, নগরবাসী সকল লোক কৌরবগণের প্রতি বর্ষণকারী মেঘের ন্যায় মুসল ও যষ্টিবৃষ্টি করিতে লাগিল ॥২৩॥

সবালবৃদ্ধাস্তে পৌরাঃ কৌরবানভ্যয়ুস্তদা।
শ্রুত্বা তু তুমুলং যুদ্ধং কৌরবানেব ভারত! ॥২৪॥
দ্রবন্তি স্ম নদন্তি স্ম ক্রোশন্তঃ পাণ্ডবান্ প্রতি।
পাণ্ডবাস্তু স্বনং শ্রুত্বা আর্ত্তানাং রোমহর্ষণম্ ॥২৫॥
অভিবাদ্য ততো দ্রোণং রথানারুরুহুস্তদা।
যুধিষ্ঠিরং নিবার্য্যাশু মা যুধ্যস্বেতি পাণ্ডবম্ ॥২৬॥ (বিশেষকম্)
মাদ্রেয়ৌ চক্ররক্ষৌ তু ফাল্গুনশ্চ তদাঽকরোৎ।
সেনাগ্রগো ভীমসেনঃ সদাঽভূদ্‌গদয়া সহ ॥২৭॥
তদা শত্রুস্বনং শ্রুত্বা ভ্রাতৃভিঃ সহিতোঽনঘঃ।
আয়াজ্জবেন কৌন্তেয়ো রথেন নাদয়ন্ দিশঃ ॥২৮॥
পাঞ্চালানাং ততঃ সেনামুদ্ধতার্ণবনিস্বনাম্।
ভীমসেনো মহাবাহুর্দণ্ডপাণিরিবান্তকঃ ॥২৯॥

---

ভারতকৌমুদী

সেতি। সবালবৃদ্ধাস্তে পৌরাঃ, তুমুলং যুদ্ধং শ্রুত্বা তু তদৈব কৌরবান্ অভ্যয়ুঃ; পরঞ্চ দূরে দৃশ্যমানান্ পাণ্ডবান্ প্রতি ক্রোশন্ত আক্রোশং প্রকাশয়ন্তঃ, আসন্নান্ কৌরবান্ প্রত্যেব, দ্রবন্তি স্ম ধাবন্তি স্ম, নদন্তি স্ম সিংহনাদং চক্রুশ্চ। আর্ত্তানাং কৌরবাণাম্। মা যুধ্যস্ব ইতি পাণ্ডবং যুধিষ্ঠিরং নিবার্য্য আশু রথানারুরুহুঃ ॥২৪—২৬॥

মাদ্রেয়াবিতি। মাদ্রেয়ৌ মাদ্রীপুত্রৌ। ফাল্গুনোঽর্জ্জুনঃ ॥২৭॥

তদেতি। জবেন বেগেন, কৌন্তেয়োঽর্জ্জুনঃ ॥২৮॥

ভারতভাবদীপঃ

ইতি শেষঃ ॥১০—১২॥ কুর্য্যাম কুর্ব্বীমহি ॥১৩—২৩॥ তুমুলং যুদ্ধমুপস্থিতং শ্রুত্বা চায়মুখাঃ

---

পুরবাসিগণ তুমুল যুদ্ধের বৃত্তান্ত শুনিয়া, বালক ও বৃদ্ধগণের সহিত মিলিত হইয়া, কৌরবগণের অভিমুখে চলিল এবং দূরস্থ পাণ্ডবগণের প্রতি আক্রোশ করিতে থাকিয়া, নিকটবর্ত্তী কৌরবগণের প্রতিই ধাবিত হইল এবং গর্জ্জন করিতে লাগিল। তখন পাণ্ডবগণ পীড়িতগণের রোমহর্ষণ কাতর কণ্ঠস্বর শুনিয়া, দ্রোণাচার্য্যকে অভিবাদন করিয়া, 'আপনি যুদ্ধ করিবেন না' এই-রূপে যুধিষ্ঠিরকে নিবারণ করিয়া, সত্বর যাইয়া রথে আরোহণ করি-লেন ॥২৪—২৬॥

তখন অর্জ্জুন নকুল ও সহদেবকে চক্ররক্ষক করিলেন এবং ভীমসেন গদা ধারণ করিয়া সৈন্যগণের অগ্রে অগ্রে গমন করিতে থাকিলেন ॥২৭॥

তখন অর্জ্জুন শত্রুপক্ষের গর্জ্জন শুনিয়া, ভ্রাতৃগণের সহিত মিলিত হইয়া, রথশব্দে দিঙ্মণ্ডল নিনাদিত করিয়া বেগে আসিয়া উপস্থিত হইলেন ॥২৮॥

প্রবিবেশ মহাসেনাং মকরঃ সাগরং যথা।
স্বয়মভ্যদ্রবদ্ভীমো নাগানীকং গদাধরঃ ॥৩০॥
স যুদ্ধকুশলঃ পার্থো বাহুবীর্য্যেণ চাতুলঃ।
অহনৎ কুঞ্জরানীকং গদয়া কালরূপধৃক্ ॥৩১॥
তে গজা গিরিসঙ্কাশাঃ ক্ষরন্তো রুধিরং বহু।
ভীমসেনস্য গদয়া ভিন্নমস্তকপিণ্ডকাঃ ॥৩২॥
পতন্তি দ্বিরদা ভূমৌ বজ্রঘাতাদিবাচলাঃ।
গজানশ্বান্ রথাংশ্চৈব পাতয়ামাস পাণ্ডবঃ ॥৩৩॥
পদাতীংশ্চ রথাংশ্চৈব ন্যবধীদর্জ্জুনাগ্রজঃ।
গোপাল ইব দণ্ডেন যথা পশুগণান্ বনে ॥৩৪॥

---

ভারতকৌমুদী

পাঞ্চালানামিতি। উদ্ধতার্ণবনিস্বনাম্ উদ্বেলিতসমুদ্রতুল্যগর্জনাম্। আয়াদিত্যনুকর্ষঃ ॥২৯॥
প্রবিবেশেতি। মকরো জলজন্তুবিশেষঃ। নাগানীকং হস্তিসৈন্যম্ ॥৩০॥
স ইতি। পার্থো ভীমঃ। অহনৎ অহন্, বিকরণস্থিতিরার্ষী ॥৩১॥
তে ইতি। ভিন্নমস্তকপিণ্ডকা বভূবুরিতি শেষঃ ॥৩২॥
পতন্তীতি। দ্বিরদা হস্তিনঃ। পাণ্ডবো ভীমসেনঃ ॥৩৩॥
পদাতীনিতি। অর্জ্জুনাগ্রজো ভীমঃ। ইবশব্দঃ সম্ভাবনায়ামিতি ন পৌনরুক্ত্যম্ ॥৩৪॥

---

তাহার পর, গদাধারী ভীমসেন, দণ্ডপাণি যমের ন্যায়, উদ্বেলিতসমুদ্র-তুল্য গর্জনকারী পাঞ্চালসৈন্যের প্রতি ধাবিত হইলেন ॥২৯॥

এবং মকর যেমন সমুদ্রে প্রবেশ করে, সেইরূপ পাঞ্চালসৈন্যের মধ্যে প্রবেশ করিলেন, পরে গদা ধারণ করিয়া হস্তিসৈন্যের দিকে ধাবিত হই-লেন ॥৩০॥

যুদ্ধে নিপুণ এবং বাহুবলে অতুলনীয় ভীমসেন যমের তুল্য রূপ ধারণ করিয়া গদা দ্বারা হস্তিসৈন্য বিনাশ করিতে লাগিলেন ॥৩১॥

ভীমসেনের গদার আঘাতে পর্ব্বতপ্রমাণ হস্তিগণের মস্তক চূর্ণ বিচূর্ণ হইতে লাগিল; তাহাতে তাহাদের প্রচুর পরিমাণে রক্তস্রাব হইতে থাকিল ॥৩২॥

তখন বজ্রের আঘাতে পর্ব্বতের ন্যায় সেই হস্তিগণ ভূতলে পড়িতে লাগিল। এই ভাবে ভীমসেন হস্তী, অশ্ব ও রথ সকল নিপাতিত করিতে লাগিলেন ॥৩৩॥

এবং গোপাল যেমন দণ্ড দ্বারা বনের ভিতরে পশুগণকে তাড়ন করে, সেই-রূপ ভীমসেন গদা দ্বারা পদাতি ও রথিগণকে তাড়ন করিতে থাকিলেন ॥৩৪॥

চালয়ন্ রথনাগাংশ্চ সঞ্চচার বৃকোদরঃ।
ভারদ্বাজপ্রিয়ং কর্ত্তুমুদ্যতঃ ফাল্গুনস্তদা ॥৩৫॥
পার্ষতং শরজালেন ক্ষিপন্ নাগান্ স পাণ্ডবঃ।
হয়ৌঘাংশ্চ রথৌঘাংশ্চ গজৌঘাংশ্চ সমন্ততঃ ॥৩৬॥
পাতয়ন্ সমরে রাজন্! যুগান্তাগ্নিরিব জ্বলন্।
ততস্তে হন্যমানা বৈ পাঞ্চালাঃ সৃঞ্জয়াস্তথা ॥৩৭॥
শরৈর্নানাবিধৈস্তূর্ণং পার্থং সংছাদ্য সর্ব্বশঃ।
সিংহনাদং মুখৈঃ কৃত্বা সমযুধ্যন্ত পাণ্ডবম্ ॥৩৮॥ (বিশেষকম্)
তদ্যুদ্ধমভবদ্ঘোরং সুমহাদ্ভুতদর্শনম্।
সিংহনাদস্বনং শ্রুত্বা নামৃষ্যৎ পাকশাসনিঃ ॥৩৯॥
ততঃ কিরীটী সহসা পাঞ্চালান্ সমরেঽদ্রবৎ।
ছাদয়ন্নিষুজালেন মহতা মোহয়ন্নিব ॥৪০॥

---

## ভারতকৌমুদী

চালয়ন্নিতি। চালয়ন্ স্বপেনাম্নিতি শেষঃ। ভারদ্বাজস্য দ্রোণস্য প্রিয়ম্ ॥৩৫॥

পার্ষতমিতি। পার্ষতং পৃষতাপত্যং দ্রুপদম্। ক্ষিপন্ তাড়য়ন্। পাণ্ডবোঽর্জ্জুনঃ॥ স্বঞ্জয়াস্তদ্বংশীয়াঃ। পার্থমর্জ্জুনম্। সমযুধ্যন্ত প্রাহরন্ত, পাণ্ডবমর্জ্জুনম্ ॥৩৬—৩৮॥

তদিতি। অমৃষ্যৎ অসহত। পাকশাসনিরর্জ্জুনঃ ॥৩৯॥

তত ইতি। কিরীটী অর্জ্জুনঃ। অদ্রবৎ অভিধাবিতবান্। ইষুজালেন শরৌঘেন ॥৪০॥

---

এই ভাবে ভীমসেন আপন রথি ও হস্তি-সেনা চালনা করিয়া অগ্রসর হইতে লাগিলেন; তখন অর্জ্জুনও দ্রোণাচার্য্যের প্রীতিকর কার্য্য করিতে উদ্যত হইলেন ॥৩৫॥

অর্জ্জুন শর বর্ষণ করিয়া দ্রুপদরাজাকে এবং তাঁহার হস্তিগণকে তাড়ন করিলেন এবং অশ্ব, রথ ও হস্তিসমূহকে বিনাশ করিতে থাকিয়া, প্রজ্বলিত যুগান্তবহ্নির ন্যায় সমরের সকল দিকে বিচরণ করিতে লাগিলেন। তখন পাঞ্চালগণ ও সৃঞ্জয়গণ তাড়িত হইতে থাকিয়া, সকল দিক্ হইতে নানাবিধ বাণ দ্বারা সত্বর অর্জ্জুনকে আচ্ছন্ন করিয়া মুখ দ্বারা সিংহনাদ তুলিয়া, অর্জ্জুনকে প্রহার করিতে থাকিল ॥৩৬—৩৮॥

সেই যুদ্ধ ভয়ঙ্কর হইয়াছিল; সুতরাং তাহার দর্শনও বিশেষ বিস্ময় জন্মাইতে লাগিল। তখন বিপক্ষের সিংহনাদ শুনিয়া অর্জ্জুন সহ্য করিলেন না ॥৩৯॥

তাহার পর, অর্জ্জুন যুদ্ধে বিশাল বাণজালে আচ্ছন্ন ও মুগ্ধ করিয়া, সত্বর পাঞ্চালগণের দিকে ধাবিত হইলেন ॥৪০॥

শীঘ্রমভ্যস্যতো বাণান্ সন্দধানস্য চানিশম্।
নান্তরং দদৃশে কিঞ্চিৎ কৌন্তেয়স্য যশস্বিনঃ ॥৪১॥
সিংহনাদশ্চ সংজজ্ঞে সাধুশব্দেন মিশ্রিতঃ।
ততঃ পাঞ্চালরাজস্তু তথা সত্যজিতা সহ ॥৪২॥
ত্বরমাণোঽভিদুদ্রাব মহেন্দ্রং শম্বরো যথা।
মহতা শরবর্ষেণ পার্থঃ পাঞ্চালমাবৃণোৎ ॥৪৩॥ (যুগ্মকম্)
ততো হলহলাশব্দ আসীৎ পাঞ্চালকে বলে।
জিঘৃক্ষতি মহাসিংহে গজানামিব যূথপম্ ॥৪ ॥
দৃষ্ট্বা পার্থং তদায়ান্তং সত্যজিৎ সত্যবিক্রমঃ।
পাঞ্চালং বৈ পরিপ্রেপ্সুর্ধনঞ্জয়মুপাদ্রবৎ ॥৪৫॥
ততস্ত্বর্জুনপাঞ্চালৌ যুদ্ধায় সমুপাগতৌ।
ব্যক্ষোভয়েতাং তৌ সৈন্যমিন্দ্রবৈরোচনাবিব ॥৪৬॥

---

ভারতকৌমুদী

শীঘ্রমিতি। অভ্যস্যতো নিক্ষিপতঃ। অন্তরং ব্যবধানম্ ॥৪১॥

সিংহেতি। সংজজ্ঞে পাণ্ডবপক্ষ ইত্যর্থঃ। সত্যজিতা তদাখ্যেন ভ্রাত্রা। অভিদুদ্রাব অর্জ্জুনং প্রতি ধাবিতবান্। পার্থোঽর্জ্জুনঃ, পাঞ্চালং দ্রুপদম্ ॥৪২—৪৩॥

তত ইতি। হলহলাশব্দো বিষাদসূচকঃ। মহাসিংহে গজানাং যূথপমিব, অর্জ্জুনে দ্রুপদং জিঘৃক্ষতি গ্রহীতুমিচ্ছতি সতি ॥৪৪॥

দৃষ্ট্বেতি। পাঞ্চালং দ্রুপদম্, পরিপ্রেপ্সুঃ পরিরক্ষিতুমিচ্ছুঃ সন্ ॥৪৫॥

---

তখন যশস্বী অর্জ্জুন যে বাণ সন্ধান ও বাণক্ষেপ করিতেছিলেন, তাহার একটু ব্যবধানও কেহ দেখিতেছিল না ॥৪১॥

সুতরাং তখন পাণ্ডবপক্ষে সাধুবাদের সঙ্গে সঙ্গে সিংহনাদ হইতে লাগিল। তাহার পর, পূর্ব্বকালে শম্বরাসুর যেমন দেবরাজের প্রতি ধাবিত হইয়াছিল, সেইরূপ দ্রুপদরাজা ভ্রাতা সত্যজিতের সঙ্গে মিলিত হইয়া, সত্বর অর্জ্জুনের প্রতি ধাবিত হইলেন। তখন অর্জ্জুন বিশাল শর বর্ষণ করিয়া দ্রুপদকে আবৃত করিলেন ॥৪২—৪৩॥

তদনন্তর, মহাসিংহ হস্তিশ্রেষ্ঠকে ধরিবার ইচ্ছা করিলে যেমন হয়, তেমন অর্জ্জুন দ্রুপদকে ধরিবার ইচ্ছা করিলে, পাঞ্চালপক্ষে 'হায় হায়' শব্দ উঠিল ॥৪৪॥

তখন যথার্থবিক্রমী সত্যজিৎ অর্জ্জুনকে আসিতে দেখিয়া দ্রুপদকে রক্ষা করিবার ইচ্ছায় অর্জ্জুনের প্রতি ধাবিত হইলেন ॥৪৫॥

---

[৪৪] জিঘৃক্ষতি মহাসিংহঃ…।

ততঃ সত্যজিতং পার্থো দশভির্মর্ম্মভেদিভিঃ।
বিব্যাধ বলবদ্‌গাঢ়ং তদদ্ভুতমিবাভবৎ ॥৪৭॥
ততঃ শরশতৈঃ পার্থং পাঞ্চালঃ শীঘ্রমার্দ্দয়ৎ।
পার্থস্তু শরবর্ষেণ চ্ছাদ্যমানো মহারথঃ ॥৪৮॥
বেগং চক্রে মহাবেগো ধনুর্জ্জ্যামবমৃজ্য চ।
ততঃ সত্যজিতশ্চাপং ছিত্ত্বা রাজানমভ্যয়াৎ ॥৪৯॥
অথান্যদ্ধনুরাদায় সত্যজিদ্বেগবত্তরম্।
সাশ্বং সসূতং সরথং পার্থং বিব্যাধ সত্বরঃ ॥৫০॥
স তং ন মমৃষে পার্থঃ পাঞ্চালেনার্দ্দিতো যুধি।
ততস্তস্য বিনাশার্থং সত্বরং ব্যসৃজচ্ছরান্ ॥৫১॥
হয়ান্ ধ্বজং ধনুর্মুষ্টিমুভৌ তৌ পার্ষ্ণিসারথী।
স তথা ভিদ্যমানেষু কার্ম্মুকেষু পুনঃ পুনঃ ॥৫২॥

ভারতকৌমুদী

তত ইতি। ব্যক্ষোভয়েতাং ত্রাসজননেন সমকম্পয়তাম্। বৈরোচনো বলিঃ ॥৪৬॥
তত ইতি। পার্থোঽর্জ্জুনঃ। দশভির্ব্বাণৈঃ। বলবৎ অত্যন্তম্ ॥৪৭॥
তত ইতি। পাঞ্চালঃ সত্যজিৎ। রাজানং দ্রুপদম্ ॥৪৮—৪৯॥
অথেতি। বেগবত্তরং বাণক্ষেপস্য বিশেষবেগপ্রদং সুদৃঢ়মিত্যর্থঃ ॥৫০॥
স ইতি। পাঞ্চালেন সত্যজিতা, অর্দ্দিতঃ পীড়িতঃ ॥৫১॥
হয়ানিতি। হয়ান্ সত্যজিতো ঘোটকান্। নাশয়ামাসেতি শেষঃ। স সত্যজিৎ।

তাহার পর, অর্জ্জুন ও সত্যজিৎ যুদ্ধের জন্য সম্মিলিত হইয়া, ইন্দ্র ও বলির ন্যায় সৈন্যগণকে ভীত ও কম্পিত করিতে লাগিলেন ॥৪৬॥

তৎপরে অর্জ্জুন মর্ম্মভেদী দশটী বাণ দ্বারা সুদৃঢ়ভাবে সত্যজিৎকে বিদ্ধ করিলেন; সে ঘটনা যেন সকলের মনেই আশ্চর্য্য বলিয়া বোধ হইল ॥৪৭॥

তদনন্তর, সত্যজিৎ সত্বরই শত বাণ দ্বারা অর্জ্জুনকে পীড়ন করিলেন। কিন্তু মহারথ ও মহাবেগশালী অর্জ্জুন সেই বাণবৃষ্টি দ্বারা আচ্ছন্ন হইয়া, ধনুর গুণটাকে একবার মাজিয়া, গুরুতর উদ্যম করিলেন; পরে সত্যজিতের ধনু ছেদন করিয়া দ্রুপদের দিকে ধাবিত হইলেন ॥৪৮—৪৯॥

তাহার পর, সত্যজিৎ সত্বর আর এক খানি সুদৃঢ় ধনু লইয়া, অশ্ব, রথ ও সারথির সহিত অর্জ্জুনকে বিদ্ধ করিলেন ॥৫০॥

সত্যজিৎকর্ত্তৃক যুদ্ধে নিপীড়িত হইয়া অর্জ্জুন তাঁহার প্রতি ক্ষমা করিলেন না; সুতরাং তিনি সত্যজিতের বধের জন্য সত্বর বহুতর বাণ ক্ষেপ করিলেন ॥৫১॥

সেই বাণগুলি সত্যজিতের অশ্ব, ধ্বজ, ধনু, মুষ্টি এবং পার্শ্বরক্ষক সারথি

হয়েষু বিনিযুক্তেষু বিমুখোঽভবদাহবে।
স সত্যজিতমালোক্য তথা বিমুখমাহবে ॥৫৩॥
বেগেন মহতা রাজন্নভ্যধাবত পার্ষতম্।
তদা চক্রে মহদ্‌যুদ্ধমর্জ্জুনো জয়তাং বরঃ ॥৫৪॥ (বিশেষকম্)
তস্য পার্থো ধনুশ্ছিত্ত্বা ধ্বজঞ্চোর্ব্যামপাতয়ৎ।
পঞ্চভিস্তস্য বিব্যাধ হয়ান্ সূতঞ্চ সায়কৈঃ ॥৫৫॥
তত উৎসৃজ্য তচ্চাপমাদদানঃ শরাবরম্।
খড়্গমুদ্ধৃত্য কৌন্তেয়ঃ সিংহনাদমথাকরোৎ ॥৫৬॥
পাঞ্চালস্য রথস্যেষামাপ্লুত্য সহসাঽপতৎ।
পাঞ্চালরথমাস্থায় অবিত্রস্তো ধনঞ্জয়ঃ ॥৫৭॥

ভারতকৌমুদী

হয়েষু নিয়োগেষু, বিনিযুক্তেষু মৃতত্বাত্রথবিশ্লিষ্টেষিত্যর্থঃ। সঃ অর্জ্জুনঃ। পার্ষতং দ্রুপদম্ ॥৫২—৫৪॥

তস্যেতি। ধ্বজঞ্চ ছিত্ত্বা উর্ব্যামপাতয়ৎ। তস্য দ্রুপদস্য ॥৫৫॥

তত ইতি। ততঃ কৌন্তেয়োঽর্জ্জুনঃ, তদাত্মনশ্চাপমুৎসৃজ্য শরে শরবিস্তারাদ্ অবরং নিকৃষ্টং দ্রুপদম্, আদদানঃ সন্, খড়্গমুদ্ধৃত্য অথ সিংহনাদমকরোৎ ॥৫৬॥

ভারতভাবদীপঃ

ন তু দৃষ্ট্বা। কৌরবাঃ ন ইবেতি চ্ছেদঃ ॥২৪॥ ন প্রবর্ত্ততীতি ন, অপিতু প্রবর্ত্ততএব, পাণ্ডবান্ প্রতীত্যর্থঃ, তথা নদন্তীত্যপি জ্ঞেয়ম্ ॥২৫—৫৫॥ তচ্ছিন্নং ধনুঃ তত উৎসৃজ্য, চাপং শরাবরং তূণঞ্চাদদানং তমুদ্দিশ্য, খড়্গমুদ্ধৃত্য সিংহনাদমকরোদিতি সম্বন্ধঃ ॥৫৬॥ ঈষা রথস্য যুগ-চক্রয়োঃ সংলগ্নং মহাদারু ॥৫৭—৭৭॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রয়স্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩৩॥

দুই জনকে বিনষ্ট করিল। সেই ভাবে বার বার ধনু ছিন্ন হইলে এবং অশ্বগুলি রথ হইতে বিশ্লিষ্ট হইয়া পতিত হইলে, সত্যজিৎ যুদ্ধে পরাঙ্মুখ হইলেন। অর্জ্জুন সত্যজিৎকে যুদ্ধে সেইরূপ পরাঙ্মুখ দেখিয়া, অত্যন্ত বেগে দ্রুপদ রাজার দিকে ধাবিত হইলেন। তখন বিজয়িশ্রেষ্ঠ অর্জ্জুন গুরুতর যুদ্ধ করিতে লাগিলেন ॥৫২—৫৪॥

অর্জ্জুন দ্রুপদের ধনু ছেদনপূর্ব্বক ধ্বজ ছেদন করিয়া ভূতলে পাতিত করিলেন, তৎপরে আবার পাঁচটি বাণ দ্বারা তাঁহার অশ্ব ও সারথিকে বিদ্ধ করিলেন ॥৫৫॥

তৎপরে অর্জ্জুন ধনু পরিত্যাগ করিয়া, নিকৃষ্ট যোদ্ধা দ্রুপদকে ধরিবার জন্য, তরবারি উত্তোলন করিয়া সিংহনাদ করিলেন ॥৫৬॥

[৫৬]—আদদানং শরাবরম্…ইতি নীলকণ্ঠসম্মতঃ পাঠঃ।

বিক্ষোভ্যাম্ভোনিধিং তার্ক্ষ্যস্তং নাগমিব সোঽগ্রহীৎ ।
ততস্তু সর্ব্বপাঞ্চালা বিদ্রবন্তি দিশো দশ ॥৫৮॥ (যুগ্মকম্)
দর্শয়ন্ সর্ব্বসৈন্যানাং স বাহ্বোর্বলমাত্মনঃ ।
সিংহনাদরবং কৃত্বা নির্জ্জগাম ধনঞ্জয়ঃ ॥৫৯॥
আয়ান্তমর্জ্জুনং দৃষ্ট্বা কুমারাঃ সহিতাস্তদা ।
মমৃদুস্তস্য নগরং দ্রুপদস্য মহাত্মনঃ ॥৬০॥

অর্জ্জুন উবাচ ।

সম্বন্ধী কুরুবীরাণাং দ্রুপদো রাজসত্তমঃ ।
মা বধীস্তদ্বলং ভীম ! গুরুদানং প্রদীয়তাম্ ॥৬১॥

বৈশম্পায়ন উবাচ ।

ভীমসেনস্তদা রাজন্ ! অর্জ্জুনেন নিবারিতঃ ।
অতৃপ্তো যুদ্ধধর্ম্মেষু ন্যবর্ত্তত মহাবলঃ ॥৬২॥

---

ভারতকৌমুদী

পাঞ্চালস্যেতি । পাঞ্চালস্য দ্রুপদস্য । আপ্লুত্য লম্ফং দত্ত্বা । ঈষাম্ উন্নতং রথকাষ্ঠবিশেষম্, অগ্রহীৎ অগৃহ্লাদিত্যর্থঃ । তার্ক্ষ্যো গরুড়ঃ । নাগং সর্পম্ । বিদ্রবন্তি পলায়ন্তে স্ম ॥৫৭—৫৮॥

দর্শয়ন্নিতি । নির্জ্জগাম যুদ্ধস্থানাৎ ॥৫৯॥

আয়ান্তমিতি । সহিতাঃ সম্মিলিতাঃ । মমৃদুর্মর্দ্দয়ামাসুঃ ॥৬০॥

সম্বন্ধীতি । সম্বন্ধী আত্মীয়ঃ । গুরুদানং গুরুদক্ষিণা ॥৬১॥

ভীমেতি । অতৃপ্তঃ শক্ত্যনুসারেণ যুদ্ধাকরণাদিতি ভাবঃ ॥৬২॥

---

এবং তৎক্ষণাৎ নির্ভীকহৃদয় অর্জ্জুন লম্ফ প্রদান করিয়া যাইয়া, দ্রুপদ রাজার রথের ঈষা (উচু লম্বা কাঠ) ধরিলেন এবং গরুড় যেমন সমুদ্র আলোড়িত করিয়া সর্প ধরিয়াছিলেন, তেমন দ্রুপদের রথে থাকিয়াই তাঁহাকে ধরিলেন। তখন সমস্ত পাঞ্চালসৈন্য দশ দিকে পলায়ন করিতে লাগিল ॥৫৭-৫৮॥

এই ভাবে অর্জ্জুন সকল সৈন্যকে নিজের বাহুবল দেখাইয়া, সিংহনাদ করিয়া যুদ্ধস্থান হইতে নির্গত হইতে লাগিলেন ॥৫৯॥

তখন কুমারগণ সেই ভাবে অর্জ্জুনকে আসিতে দেখিয়া, একযোগে মিলিত হইয়া, দ্রুপদ রাজার রাজধানী মর্দ্দন করিতে লাগিলেন ॥৬০॥

তখন অর্জ্জুন বলিলেন—"আর্য্য ! ভীম ! রাজশ্রেষ্ঠ দ্রুপদ কুরুবীরগণের আত্মীয়; সুতরাং উঁহার সৈন্য সংহার করিবেন না, আপনারা গুরুদক্ষিণা দিন ॥৬১॥

তে যজ্ঞসেনং দ্রুপদং গৃহীত্বা রণমূর্দ্ধনি ।
উপাজহ্রুঃ সহামাত্যং দ্রোণায় ভরতর্ষভ ! ॥৬৩॥
ভগ্নদর্পং হৃতধনং তং তথা বশমাগতম্ ।
স বৈরং মনসা ধ্যাত্বা দ্রোণো দ্রুপদমব্রবীৎ ॥৬৪॥
বিমৃদ্য তরসা রাষ্ট্রং পুরং তে মৃদিতং ময়া ।
প্রাপ্য জীবং রিপুবশং সখিপূর্ব্বং কিমিষ্যতে ॥৬৫॥
এবমুক্ত্বা প্রহস্যৈনং কিঞ্চিৎ স পুনরব্রবীৎ ।
মা ভৈঃ প্রাণভয়াদ্বীর ! ক্ষমিণো ব্রাহ্মণা বয়ম্ ॥৬৬॥
আশ্রমে ক্রীড়িতং যত্তু ত্বয়া বাল্যে ময়া সহ ।
তেন সংবর্দ্ধিতঃ স্নেহঃ প্রীতিশ্চ ক্ষত্রিয়র্ষভ ! ॥৬৭॥
প্রার্থয়েয়ং ত্বয়া সখ্যং পুনরেব জনাধিপ ! ।
বরং দদামি তে রাজন্ ! রাজ্যস্যার্দ্ধমবাপ্নুহি ॥৬৮॥

ভারতকৌমুদী

ত ইতি। উপাজহ্রুঃ গুরুদক্ষিণারূপেণ উপহৃতবন্তঃ ॥৬৩॥
ভগ্নেতি। বৈরং পূর্ব্বং ভিক্ষাপ্রার্থনাকালে সোপহাসপ্রত্যাখ্যাননিবন্ধনাং শত্রুতাম্ ॥৬৪॥
বিমৃদ্যেতি। তরসা বলেন। সখিপূর্ব্বং সখিত্বনিবন্ধনম্ ॥৬৫॥
এবমিতি। এনং দ্রুপদম্। ক্ষমিণঃ ক্ষমাশীলাঃ ॥৬৬॥
আশ্রম ইতি। তেন ক্রীড়িতেন ॥৬৭॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! অর্জ্জুন বারণ করিলেন বলিয়া মহাবল ভীম যুদ্ধে তৃপ্তি লাভ না করিয়াই নিবৃত্তি পাইলেন ॥৬২॥

কুমারগণ যুদ্ধে মন্ত্রীর সহিত দ্রুপদ রাজাকে ধরিয়া নিয়া দ্রোণাচার্য্যকে গুরুদক্ষিণারূপে উপহার দিলেন ॥৬৩॥

তখন দ্রোণাচার্য্য পূর্ব্ববৈর স্মরণ করিয়া, ভগ্নদর্প, হৃতসর্ব্বস্ব ও বশতাপন্ন দ্রুপদ রাজাকে বলিলেন—॥৬৪॥

'দ্রুপদ! আমি বলপূর্ব্বক তোমার রাজ্য বিধ্বস্ত করিয়া রাজধানীও হস্তগত করিয়াছি; এখন তোমার জীবনও শত্রুর অধীন; সুতরাং এখন বল, তুমি সখিত্বনিবন্ধন কি প্রার্থনা কর' ॥৬৫॥

এই কথা বলিয়া দ্রোণ একটু হাস্য করিয়া পুনরায় দ্রুপদকে বলিলেন—'বীর! তুমি প্রাণের ভয় করিও না; আমরা ক্ষমাশীল ব্রাহ্মণ ॥৬৬॥

হে ক্ষত্রিয়শ্রেষ্ঠ! তুমি বাল্যকালে গুরুর আশ্রমে আমার সহিত যে খেলা করিয়াছিলে, তাহাতে স্নেহ ও ভালবাসা বর্দ্ধিত হইয়াছে ॥৬৭॥

অরাজা কিল নো রাজ্ঞঃ সখা ভবিতুমর্হতি।
অতঃ প্রযতিতং রাজ্যে। যজ্ঞসেন। ময়া তব ॥৬৯॥
রাজাসি দক্ষিণে কূলে ভাগীরথ্যাহমুত্তরে।
সখায়ং মাং বিজানীহি পাঞ্চাল। যদি মন্যসে ॥৭০॥

দ্রুপদ উবাচ।

অনাশ্চর্য্যমিদং ব্রহ্মন্। বিক্রান্তেষু মহাত্মসু।
প্রীয়ে ত্বয়াহং ত্বত্তশ্চ প্রীতিমিচ্ছামি শাশ্বতীম্ ॥৭১॥

বৈশম্পায়ন উবাচ।

এবমুক্তঃ স তং দ্রোণো মোক্ষয়ামাস ভারত।।
সৎকৃত্য চৈনং প্রীতাত্মা রাজ্যার্দ্ধং প্রত্যপাদয়ৎ ॥৭২॥
মাকন্দীমথ গঙ্গায়াস্তীরে জনপদাযুতাম্।
সোঽধ্যাবসদ্দীনমনাঃ কাম্পিল্যঞ্চ পুরোত্তমম্ ॥৭৩॥

---

ভারতকৌমুদী

প্রার্থয়েয়মিতি। বরমভীষ্টম্ ॥৬৮॥
অরাজেতি। রাজ্যে রাজ্যদানে, প্রযতিতং প্রযত্নঃ কৃতঃ ॥৬৯॥
রাজেতি। ভাগীরথ্যাঽহমিতি বিসর্গলোপেঽপি পুনঃ সন্ধিরার্ষঃ ॥৭০॥
অনেতি। বিক্রান্তেষু বিক্রমযুক্তেষু। শাশ্বতীং চিরস্থায়িনীম্ ॥৭১॥
এবমিতি। সৎকৃত্য আদৃত্য। প্রত্যপাদয়ৎ প্রদত্তবান্ ॥৭২॥
মাকন্দীমিতি। মাকন্দীং নাম নগরীম্। জনপদৈরাযুতাং সম্পন্নাম্। স দ্রুপদঃ ॥৭৩॥

---

অতএব মহারাজ! আমি পুনরায় তোমার সহিত সখিত্ব প্রার্থনা করি; রাজা! তোমাকে বর দিতেছি—তুমি রাজ্যের অর্দ্ধ লাভ কর ॥৬৮॥

অরাজা রাজার সখা হইতে পারে না। অতএব দ্রুপদ! আমি তোমাকে রাজ্য দান করিবার জন্য যত্ন করিতেছি ॥৬৯॥

পাঞ্চালরাজ! তুমি গঙ্গার দক্ষিণ তীরে রাজা হইলে; আর আমি তাহার উত্তর তীরে রাজা হইলাম। এখন যদি ইচ্ছা কর, তবে আমাকে সখা বলিয়া মনে করিতে পার' ॥৭০॥

দ্রুপদ বলিলেন—মহাশয়! বিক্রমশালী মহাত্মাদের পক্ষে ইহা আশ্চর্য্য নহে। সে যাহা হউক, আপনি আমাকে সন্তুষ্ট করিয়াছেন; সুতরাং আমি আপনার নিকট এইরূপ চিরস্থায়ী প্রণয় লাভ করিতে ইচ্ছা করি ॥৭১॥

বৈশম্পায়ন বলিলেন—দ্রুপদ রাজা এইরূপ বলিলে, দ্রোণাচার্য্য সন্তুষ্ট হইয়া, তাঁহাকে মুক্ত করিয়া দিলেন এবং আদর করিয়া তাঁহাকে রাজ্যার্দ্ধ দান করিলেন ॥৭২॥

দক্ষিণাংশ্চাপি পাঞ্চালান্ যাবচ্চর্ম্মণ্বতী নদী ।
দ্রোণেন চৈবং দ্রুপদঃ পরিভূয়াথ পালিতঃ ॥৭৪॥
ক্ষাত্রেণ চ বলেনাস্য নাপশ্যৎ স পরাজয়ম্ ।
হীনং বিদিত্বা চাত্মানং ব্রাহ্মেণ স বলেন তু ॥৭৫॥
পুত্রজন্ম পরীপ্সন্ বৈ পৃথ্বীমন্বচচার হ ।
অহিচ্ছত্রঞ্চ বিষয়ং দ্রোণঃ সমভিপদ্যত ॥৭৬॥
এবং রাজন্নহিচ্ছত্রা পুরী জনপদায়ুতা ।
যুধি নির্জ্জিত্য পার্থেন দ্রোণায় প্রতিপাদিতা ॥৭৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে দ্রুপদশাসনং নাম ত্রয়স্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

দক্ষিণানিতি। দক্ষিণানপি পাঞ্চালান্ অধ্যাবসদিত্যনুকর্ষঃ ॥৭৪॥ ক্ষাত্রেণেতি। স প্রসিদ্ধঃ, স দ্রুপদঃ। অস্য দ্রোণস্য। অপশ্যৎ সম্ভাবিতবান্ ॥৭৫॥ পুত্রেতি। পরীপ্সন্ প্রাপ্তুমিচ্ছন্। অন্বচচার পুত্রোৎপাদনায় যাজকমন্বেষ্টুং বিচচার ॥৭৬॥ এবমিতি। জনপদৈরায়ুক্তা সম্পন্না। পার্থেনার্জ্জুনেন। প্রতিপাদিতা দত্তা ॥৭৭॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে ত্রয়স্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

তাহার পর, দ্রুপদ রাজা বিষণ্ণ মনে গঙ্গাতীরে জনপদসম্পন্ন মাকন্দীনগরী এবং কাম্পিল্যনগরে বাস করিতে লাগিলেন ॥৭৩॥

দ্রোণাচার্য্য এই ভাবে পরাভূত করিয়া আবার স্থাপিত করিলে, দ্রুপদ রাজা চর্ম্মণ্বতী নদী পর্য্যন্ত দক্ষিণ পাঞ্চালদেশ শাসন করিতে থাকিলেন ॥৭৪॥

এবং দ্রুপদ রাজা ব্রাহ্ম শক্তির নিকট আপনাকে হীন মনে করিয়া, ক্ষাত্র শক্তি দ্বারা দ্রোণাচার্য্যকে পরাভূত করা অসম্ভবপর বলিয়া মনে করিলেন না ॥৭৫॥

কিন্তু তিনি পুত্র লাভ করিবার ইচ্ছায় যাজক ব্রাহ্মণের জন্য পৃথিবীর সর্ব্বত্র অনুসন্ধান করিতে লাগিলেন। আর, দ্রোণাচার্য্য অহিচ্ছত্র দেশ লাভ করিলেন ॥৭৬॥

মহারাজ! অর্জ্জুন এই ভাবে যুদ্ধে জয় করিয়া, জনপদসম্পন্ন অহিচ্ছত্রা নগরী দ্রোণাচার্য্যকে দান করিয়াছিলেন ॥৭৭॥

---

[৭৬]...পৃথিবীমন্বচরৎ...। * '...ষট্‌ত্রিংশদধিক ...' '...অষ্টাত্রিংশদধিক...' '...অষ্ট-চত্বারিংশদধিক...' ইতি পাঠান্তরাণি।

## চতুস্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

ততঃ সংবৎসরস্যান্তে যৌবরাজ্যায় পার্থিব!।
স্থাপিতো ধৃতরাষ্ট্রেণ পাণ্ডুপুত্রো যুধিষ্ঠিরঃ ॥১॥
ধৃতিস্থৈর্য্যসহিষ্ণুত্বাদানৃশংস্যাত্তথার্জ্জবাৎ।
ভৃত্যানামনুকম্পাচ্চ তথৈব স্থিরসৌহৃদাৎ ॥২॥
ততোঽদীর্ঘেণ কালেন কুন্তীপুত্রো যুধিষ্ঠিরঃ।
পিতুরন্তর্দধে কীর্ত্তিং শীলবৃত্তসমাধিভিঃ ॥৩॥ (যুগ্মকম্)
অসিযুদ্ধে গদাযুদ্ধে রথযুদ্ধে চ পাণ্ডবঃ।
সঙ্কর্ষণাদশিক্ষদ্বৈ শশ্বচ্ছিক্ষাং বৃকোদরঃ ॥৪॥
সমাপ্তশিক্ষো ভীমস্তু দ্যুমৎসেনসমো বলে।
পরাক্রমেণ সম্পন্নো ভ্রাতৃণামচরদ্বশে ॥৫॥

---

### ভারতকৌমুদী

তত ইতি। যৌবরাজ্যায় যৌবরাজ্যকরণায়। হে পার্থিব! জনমেজয়! ॥১॥

ধৃতীতি। ধৃতির্ধৈর্য্যম্, স্থৈর্য্যং ব্যবসায়াবিচলনম্, সহিষ্ণুত্বং ক্ষমা চ তস্মাৎ। সমাহারদ্বন্দ্বৈকবদ্ভাবঃ। আনৃশংস্যাৎ কোমলস্বভাবত্বাৎ, আর্জ্জবাৎ সরলত্বাৎ, অনুকম্পাৎ দয়াতঃ, স্থিরসৌহৃদাৎ চিরস্থায়িপ্রণয়াৎ, শীলং স্বভাবঃ, বৃত্তং ব্যবহারঃ, সমাধিঃ কার্য্যে মনোযোগশ্চ তৈঃ। অন্তর্দধে অন্তর্হিতাং চকার ॥২—৩॥

অসীতি। সঙ্কর্ষণাদ্বলদেবাৎ। শশ্বৎ সর্ব্বদা ॥৪॥

### ভারতভাবদীপঃ

তত ইতি। ততঃ সংবৎসরস্যান্তে ইতি ॥১॥ ধৃতিঃ প্রজ্ঞানাং ধারণম্, স্থৈর্য্যম্ অচাপলম্, সহিষ্ণুত্বং তিতিক্ষা, সমাহারদ্বন্দ্বোঽয়ম। আনৃশংস্যমনৈষ্ঠুর্য্যম্। আর্জ্জবমবক্রতা। এতেভ্যো হেতুভ্যঃ প্রজানামনুকম্পার্থং ধৃতরাষ্ট্রেণ পাণ্ডুপুত্রো যৌবরাজ্যায় স্থাপিত ইতি দ্বয়োঃ সম্বন্ধঃ

---

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! তাহার পর, এক বৎসর অতীত হইলে, ধৃতরাষ্ট্র যুধিষ্ঠিরকে যৌবরাজ্যে অভিষিক্ত করিলেন ॥১॥

তদনন্তর যুধিষ্ঠির নিজের ধীরতা, স্থিরতা, সহিষ্ণুতা, কোমলতা, সরলতা, দয়া, স্থায়ী প্রণয়, স্বভাব, ব্যবহার ও কার্য্যে মনোযোগিতাপ্রভৃতি গুণে অল্পকালমধ্যেই পিতা পাণ্ডুর কীর্ত্তিকে তিরোহিত করিলেন ॥২—৩॥

আর, ভীম অসিযুদ্ধ, গদাযুদ্ধ ও রথযুদ্ধে বলরামের নিকট সর্ব্বদাই শিক্ষা লাভ করিতে থাকিলেন ॥৪॥

প্রগাঢ়দৃঢ়মুষ্টিত্বে লাঘবে বেধনে তথা।
ক্ষুরনারাচভল্লানাং বিপাঠানাঞ্চ তত্ত্ববিৎ ॥৬॥
ঋজুবক্রবিশালানাং প্রয়োক্তা ফাল্গুনোঽভবৎ।
লাঘবে সৌষ্ঠবে চৈব নান্যঃ কশ্চন বিদ্যতে।৭॥
বীভৎসুসদৃশো লোক ইতি দ্রোণো ব্যবস্থিতঃ।
ততোঽব্রবীদ্‌গুড়াকেশং দ্রোণঃ কৌরবসংসদি।৮॥ (বিশেষকম্)
অগস্ত্যস্য ধনুর্বেদে শিষ্যো মম গুরুঃ পুরা।
অগ্নিবেশ ইতি খ্যাতস্তস্য শিষ্যোঽস্মি ভারত! ॥৯॥
তীর্থাত্তীর্থং গময়িতুমহমেতৎ সমুদ্যতঃ।
তপসা যন্ময়া প্রাপ্তমমোঘমশনিপ্রভম্ ॥১০॥

ভারতকৌমুদী

সমাপ্তেতি। দ্যুমৎসেনো নাম কশ্চিৎ প্রাচীনো রাজা ॥৫॥

প্রগাঢ়েতি। প্রগাঢ়মত্যন্তং দৃঢ়মুষ্টিত্বং তস্মিন্, লাঘবে অস্ত্রাণাং শীঘ্রপ্রয়োগে, বেধনে লক্ষ্যবেধে। ক্ষুরাদয়স্তৎকালপ্রসিদ্ধা অস্ত্রবিশেষাঃ। সৌষ্ঠবে সম্যক্‌ত্বে। ব্যবস্থিতঃ মনসি নির্দ্ধারিতবান্। গুড়াকা নিদ্রা তন্দ্রা ঈশো নিয়ন্তা জিতনিদ্র ইত্যর্থস্তম্ ॥৬—৮॥

অগস্ত্যস্যেতি। অগ্নিবেশ ইতি খ্যাতো মম গুরুঃ, অগস্ত্যস্য শিষ্য আসীদিত্যন্বয়ঃ ॥৯॥

তীর্থাদিতি। তীর্থাদেকস্মাদ্‌গুরোঃ, তীর্থং গুর্ব্বন্তরম্, গময়িতুং সঞ্চারয়িতুম্ ॥১০॥

ভারতভাবদীপঃ

॥২॥ অদীর্ঘেণেতি চ্ছেদঃ। শীলং বিনয়াদিঃ সদাচারঃ। বৃত্তং শৌর্য্যতেজ-আদিমত্ত্বা-বিষ্করণম্। সমাধিঃ প্রজানাং সমাধানম্ ॥৩—৫॥ ক্ষুরনারাচৌ পার্শ্বধারতীক্ষ্ণাগ্রাবৃজু। ভল্লো বড়িশবদুদ্ধরণকালে অস্ত্রাণ্যাদ্‌গৃহ্ণাতীতি বক্রঃ। বিপাঠো বিশালো বৈশাখীমুখবৎ

পরাক্রমশালী ভীম শিক্ষা সমাপ্ত করিয়া, দ্যুমৎসেন রাজার তুল্য বলবান্ হইয়া, ভ্রাতাদের সহিত এক মতে থাকিয়া চলিতে লাগিলেন ॥৫॥

এবং অত্যন্ত দৃঢ় মুষ্টিতা, লঘুহস্ততা ও লক্ষ্যবেধে নিপুণ অর্জ্জুন ক্ষুর, নারাচ, ভল্ল ও বিপাঠ অস্ত্রের তত্ত্বজ্ঞ হইলেন এবং সরল, বক্র ও বিশাল অস্ত্র প্রয়োগ করিতে দক্ষতা লাভ করিলেন; তাহাতে দ্রোণাচার্য্যের এইরূপ ধারণা জন্মিল যে, জগতে লঘুহস্ততায় এবং সম্যক্ অস্ত্রপ্রয়োগে অর্জ্জুনের তুল্য কেহই নাই। তাহার পর, দ্রোণাচার্য্য কৌরব সভায় অর্জ্জুনকে বলিলেন—॥৬—৮॥

'অর্জ্জুন! আমার গুরু অগ্নিবেশ পূর্ব্বকালে ধনুর্ব্বেদে অগস্ত্যের শিষ্য ছিলেন; আমি সেই অগ্নিবেশের শিষ্য ॥৯॥

[৯]...অগ্নিবেশ্য ইতি খ্যাতঃ...।

অস্ত্রং ব্রহ্মশিরো নাম যদ্দহেৎ পৃথিবীমপি ।
দদতা গুরুণা চোক্তং ন মনুষ্যেষ্বিদং ত্বয়া ॥১১॥
ভারদ্বাজ ! বিমোক্তব্যমল্পবীর্য্যেষ্বপি প্রভো ! ।
ত্বয়া প্রাপ্তমিদং বীর ! দিব্যং নান্যোঽর্হতি ত্বিদম্ ॥১২॥ (যুগ্মকম্)
সময়স্তু ত্বয়া রক্ষ্যো মুনিসৃষ্টো বিশাংপতে ! ।
আচার্য্যদক্ষিণাং দেহি জ্ঞাতিগ্রামস্য পশ্যতঃ ॥১৩॥
দদানীতি প্রতিজ্ঞাতে ফাল্গুনেনাব্রবীদ্গুরুঃ ।
যুদ্ধেঽহং প্রতিযোদ্ধব্যো যুধ্যমানস্ত্বয়াঽনঘ ! ॥১৪॥
তথেতি চ প্রতিজ্ঞায় দ্রোণায় কুরুপুঙ্গবঃ ।
উপসংগৃহ্য চরণৌ স প্রায়াদুত্তরাং দিশম্ ॥১৫॥

ভারতকৌমুদী

অস্ত্রমিতি । গুরুণা অগ্নিবেশেন । অল্পবীর্য্যেষু মনুষ্যেতরেষু রাক্ষসাদিষু । ত্বয়া অর্জ্জুনেন । ইদং ব্রহ্মশিরো নামাস্ত্রম্, প্রাপ্তং প্রাগেব শিক্ষাকালে ॥১১—১২॥

সময় ইতি । সময়ো নিয়মঃ । জ্ঞাতিগ্রামস্য জ্ঞাতিবর্গস্য সমীপে ॥১৩॥

দদানীতি । ফাল্গুনেন অর্জ্জুনেন । ইদং প্রতিযোধনমেব গুরুদক্ষিণেত্যাশয়ঃ ॥১৪॥

ভারতভাবদীপঃ

॥৬—৭॥ গুড়াকা নিদ্রা তন্দ্রা ঈশমর্জ্জুনং জিতনিদ্রম্ ॥৮—৯॥ তীর্থাৎ পাত্রাৎ পাত্রান্তরং গময়িতুং সম্প্রদায়াবিচ্ছেদার্থমিত্যর্থঃ ॥১০—১১॥ অল্পবীর্য্যেষমানুষেষু । ত্বয়া প্রাহায়াং মোচয়তা প্রাপ্তং প্রাগেব ॥১২॥ সময়ো বিদ্যালাভানন্তরং গুরবে দক্ষিণাদানম্ ॥১৩—১৪॥

আমি এই অস্ত্রকে এক গুরু হইতে অপর গুরুর নিকট সঞ্চারিত করিবার জন্য উদ্যত হইয়া তোমাকে দিয়াছিলাম ; বজ্রের তুল্য অব্যর্থ যে অস্ত্র আমি তপস্যা করিয়া পাইয়াছিলাম ॥১০॥

এই অস্ত্রের নাম 'ব্রহ্মশির' যাহা পৃথিবীকেও দগ্ধ করিতে পারে। এই অস্ত্র দান করিবার সময়ে গুরুদেব আমাকে বলিয়াছিলেন যে, "দ্রোণ! তুমি এই অস্ত্র মনুষ্যের প্রতি অথবা অল্পবীর্য্য অন্য প্রাণীর প্রতি নিক্ষেপ করিও না"। অর্জ্জুন! তুমি এই অলৌকিক অস্ত্র লাভ করিয়াছ; ইহা লাভ করিবার যোগ্য অন্য লোক নাই ॥১১—১২॥

অর্জ্জুন! মুনিকৃত সেই নিয়ম তোমারও রক্ষা করিতে হইবে। এখন প্রত্যক্ষদর্শী জ্ঞাতিবর্গের নিকটে গুরুদক্ষিণা দাও' ॥১৩॥

'দিব' এই বলিয়া অর্জ্জুন প্রতিজ্ঞা করিলে, পুনরায় দ্রোণাচার্য্য বলিলেন 'আমি যুদ্ধ করিলে, তুমি আমার সহিত যুদ্ধ করিবে' (ইহাই গুরুদক্ষিণা) ॥১৪॥

[১২]...ত্বয়াপ্তমিদং বীর ! ...।

স্বভাবাদগমচ্ছব্দো মহীং সাগরমেখলাম্।
অর্জ্জুনস্য সমো লোকে নাস্তি কশ্চিদ্ধনুর্দ্ধরঃ ॥১৬॥
গদাযুদ্ধেঽসিযুদ্ধে চ রথযুদ্ধে চ পাণ্ডবঃ।
পারগশ্চ ধনুর্যুদ্ধে বভূবাথ ধনঞ্জয়ঃ ॥১৭॥
নীতিমান্ সকলাং নীতিং বিবুধাধিপতেস্তদা।
অবাপ্য সহদেবোঽপি ভ্রাতৄণাং ববৃতে বশে ॥১৮॥
দ্রোণেনৈব বিনীতশ্চ ভ্রাতৄণাং নকুলঃ প্রিয়ঃ।
চিত্রযোধী সমাখ্যাতো বভূবাতিরথোদিতঃ ॥১৯॥
ত্রিবর্ষকৃতযজ্ঞস্তু গন্ধর্ব্বাণামুপপ্লবে।
অর্জ্জুনপ্রমুখৈঃ পার্থৈঃ সৌবীরঃ সমরে হতঃ ॥২০॥

ভারতকৌমুদী

তথেতি। সঃ অর্জ্জুনঃ। উত্তরাং দিশম্, জেতুমিতি শেষঃ ॥১৫॥

স্বভাবাদিতি। শব্দ এতৎপরার্দ্ধরূপং বাক্যম্। সাগরা এব মেখলা যস্যাস্তাং সর্বামিত্যর্থঃ ॥১৬॥

গদেতি। পারগো জ্ঞাতসর্ব্বপ্রকারঃ ॥১৭॥

নীতিমানিতি। বিবুধাধিপতেঃ পণ্ডিতশ্রেষ্ঠস্য বৃহস্পতেঃ শুক্রস্য চ, তৎকৃতামিত্যর্থঃ ॥১৮॥

দ্রোণেনেতি। বিনীতঃ শিক্ষিতঃ। অতিরথেষু মধ্যে উদিত উক্তঃ ॥১৯॥

ত্রীতি। উপপ্লবে তন্নাম্নো নগরে। সৌবীরো নাম যবনরাজঃ ॥২০॥

ভারতভাবদীপঃ

উত্তরামুৎকৃষ্টতরাং দিশমুপদেশং প্রায়াৎ প্রাপ্তবান্, চরণাবুপসংগৃহ্যাচার্য্যাৎ ব্রহ্মশিরোঽস্ত্রং লব্ধবানিত্যর্থঃ ॥১৫—১৭॥ বিবুধাধিপতেঃ দেবাচার্য্যাৎ দ্রোণরূপাৎ ॥১৮॥ বিনীতঃ শিক্ষিতঃ। অতিরথেষু উদিতঃ খ্যাতঃ ॥১৯॥ ত্রিবর্ষেতি গান্ধর্ব্বোপপ্লবেঽপি যস্য সৌবীরস্য

'তাহাই হইবে' এই কথা বলিয়া কুরুশ্রেষ্ঠ অর্জ্জুন দ্রোণের নিকট প্রতিজ্ঞা করিয়া তাঁহার চরণ ধারণ করিয়া উত্তর দিক্ জয় করিতে চলিয়া গেলেন ॥১৫॥

'জগতে অর্জ্জুনের তুল্য ধনুর্দ্ধর কেহই নাই' এইরূপ লোকপ্রবাদ, স্বভাবতই পৃথিবীর সর্ব্বত্র ব্যাপ্ত হইয়াছিল ॥১৬॥

অর্জ্জুন গদাযুদ্ধ, অসিযুদ্ধ, রথযুদ্ধ এবং ধনুর্যুদ্ধে পারদর্শী হইয়াছিলেন ॥১৭॥

সহদেবও, বৃহস্পতি ও শুক্রপ্রণীত সমস্ত নীতিশাস্ত্র অধ্যয়ন করিয়া, অত্যন্ত নীতিজ্ঞ হইয়া, জ্যেষ্ঠ ভ্রাতাদের অধীন ছিলেন ॥১৮॥

ভ্রাতৃপ্রিয় নকুলও দ্রোণাচার্য্যের নিকট শিক্ষা লাভ করিয়া, 'চিত্রযোধী' বলিয়া বিখ্যাত এবং অতিরথের মধ্যে পরিগণিত হইয়াছিলেন ॥১৯॥

যিনি গন্ধর্ব্বের 'উপপ্লব' নগরে তিন বৎসর যাবৎ যজ্ঞ করিয়াছিলেন,

ন শশাক বশে কর্ত্তুং যং পাণ্ডুরপি বীর্য্যবান্।
সোঽর্জ্জুনেন বশং নীতো রাজাসীদ্‌যবনাধিপঃ ॥২১॥
অতীববলসম্পন্নঃ সদা মানী কুরূন্ প্রতি।
বিপুলো নাম সৌবীরঃ শাস্তঃ পার্থেন ধীমতা ॥২২॥
দত্তামিত্র ইতি খ্যাতং সংগ্রামে কৃতনিশ্চয়ম্।
সুমিত্রং নাম সৌবীরমর্জ্জুনোঽদময়চ্ছরৈঃ ॥২৩॥
ভীমসেনসহায়শ্চ রথানামযুতঞ্চ সঃ।
অর্জ্জুনঃ সমরে প্রাচ্যান্ সর্ব্বানেকরথোঽজয়ৎ ॥২৪॥
তথৈবৈকরথো গত্বা দক্ষিণামজয়দ্দিশম্।
ধনৌঘং প্রাপয়ামাস কুরুরাষ্ট্রং ধনঞ্জয়ঃ ॥২৫॥

ভারতকৌমুদী

নেতি। যবনাধিপো যবনদেশাধিপতিঃ, স সৌবীরো নাম রাজা, অর্জ্জুনেন বশং নীত আসীৎ ॥২১॥

অতীবেতি। মানী বিদ্বেষী। সৌবীরস্তজ্জাতিঃ। শাস্তো বিজিত্য বশীকৃতঃ ॥২২॥

দত্তেতি। কৃতনিশ্চয়ং মারণমরণয়োঃ। সুমিত্রং নাম প্রকৃততন্নামকম্ ॥২৩॥

ভীমেতি। রথানাময়ুতং প্রাচ্যানামেব। প্রাচ্যান্ নৃপতীন্ ॥২৪॥

তথেতি। প্রাপয়ামাস আনিনায়, কুরুরাষ্ট্রং নিজরাজ্যম্ ॥২৫॥

ভারতভাবদীপঃ

যত্তো ন বিপ্লুত ইত্যনেন দুর্জ্জয়ত্বমুক্তম্, অতিদুর্জ্জয়োঽপি সোঽর্জ্জুনেন হত ইত্যন্বয়ঃ

সেই সৌবীরনামক যবনরাজকে অর্জ্জুনপ্রভৃতি পাণ্ডবগণ যুদ্ধে নিহত করিয়াছিলেন ॥২০॥

পরাক্রমশালী পাণ্ডুও যাঁহাকে আয়ত্ত করিতে পারিয়াছিলেন না, অর্জ্জুন সেই যবনাধিপতি সৌবীর রাজাকে আয়ত্ত করিয়াছিলেন ॥২১॥

অত্যন্ত বলশালী এবং কুরুবংশের প্রতি সর্ব্বদা বিদ্বেষী 'বিপুল' নামক সৌবীরজাতিকে অর্জ্জুন জয় করিয়াছিলেন ॥২২॥

বাহিরে যাঁহার 'দত্তামিত্র' এই নাম বিখ্যাত ছিল এবং যিনি শত্রুসংহার বা নিজের মৃত্যু নিশ্চয় করিয়া যুদ্ধে প্রবৃত্ত হইতেন, 'সুমিত্র' নামক সেই সৌবীররাজাকে অর্জ্জুন বাণযুদ্ধে জয় করিয়াছিলেন ॥২৩॥

একমাত্র অর্জ্জুন রথে আরোহণ করিয়া, কেবল ভীমসেনকে সহায় লইয়া, পূর্ব্বদেশীয় সমস্ত রাজাকে এবং তাঁহাদের দশ হাজার রথীকে যুদ্ধে জয় করিয়াছিলেন ॥২৪॥

[২২]···বিতুলো নাম সৌবীরঃ, বিস্তলো নাম সৌবীরঃ শস্তঃ পার্থেন ধীমতা।

এবং সর্ব্বে মহাত্মানঃ পাণ্ডবা মনুজোত্তমাঃ।
পররাষ্ট্রাণি নির্জ্জিত্য স্বরাষ্ট্রং ববৃধুঃ পুরা ॥২৬॥
ততো বলমতিখ্যাতং বিজ্ঞায় দৃঢ়ধন্বিনাম্।
দূষিতঃ সহসা ভাবো ধৃতরাষ্ট্রস্য পাণ্ডুষু।
স চিন্তাপরমো রাজা ন নিদ্রামলভন্নিশি ॥২৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামাদিপর্ব্বণি সম্ভবে ধৃতরাষ্ট্রচিন্তায়াং চতুস্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

এবমিতি। ববৃধুঃ বর্দ্ধয়ামাসুঃ। সকর্ম্মকত্বমার্ষম্ ॥২৬॥

তত ইতি। দৃঢ়ধন্বিনাং পাণ্ডবানাম্। ভাবশ্চিত্তবৃত্তিঃ। পাণ্ডুষু পাণ্ডুপুত্রেষু। চিন্তৈব পরমা প্রধানা যস্য সঃ। অলভৎ অলভত। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৭॥

ইতি শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদী-সমাখ্যায়ামাদিপর্ব্বণি সম্ভবে চতুস্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

॥২০—২১॥ শস্তো হিংসিতঃ, শসু হিংসায়াম্ ॥২২—২৫॥ ববৃধুঃ বর্দ্ধিতবন্তঃ ॥২৬—২৭॥

ইতি আদিপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুস্ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ ॥১৩৪॥

---

সেইরূপ একমাত্র অর্জ্জুন রথে আরোহণ করিয়া যাইয়া, দক্ষিণ দিক্ জয় করিয়াছিলেন এবং রাশি রাশি ধন কুরুরাজ্যে আনিয়াছিলেন ॥২৫॥

এই ভাবে মহাত্মা ও মনুষ্যশ্রেষ্ঠ পাণ্ডবগণ পররাজ্য জয় করিয়া আপনাদের রাজ্য বিস্তৃত করিয়াছিলেন ॥২৬॥

তাহার পর মহাধনুর্দ্ধর পাণ্ডবগণের শক্তি অত্যন্ত বিখ্যাত হইয়া পড়িয়াছে জানিয়া, তাঁহাদের প্রতি ধৃতরাষ্ট্রের মনের ভাব হঠাৎ দূষিত হইয়া পড়িয়াছিল; সুতরাং তিনি উৎকট চিন্তাবশতঃ রাত্রিতে নিদ্রা লাভ করিতে পারিয়াছিলেন না ॥২৭॥

---

* '...সপ্তত্রিংশদধিক ..' 'ঊনচত্বারিংশদধিক...' 'একপঞ্চাশদধিক ..' ইতি পাঠভেদাঃ।

# পঞ্চত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ

———:#:———

বৈশম্পায়ন উবাচ।

শ্রুত্বা পাণ্ডুসুতান্ বীরান্ বলোৎদ্রিক্তান্ মহৌজসঃ।

ধৃতরাষ্ট্রো মহীপালশ্চিন্তামগমদাতুরঃ ॥১॥

তত আহূয় মন্ত্রজ্ঞং রাজশাস্ত্রার্থবিত্তমম্।

কণিকং মন্ত্রিণাং শ্রেষ্ঠং ধৃতরাষ্ট্রোঽব্রবীদ্বচঃ ॥২॥

ধৃতরাষ্ট্র উবাচ।

উৎসক্তাঃ পাণ্ডবা নিত্যং তেভ্যোঽসূয়ে দ্বিজোত্তম!।

তত্র মে নিশ্চিততমং সন্ধিবিগ্রহকারণম্।

কণিক! ত্বং সমাচক্ষ্ব করিষ্যে বচনং তব ॥৩॥

---

ভারতকৌমুদী

শ্রুত্বেতি। অন্ধত্বেন দর্শনাসম্ভবাৎ শ্রুত্বেত্যুক্তম্। বলেন উদ্রিক্তান্ উন্নতান্ ॥১॥

তত ইতি। রাজশাস্ত্রং নীতিশাস্ত্রং তস্য অর্থবিত্তমং বিশেষেণার্থজ্ঞম্ ॥২॥

উৎসক্তা ইতি। উৎসক্তা বলমহিম্না পৃথিব্যাং ব্যাপ্তাঃ। অসূয়ে দোষমাবিষ্করোমি। তত্র তেষু পাণ্ডবেষু, মে ময়া, সন্ধাবপি বিগ্রহকারণমেব, নিশ্চিততমং সর্ব্বথা নিশ্চিতম, অহিনকুলবদেব ভীমদুর্য্যোধনয়োঃ কর্ণার্জ্জুনয়োশ্চ দুর্নিবারবৈরদর্শনাদিতি ভাবঃ। ষট্পাদমিদং পদ্যম্ ॥৩॥

ভারতভাবদীপঃ

শ্রুত্বেতি। উদ্রিক্তানধিকান্ ॥১॥ রাজশাস্ত্রং দণ্ডনীতিশাস্ত্রম্ ॥২॥ উৎসক্তা উৎকর্ষেণ সর্ব্বত্র ব্যাপ্তাঃ, ষপ্ত সঙ্গেঽস্য রূপম্। অসূয়ে গুণবত্ত্বেঽপি দোষবত্ত্বেন পশ্যামি। তেভ্য ইতি চতুর্থ্যা তেষু কোপাদেবং পশ্যামি, ন তত্ত্বজ্ঞানাদিতি গম্যতে; ক্রুধদ্রুহেতি স্মরণাৎ।

---

বৈশম্পায়ন বলিলেন—ধৃতরাষ্ট্র পাণ্ডুর পুত্রগণকে মহাবীর, অত্যন্ত তেজস্বী ও বলে উন্নত শুনিয়া, উদ্বিগ্ন হইয়া অনেক চিন্তা করিলেন ॥১॥

তাহার পর, তিনি বিশেষ নীতিশাস্ত্রজ্ঞ এবং মন্ত্রণাভিজ্ঞ মন্ত্রিশ্রেষ্ঠ কণিককে ডাকিয়া এই কথা বলিলেন—॥২॥

ধৃতরাষ্ট্র বলিলেন—'ব্রাহ্মণশ্রেষ্ঠ কণিক! পাণ্ডবগণ জগদ্বিখ্যাত হইয়া পড়িয়াছে; সুতরাং তাহাদের উপরে আমার সর্ব্বদাই অসূয়া জন্মিতেছে; আর তাহাদের সঙ্গে সন্ধির বিষয়ে বিগ্রহের কারণই আছে বলিয়া আমি নিশ্চয় বুঝিয়াছি। অতএব আপনি এবিষয়ে কর্ত্তব্য কি তাহা বলুন, আমি আপনার উপদেশ পালন করিব' ॥৩॥

বৈশম্পায়ন উবাচ।

স প্রসন্নমনাস্তেন পরিপৃষ্টো দ্বিজোত্তমঃ।
উবাচ বচনং তীক্ষ্ণং রাজশাস্ত্রার্থদর্শনম্ ॥৪॥

কণিক উবাচ।

শৃণু রাজন্নিদং তত্ত্রে প্রোচ্যমানং ময়াঽনঘ!।
ন মেঽভ্যসূয়া কর্ত্তব্যা শ্রুত্বৈতৎ কুরুসত্তম!॥৫॥
নিত্যমুদ্যতদণ্ডঃ স্যান্নিত্যং বিবৃতপৌরুষঃ।
অচ্ছিদ্রশ্ছিদ্রদর্শী স্যাৎ পরেষাং বিবরানুগঃ॥৬॥

---

ভারতকৌমুদী

স ইতি। রাজশাস্ত্রার্থেন নীতিশাস্ত্রার্থজ্ঞানানুসারেণ দর্শনং জ্ঞানং যস্মিন্ তৎ, তীক্ষ্ণং রূক্ষম্ ॥৪॥

শৃণ্বিতি। সত্যপি সন্ধিবিষয়ে বিগ্রহবিষয়োল্লেখাৎ সম্ভাব্যমানাভ্যসূয়া ন কর্ত্তব্যেত্যর্থঃ ॥৫॥

নিত্যমিতি। নিত্যং সর্ব্বদা, উদ্যতো যুদ্ধায়োদ্যুক্তো দণ্ডো দণ্ডসাধনং সৈন্যং যস্য স তাদৃশো রাজা স্যাৎ; অন্যথা শত্রুভিরতর্কিতাক্রমেণ সর্ব্বনাশঃ স্যাদিতি ভাবঃ। নিত্যং বিবৃতপৌরুষঃ প্রকাশিতপুরুষকারঃ স্যাৎ; অন্যথা নিশ্চেষ্টং মন্যমানঃ শত্রুরাক্রামেদিত্যাশয়ঃ। অচ্ছিদ্রঃ শত্রুষ্বপ্রকাশিতস্বচ্ছিদ্রঃ স্যাৎ; অন্যথা তদৈব শত্রুরাক্রামেদিত্যভিপ্রায়ঃ। পরেষাং ছিদ্রদর্শী স্যাৎ; যেন তদ্দৃষ্ট্বৈবাক্রমিতুং শক্নুয়াদিতি তাৎপর্য্যম্। পরেষাং বিবরম অনুগচ্ছতি ছিদ্রং প্রাপ্যৈবাক্রামতীতি স তাদৃশঃ স্যাৎ; তথা সতি স্বজয় এব শত্রুরিতি ভাবঃ ॥৬॥

ভারতভাবদীপঃ

পাণ্ডবৈঃ সহ সন্ধিকারণং বিগ্রহকারণং বা তয়োরন্যতরপ্রয়োজকং সন্ধিবিগ্রহকারণং ত্বং সমাচক্ষ্ব ॥৩-৪॥ ব্রাহ্মণোঽয়ং তীক্ষ্ণমেবোপায়ং বদতীতি প্রসক্তাভ্যসূয়া ন কার্য্যেত্যাহ, ন মে ইতি ॥৫॥ ভীমসেনদুর্য্যোধনয়োরর্জ্জুনকর্ণয়োশ্চ বৈরস্যাচিকিৎস্যত্বাদসম্ভাবনীয়ং সন্ধিং ত্যক্ত্বা বিগ্রহমেবাশ্রিত্যাহ, নিত্যমিতি। উদ্যতো ন তু ক্ষিপ্তো দণ্ডো যেন স তথা, অপকৃষ্টান্ ভীষয়েদেব ন তুচ্ছিন্দ্যান্ন বা উপেক্ষেতেতি ভাবঃ। সমেষু নিত্যং বিবৃতপৌরুষঃ স্যাৎ সমানম্ উৎকৃষ্টং বলং সম্পাদ্য হন্যাদেবেত্যর্থঃ। উৎকৃষ্টেষু চ শত্রুষচ্ছিদ্রঃ স্যাৎ। স্বস্য ন্যূনং কোশবলাদিকং তে যথা ন জানন্তি তথা স্থেয়ম্। ছিদ্রদর্শী দুরামাত্যত্বপ্রতিকূলদেশাবস্থিতত্বাদীনি ছিদ্রাণি, তদ্দর্শী স্যাৎ। তথা ভূত্বা চ তদেব বিবরমনুসৃত্য শত্রুং হন্যা-

---

বৈশম্পায়ন বলিলেন—ধৃতরাষ্ট্র এইরূপ জিজ্ঞাসা করিলে, ব্রাহ্মণশ্রেষ্ঠ কণিক প্রসন্ন চিত্তে নীতিশাস্ত্র অনুসারে তীক্ষ্ণ কথাই বলিলেন ॥৪॥

কণিক বলিলেন—মহারাজ! এবিষয়ে আমি বলিতেছি, আপনি শ্রবণ করুন। হে কুরুকুলশ্রেষ্ঠ! আপনি ইহা শুনিয়া আমার প্রতি অসূয়া করিবেন না ॥৫॥

রাজা সর্ব্বদাই সৈন্যগণকে সজ্জিত রাখিবেন, সর্ব্বদাই পুরুষকার প্রকাশ

নিত্যমুদ্যতদণ্ডাদ্ধি ভৃশমুদ্বিজতে জনঃ।
তস্মাৎ সর্ব্বাণি কার্য্যাণি দণ্ডেনৈব বিধারয়েৎ ॥৭॥
নাস্য ছিদ্রং পরঃ পশ্যেচ্ছিদ্রেণ পরমন্বিয়াৎ।
গূহেৎ কূর্ম্ম ইবাঙ্গানি রক্ষেদ্বিবরমাত্মনঃ ॥৮॥
নাসম্যক্‌কৃতকারী স্যাদুপক্রম্য কদাচন।
কণ্টকো হ্যপি দুশ্ছিন্ন আস্রাবং জনয়েচ্চিরম্‌ ॥৯॥
বধমেব প্রশংসন্তি শত্রূণামপকারিণাম্‌।
সুবিদীর্ণং সুবিক্রান্তং সুযুদ্ধং সুপলায়িতম্‌ ॥১০॥

---

ভারতকৌমুদী

উদ্যতদণ্ডতায়াঃ ফলান্তরমাহ নিত্যমিতি। বিধারয়েৎ সতি সম্ভবে সাধয়েৎ ॥৭॥

নেতি। অস্য জিগীষো রাজ্ঞঃ। অন্বিয়াদাক্রামেৎ। অঙ্গানি হস্ত্যশ্বাদীনি হস্তপদাদীনি চ; গূহেৎ সংবৃণুয়াৎ। রক্ষেদ্‌গোপয়েৎ ॥৮॥

নেতি। উপক্রম্য যৎ কিঞ্চিৎ কার্য্যমারভ্য, অসম্যক্‌ কৃতম্‌ অসমাপ্তং কৃতং করোতীতি স তাদৃশো ন স্যাৎ তৎকার্য্যস্য সমাপ্তিমেব কুর্য্যাদিত্যর্থঃ। দুশ্ছিন্নঃ অর্দ্ধাদিচ্ছিন্নঃ। আস্রাবং ব্রণম্‌ ॥৯॥

ভারতভাবদীপঃ

দিত্যাহ,পরেষাং বিবরানুগ ইতি ॥৬॥ অস্য শ্লোকস্যান্ত্যং পাদং ব্যাচষ্টে, নিত্যমিতি ॥৭॥ ওতস্যৈবোত্তরার্দ্ধং ব্যাচষ্টে, নাস্যেতি। অঙ্গানি সহায়সাধনোপায়াদীনি গূহেৎ সংবৃণুয়াৎ। তথা চৈনমগণয়ন্‌ শত্রুশ্ছিদ্রে তৈরেবাঙ্গৈঃ প্রহর্ত্তব্য ইতি ভাবঃ। আত্মনো বিবরং রক্ষেদ্‌-গূহেৎ ॥৮॥ তথা স্বয়ং সম্যক্‌ কার্ৎস্ন্যেন কৃতং নিষ্পাদিতং কার্য্যং তৎকরণশীলঃ স্যাৎ শত্রুশেষং নাবশেষয়েদিত্যর্থঃ। তত্র দৃষ্টান্তঃ, কণ্টক ইতি। দুশ্ছিন্নঃ অর্দ্ধচ্ছিন্নঃ। আস্রাবং ব্রণম্‌ ॥৯॥ উপসংহরতি, বধমিতি। কথং বধঃ কর্ত্তব্য ইত্যাহ, সুবিদীর্ণমিতি। সুবিক্রান্ত-মপি শত্রুং কালে আপত্তাপন্নমালভ্য সুবিদীর্ণং বিনষ্টং কুর্ব্বীত, তথা সুযুদ্ধমপি শত্রুমাপদি

---

করিবেন, নিজের ফাঁক প্রকাশ করিবেন না, শত্রুর ফাঁক দেখিবেন এবং ফাঁক পাইলেই তাহাকে আক্রমণ করিবেন ॥৬॥

যাঁহার সৈন্য সর্ব্বদাই সজ্জিত থাকে, তাঁহাকে সকলেই অত্যন্ত ভয় করে। অতএব রাজা বিক্রম দ্বারাই সমস্ত কার্য্য সম্পাদন করিবেন ॥৭॥

নিজের ফাঁক পরে দেখিতে পাইবে না; পরের ফাক পাইয়াই তাহাকে আক্রমণ করিতে হইবে এবং কূর্ম্মের ন্যায় রাজা নিজের অঙ্গ (হস্তী ও অশ্ব-প্রভৃতি সৈন্য) সংবৃত রাখিবেন, আর নিজের ফাঁক গুপ্ত রাখিবেন ॥৮॥

রাজা কোন সময়েই কোন কার্য্য আরম্ভ করিয়া, তাহা সমাপ্ত না করিয়া ছাড়িয়া দিবেন না। কেন না, শরীরবিদ্ধ কণ্টকেরও অল্প অংশ কাটিয়া দিলে, তাহা চিরস্থায়ী ব্রণ জন্মায় ॥৯॥

আপন্থাপদি কালে চ কুর্বীত ন বিচারয়েৎ।
নাবজ্ঞেয়ো রিপুস্তাত! দুর্ব্বলোঽপি কথঞ্চন ॥১১॥ (যুগ্মকম্)
অল্পোঽপ্যগ্নির্বনং কৃৎস্নং দহত্যাশ্রয়সংশ্রয়াৎ।
অন্ধঃ স্যাদন্ধবেলায়াং বাধির্য্যমপি চাশ্রয়েৎ ॥১২॥
কুর্য্যাত্তৃণময়ং চাপং শয়ীত মৃগশায়িকাম্।
সান্ত্বাদিভিরুপায়ৈস্তু হন্যাচ্ছত্রুং বশে স্থিতম্ ॥১৩॥

---

### ভারতকৌমুদী

বধমিতি। প্রশংসন্তি নীতিজ্ঞা ইতি শেষঃ। আপদি কালে শত্রোরাপৎসময়ে, আপন্ন প্রাপ্য আক্রম্যেত্যর্থঃ, সুবিক্রান্তমপি শত্রুম্, সুবিদীর্ণং সম্যগ্‌বিনষ্টম্, কুর্বীত; সুযুদ্ধং নিপুণযোদ্ধারমপি শত্রুম্, সুপলায়িতং কুর্বীত। নাবজ্ঞেয়ঃ অবজ্ঞয়া নোপেক্ষ্যঃ ॥১০—১১॥

পরশ্লোকপরার্দ্ধার্থে দৃষ্টান্তমাহ অল্প ইতি। আশ্রয়স্য কাষ্ঠস্য সংশ্রয়াৎ সংসর্গাৎ। অন্ধবেলায়াম্ অন্ধভবনসময়ে, অন্ধঃ স্যাৎ শত্রোঃ কাতরতাং ন পশ্যেদিত্যর্থঃ; বাধির্য্যমপি চাশ্রয়েৎ শত্রোঃ কাতরক্রন্দনাদিশ্রবণনিবারণার্থমিতি ভাবঃ ॥১২॥

কুর্য্যাদিতি। চাপং তৃণময়ং কুর্য্যাৎ শত্রোঃ প্রবলত্বে যুদ্ধাপ্রবৃত্তিপ্রদর্শনার্থং তৃণতুল্যমেব ধনুস্ত্যজেৎ। মৃগশায়িকাং ব্যাধাগম ইব প্রবলশত্রোরাক্রমণসম্ভবে মৃগ ইব সাবধান-

### ভারতভাবদীপঃ

কালে সুপলায়িতং কুর্ব্বীত, যস্য চ ভাবেন ভাবলক্ষণমিতি সপ্তমী। আপদা শত্রোর্বিদারণকালো লক্ষণীয় ইত্যর্থঃ। আপদি আপদীতি দ্বিত্বং যদা যদা শত্রোরাপৎ তদা তদা এতৎ কর্ত্তব্যং ন স্বসুহৃদ্বন্ধাদিকং সৌভ্রাত্রাদিকং বা বিচারয়েৎ। সার্দ্ধশ্লোকঃ ॥১০॥ মধ্যমং প্রত্যেবমুক্ত্বা অধমোঽপি নোপেক্ষণীয় ইত্যাহ, নাবজ্ঞেয় ইতি ॥১১॥ আশ্রয়ো দুর্গাদিঃ। ইন্ধনময়েষ্বস্য সংশ্রয়াদ্বলাৎ। আশ্রয়াভাবে তু স কিং কুর্য্যাৎ তত্রাহ, অন্ধ ইতি। স অন্ধবেলায়াং রাত্রৌ। "অন্ধং তু তিমিরে ক্লীবে" ইতি মেদিনী। সামর্থ্যপ্রতিঘাতসময়েঽন্ধো হীনোপকরণঃ স্যাদ্ভবেৎ। শস্ত্রং ত্যক্ত্বা শত্রুং শরণমেতীত্যর্থঃ। বাধির্য্যমপি চাশ্রয়েৎ, তদানীং ধিক্কৃতোঽপ্যশ্রুতবদেব তৎ কৃত্বা ক্ষমতে ॥১২॥ অয়ং শত্রুশ্চাপং তৃণং তৃণবন্নিষ্প্রয়োজনং কুর্য্যাৎ। ক্ষাত্রং ধর্ম্মং ত্যক্ত্বা শত্রুগৃহে ভিক্ষাভুগপি স্যাদিত্যর্থঃ। নম্র

---

অপকারী শত্রুকে বধ করাই প্রশস্ত। আর, শত্রু পরাক্রমশালী হইলেও তাহার বিপদের সময়ে তাহাকে আক্রমণ করিয়া বিনষ্ট করিবে এবং যুদ্ধনিপুণ হইলেও তাহাকে স্বস্থান হইতে তাড়াইয়া দিবে; এবিষয়ে কোন বিবেচনা করিবে না। আর মহারাজ! শত্রু দুর্বল হইলেও তাহাকে অবজ্ঞা করিয়া কোন প্রকারেই উপেক্ষা করিবে না ॥১০—১১॥

কারণ, ক্ষুদ্র :অগ্নিও আশ্রয়সংযোগবশতঃ সমস্ত বনটাকেই দগ্ধ করিয়া থাকে। আর, ক্ষেত্রবিশেষে অন্ধ ও বধির হইবে ॥ ১২ ॥

দয়া ন তস্মিন্ কর্ত্তব্যা শরণাগত ইত্যুত।
নিরুদ্বিগ্নো হি ভবতি ন হতাজ্জায়তে ভয়ম্ ॥১৪॥
হন্যাদমিত্রং দানেন তথা পূর্ব্বাপকারিণম্।
হন্যাত্ত্রীন্ পঞ্চ সপ্তেতি পরপক্ষস্য সর্ব্বশঃ ॥১৫॥

ভারতকৌমুদী

শয়নম্, শয়ীত কুর্ব্বীত। পরন্তু সামাদিভিরুপায়ৈঃ বশে স্থিতং শত্রুম্ অবসরক্রমেণ হন্যাৎ ॥১৩॥

দয়েতি। তস্মিন্ দুর্ব্বলে শত্রৌ। নিরুদ্বিগ্নো হি ভবতি শত্রোর্ব্বধে সতি ॥১৪॥

অথ প্রবলশত্রৌ কিং কর্ত্তব্যমিত্যাহ হন্যাদিতি। দানেনেতি সামোঽপ্যুপলক্ষণম্। তথা চ সামদানাভ্যাম্, অমিত্রং প্রবলং সহজং শত্রুম্, হন্যাৎ হতবদেব বিদ্বেষবিহীনং কুর্য্যাৎ। তথা সামদানাভ্যামেব পূর্ব্বাপকারিণমপি প্রবলমসহজং শত্রুম্ হন্যাৎ। তথা সর্ব্বশঃ সর্ব্বদা, পরপক্ষস্য প্রবলস্য দুর্ব্বলস্য বা, ত্রীন্ প্রভাবোৎসাহমন্ত্রান্, পঞ্চ সহায়াদীনি সিদ্ধ্যঙ্গানি, সপ্ত স্বাম্যাদীনি রাজ্যাঙ্গানি, হন্যাদ্ যথাসম্ভবোপায়ৈর্ব্যর্থীকুর্য্যাৎ। "শক্তয়স্তিস্রঃ প্রভাবোৎসাহমন্ত্রজাঃ" "স্বাম্যমাত্যসুহৃৎকোষরাষ্ট্রদুর্গবলানি চ। রাজ্যাঙ্গানি" ইত্যমরঃ। "সহায়াঃ

ভারতভাবদীপঃ

সিদ্ধস্তর্হি পুরুষার্থ ইতি চেৎ তত্রাহ, শয়ীত মৃগশায়িকাং মৃগহন্তঃ শয্যাং শয়ীত শেতে। যথা ব্যাধো মৃগান্ বিশ্বাসয়িতুং মৃষা নিদ্রাতি, বিশ্বস্তেষু চ তেষু প্রহরতি এবং স হন্তুমেবাকারং গোপয়তীত্যর্থঃ। উপসংহরতি, সান্ত্বেতি। তু তস্মাৎ তমেবং কপটেন বশে স্থিতং স্বয়মপি সান্ত্বাদিনা বিশ্বাস্য হন্যাদেবেত্যর্থঃ ॥১৩—১৪॥ বলাধিকমুদ্দিশ্যাহ, হন্যাদিতি। অমিত্রং সহজশত্রুং দায়াদং দানেন তৎপরিচারকান্ বশীকৃত্য বিষাদ্যুপায়ৈর্হন্যাৎ। তথা সম্প্রতি দাসভূতমপি পূর্ব্বাপকারিণং হন্যাদেবেত্যুক্তং ভবতি। অত্রোপায়মাহ, হন্যাদিতি। পরপক্ষস্য ত্রীন্ ঐশ্বর্য্যমন্ত্রোৎসাহান্। ঐশ্বর্য্যং তদীয়দুর্গাদ্যাক্রমণেন। মন্ত্রং চারৈঃ। উৎসাহমাপ্তদ্বারা তেজোবধেন। তথা পঞ্চৈতে ত্বয়া যৌবরাজ্যাদ্ভ্রংশনীয়া ইতি ভাবঃ। তথা পঞ্চ "অমাত্যরাষ্ট্রদুর্গাণি কোষো দণ্ডশ্চ পঞ্চম" ইতি প্রকৃতিপঞ্চকহননে শত্রোরৈশ্বর্য্যভ্রংশো ভবতীত্যর্থঃ। দণ্ডোঽত্র সৈন্যম্। "সাম্না দানেন ভেদেন দণ্ডেনোপেক্ষনেন বা। বিষেণ বহ্নিনা বাপি প্রকৃতীঃ পঞ্চ নির্হরে"দিত্যাহ। সপ্তেতি। উদ্বন্ধনং প্রমত্তস্য

প্রবল শত্রু আসিয়া আক্রমণ করিলে, তৃণের ন্যায় অস্ত্রত্যাগ করিবে এবং হরিণের ন্যায় সতর্ক হইয়া থাকিবে; তার পর, সাম-দান দ্বারা সেই শত্রু-বশীভূত হইলে, অবসরক্রমে তাহাকে বিনষ্ট করিবে ॥ ১৩ ॥

আবার, দুর্ব্বল শত্রু শরণাগত হইয়াছে বলিয়া তাহার প্রতি দয়া করিবে না, তাহাকে মারিয়া ফেলিবে; তখনই নিরুদ্বেগ হইতে পারিবে। কেন না, নিহত ব্যক্তি হইতে আর ভয় হয় না ॥ ১৪ ॥

মূলমেবাদিতশ্ছিন্দ্যাৎ পরপক্ষস্য নিত্যশঃ।
ততঃ সহায়াংস্তৎপক্ষান্ সর্বাংশ্চ তদনন্তরম্ ॥১৬॥
ছিন্নমূলে হ্যধিষ্ঠানে সর্বে তজ্জীবিনো হতাঃ।
কথং নু শাখাস্তিষ্ঠেরংশ্ছিন্নমূলে বনস্পতৌ ॥১৭॥
একাগ্রঃ স্যাদবিবৃতো নিত্যং বিবরদর্শকঃ।
রাজন্! নিত্যং সপত্নেষু নিত্যোদ্বিগ্নঃ সমাচরেৎ ॥১৮॥

---

ভারতকৌমুদী

সাধনোপায়া বিভাগো দেশকালয়োঃ। বিনিপাতপ্রতীকারঃ সিদ্ধিঃ পঞ্চাঙ্গমিষ্যতে।" ইতি কামন্দকঃ ॥১৫॥

অথোক্তপ্রভাবাদিমধ্যে আদৌ কিং হন্তব্যং বক্তেত্যাহ মূলমিতি। মূলং স্বামিনম্ ॥১৬॥

ননু কথমাদৌ মূলং ছেত্তব্যমিত্যাহ ছিন্নেতি। অধিষ্ঠানে আশ্রয়ে ॥১৭॥

রাজধর্মান্তরমাহ একাগ্র ইতি। অবিবৃতঃ অপ্রকাশিতস্বোদ্দেশ্যঃ সন্, শত্রুজয়ায় একাগ্রো দৃঢ়কৃতমনোযোগঃ স্যাৎ। নিত্যমিত্যাদিঃ পূর্বস্যৈব পুনরুক্তিঃ। হে রাজন্! সপত্নেষু শত্রুষু বিষয়েষু, নিত্যোদ্বিগ্নঃ কদা কিং কুর্য্যাদিতি সর্বদাশঙ্কমানঃ সন্, নিত্যং সর্বদৈব সমাচরেৎ সর্বং কার্য্যং কুর্য্যাৎ ॥১৮॥

ভারতভাবদীপঃ

পাশেন মারণম্। যদ্বা উদ্বন্ধনাদিনা মূলং শত্রুমেব নাশয়েৎ ॥১৫॥ অন্নপানতাম্বূলাদিদ্বারা তদ্ভৃত্যান্ ভেদয়িত্বা বিষাদিনা নাশয়েৎ। কিমিতরৈরিত্যাহ, মূলমেবেতি ॥১৬—১৭॥ একাগ্রঃ একঃ শত্রুরেবাগ্রে দৃষ্টিগোচরো যস্য তাদৃশঃ স্যাৎ, অন্যত্র মনো, ন দদ্যাৎ। অবিবৃতো গুপ্তাশয়ঃ। বিবরদর্শকঃ পরচ্ছিদ্রং দ্রষ্টু মিত্যর্থঃ। নিত্যোদ্বিগ্নঃ বিশ্বাসং কৃত্বা কচিদপি নিশ্চিন্তো ন ভবেদিত্যর্থঃ। দর্শক ইতি ক্রিয়ায়াং ক্রিয়ার্থায়াং ণ্বুল্ ॥১৮॥ দন্তাদিনাঽপি

---

সাম ও দান দ্বারা প্রবল শত্রুকে নিরস্ত রাখিবে এবং সাম-দান দ্বারাই প্রবল কারণশত্রুকেও শান্ত করিবে; আর যথাযোগ্য উপায় দ্বারা সর্ব্বদাই বিপক্ষের তিনটী শক্তি, পাঁচটী সিদ্ধ্যঙ্গ এবং সাতটী রাজ্যাঙ্গকে ব্যর্থ করিয়া দিতে থাকিবে (টীকা দ্রষ্টব্য) ॥১৫॥

সর্ব্বদা প্রথমে বিপক্ষের মূলচ্ছেদ করিবারই চেষ্টা করিবে; তার পর তাহার সহায়কে, তৎপরে তাহার পক্ষভুক্তকে এবং তাহার পরে তাহার অনুচরপ্রভৃতিকে বিনষ্ট করিবার চেষ্টা করিবে ॥১৬॥

কারণ, আশ্রয়ের মূলচ্ছেদ করিতে পারিলে, তাহার উপজীবীরা আপনা হইতেই বিনষ্ট হইয়া যায়। বৃক্ষের মূলচ্ছেদ করিলে, তাহার শাখা দাঁড়াইয়া থাকে কি করিয়া? ॥১৭॥

রাজা আপনার উদ্দেশ্য ব্যক্ত না করিয়া শত্রু জয় করিবার জন্য একাগ্রচিত্ত হইবেন, সর্বদা শত্রুর ফাঁক খুজিবেন এবং শত্রু হইতে সর্বদা উদ্বিগ্ন থাকিয়া কার্য্য করিবেন ॥১৮॥

অগ্ন্যাধানেন যজ্ঞেন কাষায়েণ জটাজিনৈঃ।
লোকান্ বিশ্বাসয়িত্বৈব ততো লুম্পেদ্‌যথা বৃকঃ ॥১৯॥
অঙ্কুশং শৌচমিত্যাহুরর্থানামুপধারণে।
আনম্য ফলিনীং শাখাং পক্বং পক্বং প্রশাতয়েৎ।
ফলার্থোঽয়ং সমারম্ভো লোকে পুংসাং বিপশ্চিতাম্ ॥২০॥
বহেদমিত্রং স্কন্ধেন যাবৎ কালস্য পর্য্যয়ঃ।
ততঃ প্রত্যাগতে কালে ভিন্দ্যাদ্‌ঘটমিবাশ্মনি ॥২১॥

ভারতকৌমুদী

অগ্নীতি। অগ্ন্যাধানেন হোমার্থমগ্নিস্থাপনেন, সোমাদিনা যজ্ঞেন, কাষায়েণ কাষায়-বসনধারণেন, জটাজিনৈস্তদাদিধারণৈশ্চ, আত্মনি সাধুত্বেন লোকান্ বিশ্বাসয়িত্বৈব, ততো যথা বৃকঃ কুক্কুরাকারো ব্যাঘ্রঃ, তথা লুম্পেৎ শত্রুং ছিন্দ্যাৎ। ছলেনাপি শত্রুর্জেয় ইতি ভাবঃ ॥১৯॥

নমু শত্রুজয়ে অগ্ন্যাধানাদেঃ কিং প্রয়োজনমিত্যাহ অঙ্কুশমিতি। অর্থানাং প্রয়োজনানাম্, উপধারণে সংসাধনে, শৌচম্ অগ্ন্যাধানাদিসূচিতং শুচিত্বং সাধুত্বম্, অঙ্কুশম্ অঙ্কুশবদেব পরাকর্ষকমাহুঃ। ইতি হেতৌ। উক্তার্থে দৃষ্টান্তমাহ আনম্যেতি। ফলার্থঃ প্রয়োজনসাধনার্থঃ আম্রাদিফলগ্রহণার্থশ্চ। তথা চ শাখায়া আকর্ষণং যথা আম্রাদিফলপাতনার্থম্, তথা অগ্ন্যাধানাদিকং লোকানাং বিশ্বাসার্থম্, লোকবিশ্বাসে চ সতি শত্রোর্গুপ্ত-হত্যাদিঃ সুকর এবেতি ভাবঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২০॥

কূটনীত্যন্তরমাহ বহেদিতি। অমিত্রং ঘটমিব শত্রুম্, বহেৎ ধারয়েৎ সামাদিনা আশ্রিয়েত চ। পর্য্যয়ঃ পরিবৃত্তিঃ। অশ্মনি পাষাণে। ভিন্দ্যাৎ বিনাশয়েৎ ॥২১॥

ভারতভাবদীপঃ

শত্রুর্জেয় ইত্যাহ, অগ্ন্যাধানেনেতি ॥১৯॥ অঙ্কুশম্, অঙ্কুশবৎ পরচিত্তাকর্ষণম্। শৌচমগ্ন্যা-

অগ্নিস্থাপন, যজ্ঞবিধান, গৈরিকবস্ত্রধারণ এবং জটা ও অজিনধারণাদি দ্বারা আপনার উপরে লোকের বিশ্বাস জন্মাইয়া, তাহার পর কেন্দুয়া বাঘের মত শত্রুকে বিনষ্ট করিবে ॥১৯॥

নীতিজ্ঞেরা বলিয়া থাকেন যে, কার্য্য সিদ্ধ করিবার পক্ষে সাধুতা অবলম্বন করাই অঙ্কুশ (অর্থাৎ লোকের আকর্ষক); মানুষ ফলযুক্ত গাছের ডাল টানিয়া আনিয়া পাকা পাকা ফল পাড়িয়া থাকে। কেন না, জগতে বুদ্ধিমান্ লোকদিগের যে কিছু কার্য্য, সে সমস্তই ফলের জন্য হইয়া থাকে ॥২০॥

যে পর্য্যন্ত কালের পরিবর্ত্তন হয়, সে পর্য্যন্ত ঘাড়ে করিয়া (কলসীর মত)

[২০]…আনাম্য ফলিতাং শাখাম্…।

অমিত্রো ন বিমোক্তব্যঃ কৃপণং বহ্বপি ব্রুবন্ ।
কৃপা ন তস্মিন্ কর্ত্তব্যা হন্যাদেবাপকারিণম্ ॥২২॥
হন্যাদমিত্রং সাম্নেন তথা দানেন বা পুনঃ ।
তথৈব ভেদদণ্ডাভ্যাং সর্ব্বোপায়ৈঃ প্রশাতয়েৎ ॥২৩॥

ধৃতরাষ্ট্র উবাচ ।

কথং সাম্নেন দানেন ভেদৈর্দ্দণ্ডেন বা পুনঃ ।
অমিত্রঃ শক্যতে হন্তুং তন্মে ব্রূহি যথাতথম্ ॥২৪॥

কণিক উবাচ ।

শৃণু রাজন্ ! যথা বৃত্তং বনে নিবসতঃ পুরা ।
জম্বুকস্য মহারাজ ! নীতিশাস্ত্রার্থদর্শিনঃ ॥২৫॥
অথ কশ্চিৎ কৃতপ্রজ্ঞঃ শৃগালঃ স্বার্থপণ্ডিতঃ ।
সখিভির্ন্যবসৎ সার্দ্ধং ব্যাঘ্রাখুবৃকবভ্রুভিঃ ॥২৬॥

---

ভারতকৌমুদী

পুনশ্ছর্বলে শত্রৌ কর্ত্তব্যমাহ অমিত্র ইতি। কৃপণং কাতরং বচনম্ ॥২২॥
হন্যাদিতি। পৃথক্ পৃথক্ সাম্বাদিনা যুগপৎ সর্ব্বোপায়ৈর্ব্বা প্রশাতয়েৎ উচ্ছিন্দ্যাৎ ॥২৩॥
কথমিতি। সাম্নেন সাম্না। অমিত্র শত্রুঃ ॥২৪॥
শৃণ্বিতি। আখ্যায়িকা নীতেঃ প্রকারদর্শনার্থা। বৃত্তং ভূতম্। অথ কস্য শৃগালস্য ॥২৫॥
অথেতি। আখুর্মূষিকঃ, বৃকঃ কুক্কুরাকারো ব্যাঘ্রঃ, বভ্রুর্নকুলস্তৈঃ ॥২৬॥

ভারতভাবদীপঃ

ধানাদি। অত্র দৃষ্টান্তঃ, আনাম্যেতি আনাময়িত্বা ॥২০॥ এতৎপ্রয়োজনমাহ, ফলার্থ ইতি। ফলং শত্রুবধঃ। প্রসিদ্ধক সেবয়া নির্দ্দয়ত্বেন শত্রুং হন্যাদিত্যাহ, বহেদিত্যাদিনা ॥২১—২৬॥

---

শত্রুকে বহন করিবে। তাহার পর, কাল ফিরিয়া আসিলে, পাথরের উপরে কলসী যেমন ফেলাইয়া দিয়া ভাঙ্গিয়া ফেলে, তেমন শত্রুকেও বিধ্বস্ত করিবে ॥২১॥

শত্রু বহুতর কাতর ক্রন্দন করিলেও তাহাকে ছাড়িয়া দিবে না, বা তাহার উপরে দয়া করিবে না, কিন্তু তাহাকে মারিয়াই ফেলিবে ॥২২॥

সাম, দান, ভেদ অথবা দণ্ড দ্বারা শত্রুকে শান্ত করিবে; অথবা একদা ঐ সমস্ত উপায় দ্বারাই তাহার উচ্ছেদ সাধন করিবে ॥২৩॥

ধৃতরাষ্ট্র বলিলেন—কণিক ! সাম, দান, ভেদ ও দণ্ড দ্বারা কি প্রকারে শত্রু নিপাত করা যায়, তাহা আপনি আমার নিকট যথাযথভাবে বলুন ॥২৪॥

কণিক কহিলেন—মহারাজ ! পূর্ব্বকালে বনে বাস করিবার সময়ে নীতিশাস্ত্রজ্ঞ এক শৃগালের যেরূপ ঘটিয়াছিল, তাহা শ্রবণ করুন ॥২৫॥

তেঽপশ্যন্ বিপিনে তস্মিন্ বলিনং মৃগযূথপম্।
অশক্তা গ্রহণে তস্য ততো মন্ত্রমমন্ত্রয়ন্ ॥২৭॥

জম্বুক উবাচ।

অসকৃদ্যতিতো হ্যেষ হন্তুং ব্যাঘ্র! বনে ত্বয়া।
যুবাতিজবসম্পন্নো বুদ্ধিশালী ন শক্যতে ॥২৮॥
মূষিকোঽস্য শয়ানস্য চরণৌ ভক্ষয়ত্বয়ম্।
অথৈনং ভক্ষিতৈঃ পাদৈর্ব্যাঘ্রো গৃহ্লাতু বৈ ততঃ ॥২৯॥
ততো বৈ ভক্ষয়িষ্যামঃ সর্ব্বে মুদিতমানসাঃ।
জম্বুকস্য তু তদ্বাক্যং তথা চক্রুঃ সমাহিতাঃ ॥৩০॥
মূষিকাভক্ষিতৈঃ পাদৈর্মৃগং ব্যাঘ্রোঽবধীত্তদা।
দৃষ্ট্বৈবাচেষ্টমানন্তু ভূমৌ মৃগকলেবরম্ ॥৩১॥

---

ভারতকৌমুদী

ত ইতি। মৃগযূথপং হরিণগণনায়কম্। গ্রহণে আক্রম্য ধারণে ॥২৭॥

অসকৃদিতি। অতিজবসম্পন্নঃ অত্যন্তবেগশালী; অতএব বেগেন পলায়নাদ্ধন্তুং ন শক্যতে ॥২৮॥

মূষিক ইতি। অস্য হরিণনায়কস্য। গৃহ্লাতু বেগেন গমনাসম্ভবাদিতি ভাবঃ ॥২৯॥

তত ইতি। তদ্বাক্যং তদ্বাক্যানুরূপং কার্য্যম্। সমাহিতা মনোযোগশালিনঃ ॥৩০॥

---

এক বাঘ, এক ইঁদুর, এক কেন্দুয়া বাঘ ও এক বেজী এই চারিটী বন্ধুর সহিত বুদ্ধিমান্ ও স্বার্থসাধননিপুণ এক শৃগাল একত্র বাস করিত ॥২৬॥

তাহারা একদা সেই বনের ভিতরে একটা বিশাল ও বলিষ্ঠ হরিণকে দেখিতে পাইল, কিন্তু তাহাকে ধরিতে সমর্থ হইল না; পরে তাহারা মন্ত্রণা করিতে লাগিল ॥২৭॥

শৃগাল বলিল—বাঘ! তুমি বনের ভিতরে এই হরিণটাকে মারিবার জন্য বার বার চেষ্টা করিয়াছ; কিন্তু হরিণটা যুবক, অত্যন্ত বেগবান্ ও বুদ্ধিমান্ বলিয়া উহাকে মারিতে পার নাই ॥২৮॥

সুতরাং ও, যখন ঘুমাইবে, ইঁদুর যাইয়া উহার পা চারিখানা ভক্ষণ করুক; পা চারি খানা ক্ষত বিক্ষত হইলে, ও আর দৌড়াইতে পারিবে না; তখন বাঘ উহাকে ধরুক ॥২৯॥

পরে আমরা সকলে আনন্দিত চিত্তে উহার মাংস ভক্ষণ করিব। তাহার পর, তাহারা সকলে মনোযোগের সহিত শৃগালের পরামর্শ অনুসারে সেই সেই কার্য্য করিল ॥৩০॥

ইঁদুর হরিণটার পা চারি খানাকে একটু একটু ভক্ষণ করায় বাঘ হরিণ-

স্নাত্বাগচ্ছত ভদ্রং বো রক্ষামীত্যাহ জম্বুকঃ।
শৃগালবচনাত্তেঽপি গতাঃ সর্বে নদীং ততঃ ॥৩২॥ (যুগ্মকম্)
স চিন্তাপরমো ভূত্বা তস্থৌ তত্রৈব জম্বুকঃ।
তাংশ্চিন্তয়ানো মনসা মাংসবৃত্তিঃ পুনঃ পুনঃ ॥৩৩॥
অথাজগাম পূর্বন্তু স্নাত্বা ব্যাঘ্রো মহাবলঃ।
দদর্শ জম্বুকঞ্চৈব চিন্তাকুলিতমানসম্ ॥৩৪॥

ব্যাঘ্র উবাচ।

কিং শোচসি মহাপ্রাজ্ঞ! ত্বং নো বুদ্ধিমতাং বরঃ।
অশিত্বা পিশিতান্যস্য বিহরিষ্যামহে বয়ম্ ॥৩৫॥

জম্বুক উবাচ।

শৃণু মে ত্বং মহাবাহো! যদ্বাক্যং মূষিকোঽব্রবীৎ।
ধিগ্ বলং মৃগরাজস্য ময়াঽদ্যায়ং মৃগো হতঃ ॥৩৬॥

ভারতকৌমুদী

মূষিকেতি। মূষিকেণ আ ঈষদীষদ্ভক্ষিতৈঃ পাদৈর্হেতুভিঃ। অচেষ্টমানং প্রাণহীনত্বান্নিস্পন্দম্। বো যুষ্মাকং ভদ্রং মঙ্গলমস্তু। রক্ষামি ইদং মৃগকলেবরম্ ॥৩১—৩২॥

স ইতি। চিন্তৈব পরমা প্রধানা যস্য সঃ। মাংসবৃত্তির্মাংসমাত্রভোজী ॥৩৩॥

অথেতি। চিন্তাকুলিতমানসং নয়নাদীনাং স্পন্দনাদিশূন্যত্বাদিতি ভাবঃ ॥৩৪॥

কিমিতি। নঃ অস্মাকম্ অশিত্বা ভক্ষয়িত্বা, পিশিতানি মাংসানি ॥৩৫॥

ভারতভাবদীপঃ

হত্রুর্নকুলঃ। মৃগযূথপং মহান্তং হরিণম্ ॥২৭—৩০॥ মূষিকেণ আ ঈষদ্ভক্ষিতৈঃ ॥৩১—৩৫॥

টাকে মারিতে পারিল। তখন ভূতলে হরিণের শরীরটাকে নিস্পন্দ দেখিয়াই শৃগাল বলিল—'আমি মৃগশরীর রক্ষা করিতেছি, তোমরা স্নান করিয়া আইস, তোমাদের মঙ্গল হউক'। তখন তাহারাও শৃগালের কথানুসারে সকলেই নদীতে স্নান করিতে গেল ॥৩১—৩২॥

এদিকে মাংসভোজী সেই শৃগাল বার বার মনে মনে সেই ব্যাঘ্রপ্রভৃতিকে চিন্তা করিয়া, গুরুতর চিন্তার ভাণ দেখাইয়া সেই স্থানেই অবস্থান করিতে লাগিল ॥৩৩॥

তাহার পর, মহাবলশালী ব্যাঘ্র স্নান করিয়া সকলের আগে আসিয়া উপস্থিত হইল এবং শৃগালকে গভীর চিন্তাবিষ্ট দেখিল ॥৩৪॥

তখন ব্যাঘ্র বলিল—'হে মহাপ্রাজ্ঞ! তুমি শোক করিতেছ কেন? তুমি ত আমাদের মধ্যে বুদ্ধিতে শ্রেষ্ঠ; আমরা আজ মাংস খাইয়া আনন্দে বিচরণ করিব' ॥৩৫॥

মদ্বাহুবলমাশ্রিত্য তৃপ্তিমদ্য গমিষ্যতি।
গর্জ্জমানস্য তস্যৈবমতো ভক্ষ্যং ন রোচয়ে ॥৩৭॥

ব্যাঘ্র উবাচ।

ব্রবীতি যদি স হ্যেবং কালে হস্মি প্রবোধিতঃ।
স্ববাহুবলমাশ্রিত্য হনিষ্যেঽহং বনেচরান্ ॥৩৮॥
খাদিষ্যে তত্র মাংসানি ইত্যুক্ত্বা প্রস্থিতো বনম্।
এতস্মিন্নেব কালে তু মূষিকোঽপ্যাজগাম হ ॥৩৯॥
তমাগতমভিপ্রেক্ষ্য শৃগালোঽপ্যব্রবীদ্বচঃ।
শৃণু মূষিক! ভদ্রং তে নকুলো যদিহাব্রবীৎ ॥৪০॥
মৃগমাংসং ন খাদেয়ং গরমেতন্ন রোচতে।
মূষিকং ভক্ষয়িষ্যামি তদ্ভবাননুমন্যতাম্ ॥৪১॥

ভারতকৌমুদী

শৃণ্বিতি। মৃগরাজস্য পশুশ্রেষ্ঠস্যাস্য ব্যাঘ্রস্য বলং ধিক্, স্বয়ং মৃগং হন্তুমশক্তত্বাৎ ॥৩৬॥
মদিতি। গর্জ্জমানস্য বীরত্বগর্বাদ্গর্জতঃ। ভক্ষ্যম্ ইদং মৃগকলেবরং ভোক্তুম্ ॥৩৭॥
ব্রবীতীতি। কালে যথাসময়ে, প্রবোধিতঃ ত্বয়া সম্যগজ্ঞাপিতোঽস্মি ॥৩৮॥
খাদিষ্য ইতি। তত্র স্বহতপশৌ স্থিতানি। প্রস্থিতো ব্যাঘ্র ইতি শেষঃ ॥৩৯॥
তমিতি। অপিশব্দো ভিন্নক্রমে, তমপ্যাগতমিতি সম্বন্ধঃ ॥৪০॥

শৃগাল বলিল—হে মহাবাহু! ইঁদুর যে কথা বলিয়াছে, তাহা তুমি শোন—(সে বলিয়াছে) এ হরিণটাকে ত আজ আমি মারিয়াছি; সুতরাং পশুরাজ ব্যাঘ্রের বলে ধিক্! ॥৩৬॥

আমার বাহুবল আশ্রয় করিয়া সে আজ তৃপ্তি লাভ করিবে, অথ চ সে অহঙ্কারে এইরূপ গর্জ্জন করিতেছে; অতএব আমি ও-মাংস খাইতে ইচ্ছা করি না' ॥৩৭॥

ব্যাঘ্র বলিল—ইঁদুর যদি এরূপ বলিয়া থাকে, তবে তুমি যথাসময়ে তাহা আমাকে জানাইয়া ভালই করিয়াছ; এখন হইতে আমি আপন বাহুবল অবলম্বন করিয়াই বন্য পশু বধ করিব ॥৩৮॥

এবং তাহার মাংসই খাইব' এই কথা বলিয়া ব্যাঘ্র বনের ভিতরে চলিয়া গেল। এই সময়েই ইঁদুরও আসিল ॥৩৯॥

তাহাকেও আগত দেখিয়া শৃগাল বলিল—'ইঁদুর! তোমার মঙ্গল হউক; বেজী এখানে যাহা বলিয়াছে, তাহা শোন—॥৪০॥

[৩৮]…কালে হ্যস্মিন্…। [৪০] প্রথমার্দ্ধাৎ পরম্ 'জম্বুক উবাচ' ইতি ক্বচিৎ পাঠঃ।
(৪১)…গরমেতন্ন রোচতে।

ইচ্ছুত্বা মূষিকো বাক্যং সন্ত্রস্তঃ প্রগতো বিলম্‌।
ততঃ স্নাত্বা স বৈ তত্র আজগাম বৃকো নৃপ ।॥৪২॥
তমাগতমিদং বাক্যমব্রবীজ্জম্বুকস্তদা।
মৃগরাজো হি সংক্রুদ্ধো ন তে সাধু ভবিষ্যতি ॥৪৩॥
সকলত্রস্ত্বিহায়াতি কুরুষ্ব যদনন্তরম্‌।
এবং সঞ্চোদিতস্তেন জম্বুকেন তদা বৃকঃ ॥৪৪॥
ততোঽবলুম্পনং কৃত্বা প্রয়াতঃ পিশিতাশনঃ।
এতস্মিন্নেব কালে তু নকুলোঽপ্যাজগাম হ ॥৪৫॥ (যুগ্মকম্‌)
তমুবাচ মহারাজ! নকুলং জম্বুকো বনে।
স্ববাহুবলমাশ্রিত্য নির্জিতাস্তেঽন্যতো গতাঃ ॥৪৬॥

---

ভারতকৌমুদী

মৃগেতি। গরং বিষপ্রায়ীভূতম্‌, ব্যাঘ্রমুখক্ষতত্বাদিতি ভাবঃ ।৪১।

তদিতি। প্রগতঃ প্রবিষ্টঃ। নৃপেতি ধৃতরাষ্ট্রসম্বোধনম্‌ ।৪২।

তমিতি। মৃগরাজো ব্যাঘ্রঃ। সাধু মঙ্গলম্‌ ।৪৩।

সেতি। সকলত্রো ব্যাঘ্রঃ, আয়াতি ত্বাং হন্তুমিতি ভাবঃ। সঞ্চোদিতঃ পলায়নায় প্রণোদিতঃ। অবলুম্পনং দীর্ঘদীর্ঘপ্লবনম্‌। পিশিতাশনো মাংসভোজী ।৪৪—৪৫।

তমিতি। নির্জিতা ময়া বিজিতাঃ, তে ব্যাঘ্রবৃকমূষিকাঃ, অন্যতঃ অন্যত্র গতাঃ ।৪৬।

ভারতভাবদীপঃ

মৃগরাজশ্চ ব্যাঘ্রস্ত ।৩৬—৪০। গরং গরবৎ দুষ্পচং ব্যাঘ্রামিষত্বাৎ ।৪১—৪৪। অবলুম্পনং

---

'আমি, এ হরিণের মাংস খাইব না, বাঘের মুখ লাগিয়াছে বলিয়া ইহা বিষের মত হইয়া গিয়াছে। সুতরাং আমি ইঁদুরটাকেই খাইব, তুমি তাহার অনুমোদন কর' ॥৪১॥

ইঁদুর সেই কথা শুনিয়া অত্যন্ত ভীত হইয়া গর্ত্তের ভিতরে ঢুকিয়া গেল। মহারাজ! তাহার পর, সেই কেন্দুয়া বাঘ স্নান করিয়া সেখানে আসিল ॥৪২॥

তখন তাহাকে আগত দেখিয়া শৃগাল এই কথা বলিল—'পশুরাজ ব্যাঘ্র তোমার উপরে অত্যন্ত ক্রুদ্ধ হইয়াছেন; সুতরাং তোমার ভাল হইবে না ॥৪৩॥

তিনি তাঁহার স্ত্রীর সহিত এখনই আসিতেছেন। সুতরাং ইহা শুনার পর যাহা কর্ত্তব্য হয় কর'। সেই শৃগাল পলায়নের জন্য কেন্দুয়া বাঘকে এইরূপ ইঙ্গিত করিলে, মাংসভোজী কেন্দুয়া বাঘ তখনই বড় বড় লাফ দিয়া সেখান হইতে পলাইয়া গেল। এই সময়েই বেজীও আসিল ॥৪৪—৪৫॥

মহারাজ! তখন শৃগাল সেই বেজীকে বলিল—'আমি নিজের বাহু-

